| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১। রাজ্যের উপজাতি অধ্যুষিত এলাকায় উপজাতি মহিলাদের তাঁত শিল্প প্রশিক্ষণ দানের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার কোন আর্থিক অনুদান দিয়েছেন কিনা ? | হ্যাঁ। |
| ২। যদি দিয়ে থাকেন তাহলে কয়টি কেন্দ্র এবং কোথায় কোথায় সেগুলি স্থাপন করা হবে তার পূর্ণ বিবরণ কি ? | তেলিয়ামুড়া ব্লকের অন্তর্গত উপজাতি অধ্যুষিত এলাকা বাহাদুর পাড়ায় একটি তাঁতশিল্প প্রশিক্ষণ কেন্দ্র খোলা হইবে। এছাড়া প্রসঙ্গত বলা যায়, ট্রাইবেল ওয়েল ফেয়ার থেকে কিছু প্রশিক্ষণ ওয়েল ফেয়ার কেন্দ্র খোলা হচ্ছে বা হয়েছে। |

শ্রী হরিনাথ দেববর্মা ঃ—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় শিল্পমন্ত্রী বলেছেন, আথিক সাহায্য দেওয়া হচ্ছে ত্রিপুরায় তাঁত শিল্প প্রশিক্ষণ কেন্দ্র খোলার জন্য। কিন্তু তিনি বলেছেন, শুধু তেলিয়ামুড়া ব্লকে একটি কেন্দ্র খোলা হয়েছে। এছাড়াও বলেছেন, ত্রিপুরা ট্রাইবেল ওয়েল ফেয়ার ডিপার্টমেন্ট থেকে বিভিন্ন জায়গায় খোলা হবে। কিন্তু কোন সঠিক বিবরণ দেন নি। আমার প্রশ্ন ছিল, কয়টি কেন্দ্র খোলা হবে এবং কোথায় কোথায় সেগুলি স্থাপন করা হবে তার পূর্ণ বিবরণ। আমি কিন্তু পূর্ণ বিবরণ পাইনি। মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন ট্রাইবেল ওয়েল ফেয়ার থেকে যে প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে, ত্রিপুরার কোথায় কোথায় কেন্দ্রগুলি খোলা হয়েছে ?

শ্রী অনিল সরকার ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি, প্রসঙ্গত ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট কিছু কিছু কেন্দ্র খোলা হচ্ছে এবং হয়েছে। এটার তথ্য আমার কাছে নেই।

শ্রী অখিল দেবনাথ ঃ—এই তাঁতশিল্প প্রশিক্ষণের পর তাদের জন্য কি কাজের ব্যবস্থা করা হবে ? এই রকম কোন পরিকল্পনা সরকারের আছে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী অনিল সরকার ঃ—ট্রেনিং সাধারণতঃ আমরা দিই এই জন্য, যাতে তারা ঘরে গিয়ে তাঁত বানাতে পারে। কমারশিয়ালী যাতে তারা তাঁত শিল্প চালু করতে পারে তার জন্য। ট্রাইবেল এলাকায় তারা নিজেরাই নিজেদের বস্ত্র তৈরী করে। তবে কোন কোন জায়গায় ট্রেনিং দেওয়ার পর তাদের ফিক্সড রেটে কাজ করানো হয়।

শ্রী অখিল দেবনাথ ঃ---সাপ্লিমেণ্টারী স্যার, ত্রিপুরায় প্রশিক্ষণ পেয়েছেন এইরকম কতজন ফিক্‌ণ্ট রেটে কাজ পেয়েছেন ?

শ্রী অনিল সরকার ঃ---মাননীয় স্পীকার স্যার, সঠিক তথ্য আমার কাছে নেই। এ ব্যাপারে আলাদা প্রশ্ন করলে আমরা সঠিক উত্তর দিতে পারব।

মিঃ স্পীকার ঃ---শ্রী সুবোধ দাস।

শ্রী সুবোধ দাস ঃ---কোয়েশ্চান নাম্বার ১১০।

শ্রী বিবেকানন্দ ভৌমিক ঃ---কোয়েশ্চান নাম্বার ১১০।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১। ১৯৭০---৮০ ইং সনে ধর্মনগর বিভাগের কতটি ডিস্পেনসারীর গৃহ নির্মাণ করার পরিকল্পনা সরকার হাতে নিয়েছেন, এবং | ১টিরও না, তবে ১৯৭৮-৭৯ ইং সনে সাতনালায় ১টি সাব-সেন্টার গৃহ নির্মাণের জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রোভেল সহ স্থানটি পূর্ত্ত দপ্তরকে হস্তান্তর করা হইয়াছে। |
| ২। ঐ বিভাগের কোন্ কোন্ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে শয্যাসংখ্যা বৃদ্ধির পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে ? | ধর্মনগর মহকুমার ৪টি ২০ শয্যা বিশিষ্ট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে কাঞ্চনপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে ইতিমধ্যেই ৩০ শয্যা বিশিষ্ট গ্রামীণ হাসপাতালে পরিণত করার কাজ সম্পূর্ণ হইয়াছে। বাকী ৩টির শয্যাসংখ্যা বৃদ্ধির কোন পরিকল্পনা বর্তমানে নাই। |

শ্রী সুবোধ দাস ঃ--সাপ্লিমেণ্টারী স্যার, ধর্মনগর বিভাগের দামছড়াতে ১টি ডিস্পেনসারী আছে। এটা নামে মাত্র ডিস্পেনসারী। একটি ভাঙ্গা ঘরে ডিস্পেনসারীর কাজ চালাতে হচ্ছে। সেখানে ডিস্পেনসারীর জন্য ১ ব্যক্তি রেজিষ্টি করে জমি দান করা সত্ত্বেও স্বাস্থ্য দপ্তর এই জমি আজ পর্য্যন্ত গ্রহণ করছেন না। স্বাস্থ্য দপ্তরের এই ধরনের টালবাহানার ফলে এখানে ডিস্পেনসারী নির্মাণ করা সম্ভব হচ্ছে না। এই সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহোদয়ের কিছু জানা আছে কিনা এবং ঐ অঞ্চলে ডিস্পেনসারী অবিলম্বে স্থাপনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা সরকার গ্রহণ করবেন কি ?

শ্রী বিবেকানন্দ ভৌমিক ঃ---মাননীয় স্পীকার স্যার, দামছড়াতে ডিস্পেনসারী আছে। শুধু ঘরটি ভাঙ্গা। নূতন জায়গায় ঘরটি স্থানান্তরের জন্য সরকার ব্যবস্থা নিচ্ছেন। তবে কোন হাসপাতাল বা ডিস্পেনসারী খোলার আগে সরকার দেখেন সেখানে জল সরবরাহের ব্যবস্থা সম্ভব কিনা এবং সেখানকার লোকসংখ্যা কত। এই

সব দেখার জন্য পূর্ত দপ্তরকে দায়িত্ব দেওয়া হয়। মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যে কথা বলেছেন, এক ব্যক্তি জমি দান করেছেন ডিস্পেনসারীর জন্য এই রকম কোন তথ্য এখনও স্বাস্থ্য দপ্তরের হাতে আসে নাই। যদি দিয়ে থাকেন, তবে সেই জায়গাটা হাসপাতাল বা ডিস্পেনসারী করার উপযুক্ত কিনা সেটা দেখা উচিত। গ্রামের লোকাল এম, এল, এ, কিংবা গ্রাম পঞ্চায়েতকে সেটা দেখার জন্য বলা হয়েছে। এদের সঙ্গে স্বাস্থ্য এবং পূর্ত দপ্তরের লোকও থাকবেন ?

শ্রী বাদল চৌধুরী ঃ---কিসের উপর ভিত্তি করে এই ডিস্পেনসারী তৈরী করার সিদ্ধান্ত নেওয়া হয়ে থাকে এবং আগামী আর্থিক বৎসরে কয়টা ঘর নির্মাণের পরিকল্পনা আছে ?

শ্রী বিবেকানন্দ ভৌমিক ঃ—মাননীয় স্পীকার স্যার, সাধারণতঃ সরকার জনসংখ্যা অনুসারে হাসপাতাল বা ডিস্পেনসারী খোলার সিদ্ধান্ত নেন। সেই সঙ্গে দূরত্বও দেখা হয়। এবং এই সিদ্ধান্ত নেওয়া হয় আলোচনার ভিত্তিতে। মাননীয় স্পীকার স্যার ষষ্ঠ পরিকল্পনায় ৬০টি ডিস্পেনসারী দেওয়ার মঞ্জুরী আছে। তারমধ্যে ৪টি ডিস্পেনসারী দেওয়া হয়েছে। বাকী ৫৬টি ডিস্পেনসারী তৈরীর সিদ্ধান্ত পরে নেওয়া হবে।

শ্রী কেশব মজুমদার ঃ - স্যার, রাজ্যের বহু বিভাগে বহু ডিস্পেনসারী স্থাপন করা হয় মানুষের স্বাস্থ্য ভাল করার জন্য। কিন্তু অনেক জায়গায় নিজেদেরই স্বাস্থ্য খারাপ হয়ে গেছে। ঘর টর কিছু নেই। এই আর্থিক বছরে সরকার কয়টি ভাঙ্গা ডিস্পেনসারী ঠিক করার পরিকল্পনা নিয়েছেন তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী বিবেকানন্দ ভৌমিক ঃ---মাননীয় সদস্য সঠিক তথ্য দিতে পারছি না, তবে যে সব ডিস্পেনসারী ভেঙ্গে গেছে সেগুলি ঠিক করার জন্য পূর্ত দপ্তরকে আমরা জানিয়ে দিয়েছি।

মিঃ স্পীকার ঃ---শ্রী রতিমোহন জমাতিয়া।

শ্রী রতি মোহন জমাতিয়া ঃ---ষ্টার্ট কোয়েশ্চান নাম্বার ১২৭।

শ্রী অনিল সরকার ঃ---ষ্টার্ট কোয়েশ্চান নাম্বার ১২৭।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১। নভেম্বর---ডিসেম্বর ১৯৭৯ইং দিল্লীতে অনুষ্ঠিত বাণিজ্য মেলায় অংশ গ্রহণের উদ্দেশ্যে প্যাভেলিয়ান তৈরীতে ও অন্যান্য বাবত কত টাকা খরচ করা হইয়াছে ? | নভেম্বর--ডিসেম্বর, ১৯৭৯ ইং দিল্লীতে অনুষ্ঠিত বাণিজ্য মেলায় অংশ গ্রহণ করায় ত্রিপুরা প্যাভেলিয়ান ও অন্যান্য বাবত এ পর্য্যন্ত আনুমানিক আড়াই লক্ষ টাকা খরচ হয়েছে। এর মধ্যে ভাড়া বাবদ ট্রেড কেয়ার অথরিটি অব ইণ্ডিয়াকে একলক্ষ কুড়ি হাজার টাকা দিতে হয়েছে। |

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ২। বাণিজ্য মেলায় রাজ্য সরকারের কি কি হস্তশিল্প প্রদর্শনীর ব্যবস্থা করা হয়েছে ? | রাজ্য সরকারের তরফ হইতে বাণিজ্য মেলায় বাঁশ, বেত, সুতা ও রেশমজাত বিভিন্ন হস্তশিল্পজাত পণ্য প্রদর্শনীর ব্যবস্থা করা হয়েছিল। |
| ৩। হস্তশিল্প ব্যতীত আর কি দর্শনীয় বস্তু প্রদর্শনীতে স্থান পেয়েছে ? | হস্তশিল্প ব্যতীত সংরক্ষিত আনারসজাত সামগ্রী, বিভিন্ন ক্ষুদ্রশিল্প সামগ্রী। আলোক চিত্রের মাধ্যমে ত্রিপুরার দ্রষ্টব্য স্থানসমূহ, পুরাকীর্ত্তি স্থাপত্য, ভাস্কর্যসমূহ, প্রাকৃতিক ভূ-ভাগ, জীবনধারা, ধর্মীয় রীতিনীতি ইত্যাদি ত্রিপুরা মণ্ডপে প্রদর্শিত হয়েছে। |
| ৪। উক্ত প্রদর্শনীতে কত টাকার হস্তশিল্প বিক্রী হয়েছে ? এবং | উক্ত প্রদর্শনীতে প্রায় ১,৭০,০০০ (একলক্ষ সত্তর হাজার টাকা) টাকার হস্তশিল্প জাতপণ্য বিক্রয় হয়েছে। সম্পূর্ণ হিসাব এখনও পাওয়া যায় নি। |
| ৫। কত টাকা মূল্যের হস্তশিল্পের অর্ডার পাওয়া গিয়েছে ? | উক্ত বাণিজ্য মেলায় হস্তশিল্পজাত পণ্য ক্রয়ের জন্য এখনও বড় রকমের অর্ডার পাওয়া যায়নি---তবে বহু বাণিজ্য সংস্থা এবং বাণিজ্য প্রতিনিধি ত্রিপুরার হস্তশিল্প পণ্য এবং তাঁতবস্ত্র ব্যবসায়িক ভিত্তিতে ক্রয় করার জন্য আগ্রহ প্রকাশ করে পাইকারী হারে বিভিন্ন পণ্যাদির ক্রয় করার জন্য নমুনা, মূল্যস্তর এবং অন্যান্য সর্ত্তাদি সংগ্রহ করেছেন। এদের সঙ্গে এখন ব্যবসায়িক আলোচনা চলছে। |

শ্রী অখিল দেবনাথ ঃ—এই বাণিজ্য মেলায় কতজন অফিসার, এবং শিল্পী এবং অন্যান্য লোক অংশ গ্রহণ করেছেন। এবং এদের জন্য মোট কত টাকা ব্যয় হয়েছে ?

শ্রী অনিল সরকার ঃ—এই প্রশ্ন এটার মধ্যে পড়ে না। এর জন্য আলাদা প্রশ্ন করলে বলা যাবে।

শ্রী নকুল চন্দ্র দাস ঃ—সাপ্লিমেন্টারী স্যার, দিল্লীতে বাণিজ্য মেলায় ত্রিপুরার যে সমস্ত জিনিষ নেওয়া হচ্ছে, বহিঃভারতে তার চাহিদা ক্রমবর্দ্ধমান। কিন্তু এই চাহিদার প্রাবল্য থাকা সত্বেও, ত্রিপুরার জিনিষপত্র সময়মত দিল্লীতে গিয়ে পৌঁছতে পারছে না, এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় কি অবগত আছেন ?

শ্রী অনিল সরকার ঃ—মাননীয় স্পীকার স্যার, এ সম্পর্কে আমি বরাবরই অবহিত আছি। কিন্তু পরিবহনের অপ্রতুলতার জন্য এটা হচ্ছে। তবে আমি চেষ্টা করছি সমাস্যা-টির সুষ্ঠু সমাধানের জন্য।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ—সাপ্লিমেন্টারী স্যার, দিল্লীতে বাণিজ্য মেলায় অংশ গ্রহণ, করার জন্য ত্রিপুরা থেকে আড়াই লক্ষ টাকা খরচ করে প্যাভিলিয়ন তৈরী করা হয়েছে রাজ্য সরকার এই ব্যয়কে অপব্যয় বলে মনে করেন কি না, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী অনিল সরকার ঃ--মাননীয় স্পীকার স্যার, রাজ্য সরকার এটাকে অপব্যয় মনে করেন না। কারণ ত্রিপুরার শিল্প, সংস্কৃতি আজ সমগ্র ভারতবর্ষে আদৃত হচ্ছে। ত্রিপুরায় বড় শিল্প নেই। কিন্তু এই ক্ষুদ্র শিল্পের কারিগর দ্বারা তৈরী যে কুটির শিল্প তা আজ সমগ্র ভারত তথা বহি ঃ ভারতে সমাদৃত হচ্ছে। সুতরাং এই ব্যয়টা অপব্যয় নয়।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, ত্রিপুরার হস্তশিল্পকে সমগ্র ভারত তথা বহি ঃ ভারতে প্রসার করার জন্য চেষ্টা করা হচ্ছে, এবং তজ্জন্য দিল্লীতে ত্রিপুরার যে এম্পোরিয়াম আছে, সেখান থেকে বছরে কত টাকার জিনিষ বিক্রি করা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী অনিল সরকার ঃ---আলাদা প্রশ্ন করলে উত্তর জানাব।

মিঃ স্পীকার ঃ—শ্রীফয়জুর রহমান।

শ্রী ফয়জুর রহমান ঃ—কোয়েশ্চান নং ২৩ স্যার।

শ্রী বিবেকানন্দ ভৌমিক ঃ—কোয়েশ্চান নং ২৩ স্যার।

প্রশ্ন

১) ধর্মনগর মহকুমার ফুলবাড়ী, জালাইবাড়ী, গোবিন্দপুর, গৌরীপুর, ইচাই লালছড়া প্রভৃতি গ্রামে বসবাসকারী জনসাধারণের জন্য ডিসপেন্সারী বা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ;

২) যদি থাকে তাহলে ধর্মনগর মহকুমার হুরুয়া এস. বি. স্কুলের নিকটে উপ-রোক্ত কেন্দ্র খোলা হবে কি ?

উত্তর

১) এখনো সিদ্ধান্ত নেওয়া হয় নাই।

২) প্রশ্ন উঠে না।

মিঃ স্পীকার :—শ্রী দ্রাউ কুমার রিয়াং।

শ্রী দ্রাউ কুমার রিয়াং :—কোয়েশ্চান নং ৩৩ স্যার।

শ্রী অনিল সরকার :---কোয়েশ্চান নং ৩৩ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) কুমারঘাটে আনারস ফ্যাক্টরী করার সরকারের কোন পরিকল্পনা আছে কিনা, | ১) হ্যাঁ। |
| ২) যদি থাকে, তাহলে কবে নাগাদ ফ্যাক্টরিটি আরম্ভ হইবে ? | ২) ১৯৮০-৮১ ইং সনের মধ্যে কাজ আরম্ভ করা হইবে বলিয়া আশা করা যায়। |

শ্রী নগেন্দ্র জমাতিয়া :---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন এই যে পরিকল্পনাটি ১৯৮০-৮১ ইং সনে করা হইবে, সেটা কি রাজ্য সরকারের নিজস্ব নাকি কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে করা হবে ?

শ্রী অনিল সরকার :---এটা রাজ্য সরকারের নিজস্ব পরিকল্পনা।

শ্রী নগেন্দ্র জমাতিয়া : --সাপ্লিমেন্টারী স্যার, এই কাজের জন্য কত টাকার এষ্টিমেন্ট করা হয়েছে, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী অনিল সরকার :---মিঃ স্পীকার স্যার, ২০ লক্ষ ২৭ হাজার টাকার এষ্টিমেট করা হয়েছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :-- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, ঐ এলাকাটিতে বছরে কত পরিমাণ আনারস উৎপাদিত হয় এবং কত একর আনারস বাগান আছে ?

শ্রী অনিল সরকার :---মিঃ স্পীকার স্যার, এ সম্পর্কে আলাদা প্রশ্ন করলে উত্তর জানাব।

মিঃ স্পীকার :---শ্রীহরিনাথ দেববর্মা।

শ্রী হরিনাথ দেববর্মা :---কোয়েশ্চান নং ৮১ স্যার।

শ্রী বিবেকানন্দ ভৌমিক :---কোয়েশ্চান নং ৮১ স্যার।

প্রশ্ন

১) বিশালগড় ব্লকাধীন লালসিং মুড়ায় সরকারী ডিসপেন্সারী খোলার কোন পরিকল্পনা আছে কিনা ;

২) যদি থাকে, আগামী আর্থিক বছরেই তা বাস্তবায়িত করা হবে কি ;

৩) যদি না থাকে, তার কারণ ?

উত্তর

১) কোন সিদ্ধান্ত নেওয়া হয় নি।

২) প্রশ্ন উঠে না।

৩) ষষ্ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ৬০টি ডিস্পেন্সারী খোলার অনুমোদন পাওয়া গিয়াছে। কিন্তু কোথায় কোথায় ডিস্পেনসারী করা হইবে তাহা এখনোও স্থির হয় নাই।

মিঃ স্পীকার ঃ—শ্রী রতি মোহন জমাতিয়া।

শ্রী রতিমোহন জমাতিয়া ঃ—কোয়েশ্চান নং ১২১ স্যার।

শ্রী বিবেকানন্দ ভৌমিক ঃ---কোয়েশ্চান নং ১২১ স্যার।

প্রশ্ন

১) ইহা কি সত্য যে দশদা প্রাইমারী হেল্থ সেন্টারে এম্বুলেন্স দেওয়ার পরিকল্পনা সরকার গ্রহণ করিতেছেন ?

উত্তর

১) দশদা এলাকাতে যে সরকারী চিকিৎসা কেন্দ্র আছে তাহা প্রাইমারী হেল্থ সেন্টার নয়—একটি ডিস্পেন্সারী। ডিস্পেন্সারীতে এম্বুলেন্স দেওয়ার কোন পরিকল্পনা সরকারের নাই।

মিঃ স্পীকার ঃ---কোয়েশ্চান আওয়ার শেষ।

## Presentation and Adoption of the Report of the Business Advisory Committee.

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্যবৃন্দ এখন আলোচ্য বিষয় হল, "বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা।"

বর্তমান সেসনের ১০ই জানুয়ারী, ১৯৮০ ইং ( তারিখ ) থেকে ২৫ই জানুয়ারী, ১৯৮০ ইং ( তারিখ ) পর্যন্ত বিধান সভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য বিজনেস এ্যাড্ভাইজারী কমিটি যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধান সভার বর্তমান অধিবেশনের ১০ই জানুয়ারী, ১৯৮০ ইং ( তারিখ ) থেকে ২৫ই জানুয়ারী ১৯৮০ ইং পর্য্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

অধ্যক্ষ মহাশয় ঃ---এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে আমি অনুরোধ করছি।

উপাধ্যক্ষ মহোদয় ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস্ এ্যাডভাইসারী" কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্ট-এর সহিত এই সভা একমত।

**অধ্যক্ষ মহাশয় ঃ**---মাননীয় উপাধ্যক্ষ কর্তৃক উত্থাপিত মোশানটি এখন আমি ভোটে দিচ্ছি ঃ---

যারা এই মোশানের পক্ষে আছেন তারা "হ্যাঁ" বলবেন।
যারা এই মোশানের বিপক্ষে আছেন তারা "না" বলবেন।
রিপোর্টটি সর্বসম্মতিক্রমে সভা কর্তৃক গৃহীত হয়।

## Announcement by the Speaker.

**মিঃ স্পীকার ঃ**— হাউসের অবগতির জন্য জানাচ্ছি যে, নিম্নলিখিত ৬ ( ছয় )-টি বিলে মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর সম্মতি দিয়েছেন। বিলগুলির নামের পার্শ্বেই আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের সম্মতির তারিখ পর্য্যায়ক্রমে জানাচ্ছি ঃ—

| | বিলের নাম | তারিখ |
|---|---|---|
| ১। | "দি বেঙ্গল এ্যাগ্রিকালচার ইন্‌কাম্‌ ট্যাক্স ( ত্রিপুরা এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৭৯ ( ত্রিপুরা বিল নং ৮ অব ১৯৭৯ )"। | ১।৯।১৯৭৯ ইং। |
| ২। | "দি ত্রিপুরা এ্যামিউস্‌মেংট ট্যাক্স ( এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৭৯ ( ত্রিপুরা বিল নং ১১ অব ১৯৭৯ )"। | ১।১১।১৯৭৯ ইং। |
| ৩। | "দি ইউনাইটেড প্রভিন্সেস পঞ্চায়েতরাজ ( ত্রিপুরা থার্ড এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৭৯ ( ত্রিপুরা বিল নং ১২ অব ১৯৭৯ )"। | ৯।১১'১৯৭৯ ইং। |
| ৪। | "দি প্রিজনার্স ( ত্রিপুরা এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৭৯ ( ত্রিপুরা বিল নং ১৩ অব ১৯৭৯ )"। | ৯।১১।১৯৭৯ ইং। |
| ৫। | "দি রিক্‌শো নিয়ামক্‌ ( এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৭৯ ( ত্রিপুরা বিল নং ১৪ অব ১৯৭৯ )"। | ৩।১১ ১৯৭৯ ইং। |
| ৬। | "দি সেলারিস এ্যাণ্ড এ্যালাউন্সেস অব দি চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান এণ্ড দি কমিশনারস অব দি আগরতলা মিউনিসিপ্যালটি বিল, ১৯৭৯ ( ত্রিপুরা বিল নং ৩ অব ১৯৭৯ )"। | ১।১০।১৯৭৯ ইং। |

### দৃষ্টি আকর্ষণী নোটিশ

**মিঃ স্পীকার ঃ**— আমি মাননীয় সদস্য শ্রী সুবোধ দাস মহাশয়ের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশের বিষয়বস্তু হলো ঃ—

"সাম্প্রতিক ধর্মনগরের আনন্দবাজার বি-এস-এফ· ক্যাম্পে মিজো হামলা সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস মহাশয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ— মিঃ স্পীকার স্যার, আমি এ সম্পর্কে ১৪ই জানুয়ারী বিবৃতি দেব।

মিঃ স্পীকার ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় এ সম্পর্কে ১৪ই জানুয়ারী বিবৃতি দেবেন। আমি আরও একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীঅভিরাম দেববর্মার কাছ থেকে পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ—

"গত ৩০শে ডিসেম্বর ১৯৭৯ ইং তারিখে প্রাক্তন বিধায়ক কমরেড কালিদাস দেববর্মা ও মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কর্মী বিশু দেববর্মার খুন হওয়া সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীঅভিরাম দেববর্মা কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী—স্যার, ১৪ই জানুয়ারী আমি এ সম্পর্কে বিবৃতি দেব।

মিঃ স্পীকার—মাননীয় সদস্য শ্রীনকুল দাস কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটি হলো ঃ—

"গত ১৩ই ডিসেম্বর বিলোনীয়া বিভাগের রাঙ্গামুড়া গ্রামে কংগ্রেস (ই) গাঁও প্রধান ও উপপ্রধানের নেতৃত্বে কংগ্রেসী গুণ্ডাদল কর্তৃক রাঙ্গামুড়া গ্রামের বাড়ী বাড়ী গিয়ে মা-বোনদের উপর অত্যাচার ও নিরীহ নাগরিকদের মারধর এবং বাজার লুটের ঘটনা সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীনকুল দাসকে প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন যেদিন তিনি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী—স্যার, ১৫ই জানুয়ারী আমি এই সম্পর্কে বিবৃতি দিতে পারবো।

### স্মৃতি তর্পণ

মিঃ স্পীকার—এখন সভার সামনে বিষয়সূচী হলো বিধান সভার প্রাক্তন সদস্য স্বর্গীয় কমরেড কালিদাস দেববর্মা মহাশয়ের মৃত্যুতে এবং স্বর্গীয় লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ মহাশয়ের মৃত্যুতে স্মৃতিচারণ।

## কমরেড্ কালিদাস দেববর্মার স্মৃতি তর্পণ

কমরেড কালিদাস দেববর্মা ছিলেন প্রাক্তন বিধায়ক। ১৯৭২ সালের নির্বাচনে মান্দাই বাজার কেন্দ্র থেকে কালিদাস দেববর্মা কমিউনিষ্ট পার্টির ( মার্কসিষ্ট ) প্রার্থী হিসাবে নির্বাচিত হন। এই বিধানসভার সাথে দীর্ঘ ৫ বৎসর কাল তিনি সক্রিয়ভাবে জড়িত ছিলেন। স্বল্পভাষী, অমায়িক, দৃঢ়চেতা কমরেড কালিদাস দেববর্মা নিজের স্বকীয় চারিত্রিক গুণের দ্বারা সকলেরই মনে নিজেই স্থান করে নিতে সক্ষম হয়েছিলেন। ছাত্রজীবন থেকেই বামপন্থী রাজনীতির সাথে তিনি যুক্ত ছিলেন এবং মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির একজন একনিষ্ঠ কর্মী হিসাবে তিনি তাঁর রাজনৈতিক কার্য্যকলাপের অনেক সাক্ষ্য রেখে গেছেন। উগ্র সাম্প্রদায়িকতাকে তিনি কোনদিনই প্রশ্রয় দেন নি। কিন্তু সেই উগ্র সাম্প্রদায়িকতা রুখতে গিয়েই শেষ পর্যন্ত এক অশুভ সাম্প্রদায়িক শক্তির হাতে তাঁকে প্রাণ বিসর্জন দিতে হয়েছে।

বিগত ৩০শে ডিসেম্বর রাতের অন্ধকারে এক পশু শক্তির সম্মুখীন হতে হয় এবং সেখানেই তাঁর কর্ম্মজীবনের যবনিকা পাত হয়।

কমরেড কালিদাস দেববর্ম্মার মৃত্যুতে সারা আগরতলা শহর শোকে মূহ্যমান হয়ে পড়ে এবং তাঁর শোকযাত্রা দেখেই বুঝা যায় তিনি কত জনদরদী ছিলেন এবং জনগণ তাঁকে কিভাবে গ্রহণ করেছিল।

ত্রিপুরা বিধানসভা কালিদাস দেববর্ম্মার অকাল মৃত্যুতে গভীর শোক প্রকাশ করছে, এবং শোকসন্তপ্ত পরিবারের প্রতি গভীর সমবেদনা জানাচ্ছে ও তাঁর বিদেহী আত্মার সদগতি কামনা করছে।

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সম্পর্কে আমি বক্তব্য রাখব। প্রাক্তন বিধায়ক কালিদাস দেববর্মা আর আমাদের মধ্যে নাই, একথা ভাবতেও কষ্ট হয়। তাঁর মৃত্যু স্বাভাবিক মৃত্যু নয়। গত ৩০শে ডিসেম্বর অভিচরণ বাজার থেকে বাড়ী ফেরার পথে তিনি নৃসংশভাবে নিহত হন, উপজাতি স্বার্থ সেবার মুখোসধারী জল্লাদের হাতে। তাঁর দেহে ১৭ টি ধারালো অস্ত্রের আঘাতের চিহ্ন ছিল বলে জানা যায়।

প্রাক্তন বিধায়ক কালিদাস দেববর্মা ছিলেন অমায়িক ও ধীর-স্থির প্রকৃতির মানুষ। কিন্তু নিজ কর্তব্য পালনে তিনি ছিলেন অটল। তিনি জনগণের অত্যন্ত ভালবাসার পাত্র ছিলেন। তিনি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি এবং উপজাতি গণমুক্তি পরিষদের একনিষ্ঠ কর্মী ছিলেন। ত্রিপুরার গরীব মানুষের স্বার্থে আজীবন সংগ্রাম করে গেছেন। স্বৈরতন্ত্র ও সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সংগ্রাম সর্বদা সম্মুখ সারীতে ছিলেন। উপজাতিদের ৪ দফা দাবী সহ অন্যান্য রক্ষাকবচ সমূহ আদায়ের সংগ্রামে সকল সময়েই সক্রিয় ভূমিকায় ছিলেন।

১৯৬২ সালে ভারত ও চীনের সীমান্ত সংঘর্ষের সময় যখন ত্রিপুরা রাজ্যে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি এবং উপজাতি গণমুক্তি পরিষদের নেতৃত্বের এক বড় অংশ বিনা বিচারে হাজারীবাগ জেলে আটক ছিলেন। যে সকল রাজনৈতিক কর্মী

তখনকার সরকারের চরম ভয়ভীতি ও দমন পীড়নকে উপেক্ষা করে জনগণের গণতান্ত্রিক অধিকার রক্ষা করা এবং বাঁচার আন্দোলনে নেতৃত্ব দিয়েছিলেন শহীদ কালিদাস দেববর্মা তাঁদেরই অন্যতম।

বিধায়ক কালিদাস দেববর্মার এই হত্যার ঘটনা ত্রিপুরার ইতিহাসে এক কলংকজনক ঘটনা হিসাবে লিপিবদ্ধ থাকবে স্বৈরতন্ত্র ও সাম্প্রদায়িকতার বিরুদ্ধে গণতন্ত্র রক্ষার সংগ্রামে শহীদ কালিদাস দেববর্মার এই মৃত্যু ত্রিপুরার ইতিহাসে চিরস্মরণীয় হয়ে থাকবে।

ভারতের হিন্দু ও মুসলমানের সম্প্রীতি ও ভালবাসার বুনিয়াদ শক্ত ও অক্ষুন্ন রাখতে গিয়ে দেশবরেণ্য নেতা গান্ধীজীকে জীবন দিতে হয়েছিল চরম হিন্দু সাম্প্রদায়িকতাবাদীদের হাতে। প্রাক্তন বিধায়ক শহীদ কালিদাস দেববর্মাকেও প্রাণ দিতে হয়েছে সগোত্র উপজাতীয়তাবাদীদের হাতে।

আমি স্মরণ করি শহীদ কালিদাস দেববর্মাকে। স্মরণ করি সেই আদর্শকে যে আদর্শের প্রতি অবিচল থেকেই তাঁর জীবন উৎসর্গীত হয়েছে। তার শোকসন্তপ্ত পরিবারের প্রতি আমার গভীর সমবেদনা জ্ঞাপন করছি।

শ্রীহরিনাথ দেববর্মা ঃ—মাননীয় স্পীকার স্যার, বিধায়ক কালিদাস দেববর্মার মৃত্যুতে আমরা দুঃখিত। উনি বামফ্রন্টের কর্মী ছিলেন। এখানে আমাদের উপজাতি যুব সমিতিকে দোষারোপ করা হচ্ছে কিন্তু আমরা জানি উপজাতি যুব সমিতি বিধায়ক কালিদাস দেববর্মাকে মারেনি, মেরেছে এক বিশেষ শ্রেণী গোষ্ঠী। যে ঘটনাকে কেন্দ্র করে উনাকে মারা হয়েছে সেখানে ঐ বিশেষ গোষ্ঠী ছিল। যাই হোক, যে মৃত্যু ঘটেছে মৃত্যু মাত্রই দুঃখজনক, সেটা আমাদের মনেও আঘাত এনেছে। কাজেই আমরা তাঁর শোক সন্তপ্ত পরিবারের প্রতি সমবেদনা জ্ঞাপন করছি।

মিঃ স্পীকার ঃ—আমি মাননীয় সদস্যগণকে ২ মিনিটকাল দণ্ডায়মান অবস্থায় কমরেড দেববর্মার প্রতি সমবেদনা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

(দুই মিনিট নীরবতা পালন করা হয়।)

"প্রয়াতঃ লোকনায়ক জয়প্রকাশ নারায়ণের স্মৃতি তর্পণ"

বিগত ৮ই অক্টোবর ১৯৭৯ ইং সালে লোকনায়ক জয়প্রকাশ নারায়ণের লোকান্তরের সাথে সাথে হল এক নিবেদিত জীবনের অবসান, এক দুঃসাহসিক অভিযানের পরিসমাপ্তি, ইহলোক থেকে পরলোক যাত্রার শুরু এবং সেই সাথে হল জে, পি যুগের যবনিকা পাত।

রাজনৈতিক পটভূমিতে জে, পি ছিলেন এক বিরাট মহীরূহ। যারা সেই মহীরূহের সান্নিধ্যে আসতেন তাঁরা পেতেন এক নিবীড় বৃক্ষ ছায়াতল, তীব্রতার চেয়ে অধিক প্রশান্ত স্বচ্ছতার চেয়ে গভীরতর। তাঁর রাজনৈতিক জীবন ছিল সুচিতা ও স্নিগ্ধতায় পবিত্র। রাজনৈতিক তর্কে, তীক্ষ্ণতার পরিবর্তে ছিল উত্তপ্ত উপলব্ধি।

জে,পির মৃত্যু দেশের পক্ষে এক বিরাট ক্ষতি। তিনি আজীবন দেশের স্বাধীনতা ও দলিত মানুষের উন্নতির জন্যে কাজ করে গেছেন। স্বাধীনতা আন্দোলনের অন্যতম হোতার মৃত্যুতে দেশ হারিয়েছে এক মহান সন্তানকে আর দেশবাসী হারিয়েছে এক মহান সংগ্রামী বন্ধুকে।

নিতান্ত তরুণ বয়েসে গান্ধীজীর উদাত্ত আহবানে তাঁর আন্দোলনে তিনি যোগদান করেন। বিদেশে ছাত্রাবস্থায় জে,পি মার্কসবাদের দীক্ষা গ্রহণ করেছিলেন। অন্যদিকে তিনি ছিলেন গণতন্ত্রের অতন্ত্র প্রহরী। লোকনায়ক জয়প্রকাশ জীবনের শেষ তিনটি বৎসর মৃত্যুর সংগে সংগ্রামে লিপ্ত ছিলেন। কিন্তু মৃত্যু শয্যা থেকেও তিনি দেশবাসীর কথা ভুলেন নি। শেষ জীবনে একনায়কতন্ত্র, স্বৈরতন্ত্র এবং জরুরী অবস্থার বিরুদ্ধে যে সংগ্রাম আরম্ভ হয়, তার পুরধা ছিলেন জয়প্রকাশ। এই সংগ্রামের নেতৃত্ব দিতে গিয়ে বৃদ্ধ বয়সে তাঁকে কারাবরণ করতে হয়। এই সংগ্রামে নেতৃত্বই তাঁর সুদীর্ঘ রাজনৈতিক জীবনের চূড়ান্ত গৌরব।

বহুকর্মা এই মানুষের যথার্থ রাজনৈতিক ভুমিকায় তার বহুমুখী প্রতিভার বিকাশের সম্পর্কে ইতিহাস শেষ পর্যন্ত যে অভিমতই প্রকাশ করুক না কেন, একথা নিঃসন্দেহে বলা যায় যে জয়প্রকাশজীর রাজনৈতিক জীবনের ইতিহাস সত্য সন্ধানের ইতিহাস। দেশসেবা ও দেশের মানুষের কল্যাণ সাধনের সংগে সংগে সত্য সন্ধানের প্রয়াসে নিজের জীবন তিনি উৎসর্গ করে গেলেন।

এই সভা জয়প্রকাশ নারায়ণের মৃত্যুতে গভীর শোক প্রকাশ করিতেছে। এবং তার বিদেহী আত্মার শান্তি কামনা করিতেছি।

শ্রীনৃপেন চক্রবর্তী—মাননীয় স্পীকার স্যার, মহান নেতা জয়প্রকাশ নারায়ণের প্রতি শ্রদ্ধা নিবেদন করতে গিয়ে আমি বক্তব্য রাখতে যাচ্ছি। তাঁর সঙ্গে আমার দীর্ঘদিনের সম্পর্ক ছিল। তিনি যখন ছাত্র তখন তিনি আমেরিকাতে কম্যুনিষ্টের সংস্পর্শে আসেন। তারপর তিনি গান্ধিজীর নেতৃত্বে আইন অমান্য আন্দোলনে অংশ গ্রহণ করেন। এই আন্দোলনে অংশ গ্রহণ করার পর জেলে যান। জেল থেকে যারা ১৯৭৪ সালে বের হন, তাঁর মধ্যে কংগ্রেসের একটা অংশ যারা প্রগতিশীল, যারা মনে করেছিল কংগ্রেসের নেতৃত্ব ব্যর্থ হচ্ছে, স্বাধীনতা সংগ্রামে তাঁরা নতুন পথের সন্ধান খুঁজছিলেন। সেই সময়ে যে পার্টি জন্মলাভ করে সেটা হচ্ছে সোস্যালিষ্ট পার্টি। সোসালিষ্ট পার্টির সম্পাদক ছিলেন জয়প্রকাশ নারায়ণ। ১৯৩৫ সালের কথা যদি কারো মনে থাকে, নিশ্চয় আপনারা জানেন, ১৯৩৫ থেকে হিটলারের যুদ্ধ শুরু করা পর্যন্ত একটা সময় ছিল, যখন সারা পৃথিবীতে এবং ভারতবর্ষে একটা ফ্যাসিবাদের এবং সাম্রাজ্যবাদের শিবির গড়ে উঠেছিল। সেই শিবির থেকে জয়প্রকাশ নারায়ণ তাঁর কংগ্রেস সোসালিষ্ট পার্টি এবং তখনকার কম্যুনিষ্ট পার্টি এবং অন্যান্য বামপন্থীরা ঐক্যবদ্ধভাবে কাজ করছিল, যাতে সাম্রাজ্যবাদ এবং ফ্যাসিবাদ কায়েম করতে না পারে। তখনকার দিনে কংগ্রেসের নেতৃত্বে দিয়েছিলেন পণ্ডিত জওহরলাল নেহরু। সেই দিক থেকে তারা পণ্ডিত নেহরুর সাহায্য ও সহযোগিতা পেয়েছিলেন। দ্বিতীয়

মহাযুদ্ধ যখন শুরু হয়, তখন আপনারা জানেন, ক্রিফট্ মিশন আসে। গান্ধীজীর ইচ্ছা ছিল আপোষে কিছু ক্ষমতা আনা যায় কিনা। কিন্তু ক্রিপট্ মিশন যখন ব্যর্থ হয় তখন গান্ধীজী স্থির করেন আরো বেশী চাপ সৃষ্টি করতে হবে বৃটিশের বিরুদ্ধে। কিছু ক্ষমতা লাভের জন্য সই সময় কারেঙ্গে ইয়ে মরেঙ্গে আন্দোলন শুরু করেন। জয়প্রকাশ নারায়ন এই আন্দোলনে অংশ গ্রহণ করেন। তিনি তখন হাজারিবাগ জেলে যান। হাজারিবাগ জেলে থাকাকালীন তিনিই জেল থেকে পালাতে সমর্থ হন। মাননীয় সদস্যরা জানেন, এই আন্দোলনের পর গান্ধীজী অত্যন্ত হতাশ হয়ে পড়েছিলেন। কারণ হিন্দু মুসলমানের উপর অত্যাচার তারা বন্ধ করতে পারেনি। তাঁরা হরিজনদের উপর অত্যাচার বন্ধ করতে পারেনি। এবং নিজে গান্ধীজীর কংগ্রেসের নেতৃত্বের দুর্বলতা এবং সাম্রাজ্যবাদের চক্রান্ত বুঝতে পেরেছিলেন। গান্ধীজী কংগ্রেসকে ভেঙ্গে দিয়ে একটি জনসেবামূলক সংগঠন গড়া উচিত বলে মনে করেছিলেন। গান্ধীজীর মতবাদে বিনোবাভাবে বিশ্বাসী ছিলেন। গান্ধীজীর মৃত্যুর পর বিনোবাভাবে সেই আন্দোলনের নেতৃত্ব নেন। সেই আন্দোলনে জয়প্রকাশ নারায়ণ অংশ গ্রহণ করেন। তখন অনেকের মনে ধারণা হয়েছিল, জয়প্রকাশ নারায়ণ আর সক্রিয়ভাবে ফিরে আসবেন না। তিনি সমাজ সেবামূলক কাজে ব্যস্ত থাকবেন। কিন্তু তিনি যখন দেখলেন শ্রীমতী ইন্দিরা গান্ধীর আমলে গণতন্ত্র বিপন্ন হল, তিনি যখন দেখতে পেলেন সমগ্র ভারতবর্ষে আধা ফ্যাসিস্ট শাসন কায়েম হতে যাচ্ছে, তার বিরুদ্ধে স্বতঃস্ফূর্তভাবে জয়প্রকাশজী নেমে এলেন। গুজরাটে, বিহারে, উত্তরপ্রদেশে সারা ভারতবর্ষে তখন জয়প্রকাশ নারায়ণ সক্রিয়ভাবে আবার রাজনীতির মধ্যে নেমে এলেন। এটা একটা ঐতিহাসিক দায়িত্ব নিয়েছিলেন। এই দায়িত্ব নিয়ে তিনি বলেছিলেন যে, আজকে সবচেয়ে বড় কাজ হচ্ছে গণতন্ত্রকে ফিরিয়ে আনা। গণতন্ত্রের জন্য সংগ্রাম করা। যে দল, যে মত থাকুক না কেন গণতন্ত্রকে ফিরিয়ে আনতে সমস্ত দলমত নির্বিশেষ ঐক্যবদ্ধ হতে হবে। সেই ১৯৭৭ সালের যে স্বৈরাচারী শক্তির পরাজয় তাঁর কৃতিত্ব হচ্ছে জয়প্রকাশ নারায়ণের। আমরা দেখেছি যে তিনি যখন জেলে ছিলেন, জেলে কিভাবে তাঁর কিডনিকে নষ্ট করে দেওয়া হয়েছিল, সেই রহস্য আজও উদ্ঘাটিত হয় নি। ভারতবর্ষের মানুষের বিশ্বাস, সেই স্বৈরাচারী শক্তির কাছে বলি হয়েছিল জয়প্রকাশ নারায়ণের জীবন। আমাদের সংগে জয়প্রকাশ নারায়ণের অনেক ক্ষেত্রে মতবিরোধ ছিল। ১৯৩৫ সালে আমার সংগে জয়প্রকাশ নারায়নের ব্যক্তিগত সম্পর্ক স্থাপন হয়। ১৯৩৮ সালে আমরা যখন লাহোরে কংগ্রেস সোস্যালিষ্ট পার্টির সম্মেলনে গেলাম, সেখান থেকে আমাদের সম্পর্ক ছেদ হল। তারপরে আবার ১৯৬৫ সালে আবার জয়প্রকাশ নারায়নের দেখা হওয়ার সুযোগ হয়েছিল, এখানে নয়, নাগাল্যাণ্ডে। জয়প্রকাশ নারায়ণকে আমরা দেখেছি তিনি সমগ্র উপজাতি এবং অ-উপজাতির যে সমস্যা সেই সমস্যাকে মীমাংসা করা যায় কিনা সেইদিকেও তিনি চিন্তা করেছিলেন। ত্রিপুরায় তিনি আমাদের অবর্তমানে আমরা যখন জেলে ছিলাম তখন এখানে এসেছিলেন। আমাদের জাতীয় সমস্যার তাঁর হস্তক্ষেপ, সেই হস্তক্ষেপগুলিকে আমরা আজকে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছি এবং আমরা জানি যে আজকে যে গণতন্ত্র আমরা

পেয়েছি সেই গণতন্ত্রের নিরাপত্তা নাই। কাজেই জয়প্রকাশ নারায়ণের যে অবদান. সেই অবদান গণতন্ত্রকে রক্ষা করার দিক থেকে এবং সম্প্রসারিত করার দিক থেকেও মূল্যবান। আপনারা জানেন মাননীয় সদস্যদের নিশ্চয়ই জানা আছে যে সংবিধানের মধ্যে অনেকগুলি অগণতান্ত্রিক দিক রয়েছে, সেগুলি সংশোধন হওয়া দরকার। নির্বাচনের ক্ষেত্রে সংশোধন, সদস্যদের ফিরিয়ে আনার ক্ষেত্রে সংশোধন, আরও অনেক ক্ষেত্রে তিনি সংশোধনের জন্য একটি কমিটি গঠন করেছিলেন. যাতে এই সংবিধানকে সংশোধন করে গণতন্ত্রকে সম্প্রসারিত করা যায়, সেই সব কাজ শেষ হয়নি, সেই সব কাজ আমাদের দেশের মানুষের সামনে এখনো রয়েছে। সেই সব কাজ হচ্ছে গণতন্ত্রকে রক্ষা করা, গণতন্ত্রকে সম্প্রসারিত করা. সংবিধানকে সংশোধন করা। এই সব কাজে জয়প্রকাশ নারায়ণের যে অবদান, সেগুলিকে আরও শক্তিশালী করতে হবে। আমি আশা করছি যে সমস্ত দলমতের মানষ আগামী দিনের এই গণতন্ত্র রক্ষার কাজে যদি আমরা অগ্রনী ভূমিকা নিতে সাহায্য করি তাহলেই জয়প্রকাশ নারায়নের প্রতি প্রকৃত শ্রদ্ধা জানানো হবে।

শ্রীব্রজগোপাল রায় :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ আমাদের মধ্যে নাই, কিন্তু তাঁর কর্মময় জীবন আমাদেরকে উদ্দিপিত করেছে, আমরা প্রাক স্বাধীনতার যুগে তাঁর সংগ্রামী ভূমিকা দেখেছি. তিনি মাকসীজমের দীক্ষা নিয়েছিলেন, শেষে আবার সেখান থেকে ফিরে এসে গান্ধীজীর মতাদর্শের প্রতি পুরাপুরি সমর্থন করতে না পারলেও কিছুটা আপোষ রক্ষা করার চেষ্টা করেছিলেন মার্কসীজমের সাথে গান্ধীজমের অবশ্য সেটা তাঁর ব্যক্তিগত ব্যাপার আদর্শের দিক থেকে তিনি সেটাকে গ্রহণ করেছিলেন এবং নূতন ভাবে কিছু করা যায় কিনা সেই সম্প্রর্কে চিন্তাভাবনা করেছিলেন। একটা সময় আমরা দেখেছিলাম নেতাজীর নেতৃত্বে কাজ করেছিলেন' ৪২ এর আন্দোলনে তাঁর সংগ্রামী ভূমিকা আমরা লক্ষ্য করেছি এবং দেখেছি যখন ভারতবর্ষের বুকের উপর আঘাত এসেছে, দুর্যোগ ফেটে পড়েছে, যখন কোন সংকীর্ণতা এসে ভারতবর্ষকে গ্রাস করেছে; তখনই তাঁর উদাত্তকন্ঠ ভেসে এসেছে, কিন্তু আমাদের সময়কার ঘটনাগুলি যখন ঘটেছিল তখন তিনি রাজনীতি থেকে দূরে ছিলেন, তিনি সর্বোদয়ের কাজে ব্যস্ত ছিলেন, যখন স্বৈরাচারীরা দেশের মধ্যে দেখা দিল এবং তারা হিংস্র অস্ত্রপাতের মত মানুষের শান্তিকে বিঘ্নিত করেছিল, তখনই আমরা দেখেছি জয়প্রকাশ নারায়ণকে ছুটে আসতে, তিনি ছুটে এসেছিলেন এবং এর বিরুদ্ধে কথা বলেছিলেন। আর তখনই সেই স্বৈরাচারী শক্তি তাঁর সেই কন্ঠরোধ করার জন্য নিগ্রহের পথ ধরেছিল, কিন্তু যারা সংকল্পে অটুট, যারা যোদ্ধা, তারা নির্ভীক, তারা এ সবে ভয় পায়না। আমরা দেখেছি পাটনাতে স্বৈরাচারীদের প্রতিরোধ জয়প্রকাশ নারায়ণের গতিরোধ করতে পারেনি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গনে জয়প্রকাশ নারায়ণ এসেছিলেন বক্তব্য রাখবার জন্য সেখানেও আমরা অত্যাচারীদের দৃশ্য দেখতে পেয়েছিলাম। তার বিরুদ্ধে তিনি লড়েছিলেন, তখন ইউনিভারসিটির দরজা বন্ধ করে রাখা হয়েছিল, কিন্তু অধ্যাপকদের তিনি বললেন, "দরজা খুলে দিন, আমাকে আর একটা মিটিংএ যেতে হবে, অত্যাচারীরা অত্যাচার

করবে বলে ত আমরা চুপ করে বসে থাকতে পারিনা" কাজেই দরজা খুলে দেওয়া হল। সঙ্গে সঙ্গে ইটের টুকরা এসে পড়তে লাগল, তাতে কয়েকজন অধ্যাপকের শরীরে আঘাত লাগল এবং তারা মাটিতে লুটিয়ে পড়লেন। কিন্তু জয়প্রকাশ নারায়ণকে দাবীয়ে রাখা গেল না, তিনি এগিয়ে গেলেন, হিংস্র জনতা তাঁকে আঘাত করল না, কিন্তু মর্মমূলে তিনি আঘাত পেয়েছিলেন এবং বুঝেছিলেন যে ভারতবর্ষের যে শক্তি সেই শক্তিকে উশৃঙ্খল কিছু লোকের দ্বারা, কিছু লোকের সর্বনাশ করা হচ্ছে। তাই তিনি ভারতবর্ষকে ঐক্যবদ্ধ হওয়ার জন্য ডাক দিয়েছিলেন। তার জন্য তাঁকে অনেক নিগ্রহ ভোগ করতে হয়েছিল, কারা অন্তরাল থেকে পাঠিয়ে ভেবেছিলেন যে ভারতবর্ষের গণতন্ত্রকে রোধ করা যাবে। কিন্তু তা করা গেল না জয়প্রকাশ নারায়ণের ব্যক্তিত্ব, যে সাংগঠনিক প্রতিভা সেই প্রতিভায় আমরা দেখলাম যে সারা ভারতবর্ষকে এক করার জন্য তিনি চেষ্টা করেছিলেন এবং সেই চেষ্টাতে তিনি সফল হয়েছিলেন স্বৈরতন্ত্রের পরাজয়কে তিনি চোখে দেখে যেতে পেরেছিলেন এইটাই বোধহয় তাঁর জীবনের সবচেয়ে বড় সান্ত্বনা যদিও পরবর্তী কালে তিনি আঘাত পেয়েছিলেন। যাদেরকে তিনি ক্ষমতায় এনে বসিয়েছিলেন তারাই তাঁকে আঘাত দিয়েছিলেন। এই সংগ্রামী পুরুষ যদি আজও আমাদের মধ্যে থাকতেন তাহলে আমরা প্রেরণা পেতাম। রাজনৈতিক মতাদর্শে আমরা তাঁর সঙ্গে একমত হতেও পারি আবার না হতেও পারি, সেটাই বড় কথা নয়। বড় কথা হচ্ছে যে ভারতবর্ষ যখন বিপন্ন তখন আমরা দেখেছি তাকে অগ্রনী ভূমিকা নিয়ে এগিয়ে আসতে এবং মানব কল্যাণের কাজ করতে। মানব কল্যাণের প্রতি এক-নিষ্ঠ যে সাধক তাঁকে আজকে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছি।

মিঃ স্পিকার ঃ—আমি মাননীয় সদস্যদের ২ মিনিট কাল দণ্ডায়মান অবস্থায় প্রয়াত জয়প্রকাশজীর প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করিতে অনুরোধ করছি।

( ২ মিনিট নীরবতা পালন করা হয়। )

With deep regret I announce the sudden death of Shri Debabrata Chakraborty on the 7th December, 1979 who was the Secretary, Tripura Legislative Assembly.

এই সভা আগামী ১১ই জানুয়ারী, ১৯৮০ ইং শুক্রবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রইল।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly House (Ujjayanta Palace), Agartala on Friday, the 11th January, 1980 at 11 A. M.

Present

Mr. Speaker (Hon'ble Sudhanwa Deb Barma) in the Chair, Chief Minister, 10 Ministers, the Deputy Speaker and 43 Members.

Question & Answers

মিঃ স্পীকার ঃ---আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্যায়ক্রমে সদস্যগণের নাম ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার বলিবেন। সদস্যগণ নাম্বার জানাইলে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন।
শ্রীগোপাল চন্দ্র দাস (অনুপস্থিত)। শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী ঃ---কোয়েশ্চান নাম্বার ৫।
মিঃ স্পীকার ঃ---কোয়েশ্চান নাম্বার ৫।
শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---কোয়েশ্চান নাম্বার ৫।

প্রশ্ন

১। কি উদ্দেশ্যে "এগ্রো সার্ভিসেস কর্পোরেশান" গঠন করা হচ্ছে।
২। এই কর্পোরেশান কাদের নিয়ে গঠন করা হবে এবং এর কাজকর্ম কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

উত্তর

১। কোন "এগ্রো-সার্ভিসেস কর্পোরেশান" গঠন করা হচ্ছে না।
২। প্রশ্ন উঠে না।

শ্রীবাদল চৌধুরী ঃ---সাপ্লিমেন্টারী স্যার, এগ্রো-সার্ভিস কর্পোরেশান বা এগ্রো-ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশান নামে কোন কর্পোরেশান আছে কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার,, সরকার একটা এগ্রো-ইণ্ডাস্ট্রিজ গঠন করার প্রস্তাব বিবেচনা করেছেন। এই ধরণের সংগঠন অনেক রাজ্যে রয়েছে। আমাদের এখানে বীজ, সার, কীটনাশক ঔষধ যন্ত্রপাতি ইত্যাদি আমরা সংগ্রহ করে বন্টন করি যেটা আমরা দপ্তর থেকে করে থাকি। তাতে যে সমস্ত ভি,এল,ডাবলিউ আছেন তারা তাদের একটি অতিরিক্ত দায়িত্ব হিসাবে করে থাকেন। তাতে তাদের যে অন্যান্য কাজ আছে সেটা তারা ঠিক মতন করতে পারেন না। কাজেই এই কাজটাকে পৃথক করে নেওয়ার জন্য আমরা চিন্তা করছি যত তাড়াতাড়ি এই ধরণের একটি কর্পোরেশান গঠন করা যায়। তাতে কৃষি কাজের প্রয়োজনীয় বীজ, সার ঔষধ-পত্র ইত্যাদি আমরা সংগ্রহ করতে পারব এবং বন্টন করতে পারব এবং সেগুলি রক্ষণাবেক্ষণ করার জন্য যে হিমঘর তৈরী করা দরকার সেটা করতে পারব। এইজন্য যে জিনিসপত্র ইত্যাদি

সংগ্রহ করা দরকার, সেগুলি আমরা করতে পারব। কৃষিকাজের জন্য যে সমস্ত যন্ত্রাংশ দরকার এবং যন্ত্রপাতি তৈরী বা মেরামত করার কিছু কিছু কাজ আমরা করতে পারব। আমরা যেমন কিছু কিছু পাট কেনার ব্যবস্থা চালু করার কথা চিন্তা করছি ল্যাম্পস্ ইত্যাদির মাধ্যমে। এই ধরণের সংগঠন না থাকলে এই সব যন্ত্র কৃষি কাজে ব্যবহার করা খুব অসুবিধা হবে। তাছাড়া এনিমেল হাজবেন্ড্রি বা পশুদের জন্য আমরা যেসমস্ত জিনিষ তৈরী করছি সেগুলি আমরা এখানে তৈরী করতে পারব। আমরা সেইজন্য কৃষি ফিন্যান্স কর্পোরেশান, বোম্বে নামে যে কর্পোরেশান আছে ওদের কাছ থেকে প্রাথমিক রিপোর্ট আমরা তৈরী করিয়ে নিয়েছি। এই রিপোর্ট যদি আমরা কার্যকরী করতে পারি তাহলে ৭৫ লক্ষ টাকার মূলধন আমাদের দরকার হবে। তার প্রায় ৪৯ শতাংশ কেন্দ্রীয় সরকার বহন করবেন। কেন্দ্রীয় সরকারের এই বর্তমান আর্থিক বছরে আমরা এইটা ধরবার কথা চিন্তা করছি যাতে আগামী ফিনান্স বছরে পাওয়া যেতে পারে।

মিঃ স্পীকার ঃ---শ্রীউমেশ চন্দ্র নাথ।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ১৪।

মিঃ স্পীকার ঃ---কোয়েশ্চান নাম্বার ১৪।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---কোয়েশ্চান নাম্বার ১৪।

প্রশ্ন

(ক) ইহা কি সত্য প্রত্যেকরায় ছড়ায় দু-গাঙ্গের নিকটে বাঁধ দিলে নিম্ন বর্ণিত এলাকার মাঠসমূহের প্রায় ৩০০০ (তিন হাজার) কাণি জমিতে জলসেচের ব্যবস্থা করা সম্ভব হবে? (১) শনিছড়া, (২) জয়নগর, (৩) ৭২নং মাঠ, (৪) ৭১নং মাঠ, (৫) হরুয়া, (৬) প্রত্যেকরায় মাঠ, (৭) দীর্ঘলবাক্ এবং আর যে সকল ছোট ছোট মাঠ আছে।

(খ) যদি সত্য হয়, তাহলে দু-গাঙ্গেতে বাঁধ দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

(গ) না থাকিলে, তাহার কারণ কি?

(ঘ) থাকিলে কবে নাগাদ রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

উত্তর

(ক) প্রাথমিক পরীক্ষা নিরীক্ষার ভিত্তিতে দেখা যায় যে প্রত্যেকরায় ছড়ার জল উল্লেখিত মাঠগুলিতে জলসেচের ব্যবস্থা করা সম্ভব হবে না।

(খ) আপাততঃ কোন পরিকল্পনা নাই।

(গ) এই প্রস্তাবটি ভিত্তিতে গ্রহণযোগ্য হইবে না।

(ঘ) গ প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ---সাপ্লিমেন্টারী স্যার, ১৫ হাজার একর জমিতে জলসেচের উপযোগী বাঁধ তৈরী করা হবে কিনা। সরকার এ ক্ষেত্রে কোন দৃষ্টি দেবেন কিনা, এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, যদি দেখা যায় যে এই ধরণের বাঁধ দেওয়ার ফলে সত্যি সত্যিই কৃষকের জলসেচের সুযোগ সুবিধা হবে নিশ্চয়ই সরকার সেটা দেখবেন।

মিঃ স্পীকার ঃ---শ্রীদ্রাউ কুমার রিয়াং।

শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ---কোয়েশ্চান নাম্বার ৩৪।

মিঃ স্পীকার ঃ---কোয়েশ্চান নাম্বার ৩৪।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---কোয়েশ্চান নাম্বার ৩৪।

প্রশ্ন

১। জম্পুই পাহাড়ে কমলা বাগান উন্নয়নের জন্য বর্তমান সরকারের কোন পরিকল্পনা আছে কি না?

২। যদি থাকে, পরিকল্পনাগুলি কি কি?

উত্তর

১। হ্যাঁ।

২। জম্পুই পাহাড়ের কমলা বাগান উন্নয়নের জন্য এবং নূতন কমলা বাগান করার জন্য ঐ অঞ্চলের কমলা-চাষীদের উৎসাহ দিতে সরকার নিম্নলিখিত পরিকল্পনা গ্রহণ করিয়াছেন।

(ক) নূতন কমলা বাগান করার জন্য কমলা চারা, সার ও কীটনাশক ঔষধ জম্পুই এলাকার চাষীদের বিনা মূল্যে বিতরণ করা হয়।

(খ) সরকারী বিক্রয় মূল্যে কমলা চাষীদের নিকট কিছু পরিমাণ কমলার চারা বিক্রয় করা হয়।

(গ) বিজ্ঞান সম্মত ভাবে কমলা চাষীদের কমলা চাষে প্রয়োজনীয় কারীগরী কৃষি কর্মচারী নিয়োগ করা হইয়াছে।

শ্রীদ্রাউকুমার রিয়াং ঃ---সাপ্লিমেন্টারী স্যার, এই কমলা চাষের জন্য লোন দেওয়ার কোন ব্যবস্থা সরকারের আছে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, কমলা চাষ বা কমলা বাগান উন্নয়নের জন্য কৃষি লোন পর্যদ থেকে লোন দেওয়ার ব্যবস্থা আছে। সরকার নিজে কোন লোন দেন না, ভর্তুকি দেন। কৃষি ক্ষেত্রে ল্যাম্পস্ কৃষকদের যা যা সুযোগ সুবিধা দিয়ে থাকে, এখানেও ল্যাম্পসের কাজ থেকে তা পাওয়া যেতে পারে।

শ্রীবাদল চৌধুরী ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, জম্পুইএ যেসমস্ত কমলা উৎপন্ন হয় তাহা বাগানে কাঁচা অবস্থায় থাকতেই ধর্মনগর এবং কাঞ্চনপুরের কিছু পাইকার কমমূল্যে আদিবাসী উৎপাদকদের নিকট হইতে কিনিয়া লয় এবং পরে কমলা পাকার পর ঐ সকল পাইকার বা মহাজনরা একচেটিয়াভাবে অধিকমূল্যে কমলা বাজারে বিক্রি করিয়া থাকে। এইভাবে ট্রাইবেল কমলা উৎপাদকরা মহাজনদের নিকট কমমূল্যে কমলা বিক্রি করে তাহারা শোষিত হইতেছেন। কমলা উৎপাদকদের মহাজনদের হাত হইতে রক্ষা করিবার জন্য সরকার কোন রকম ব্যবস্থা নিয়েছেন কিনা?

মুখ্যমন্ত্রী ঃ- স্যার, এটা ঠিক যে কমলা উৎপাদকরা মহাজনদের নিকট কমমূল্যে তাহাদের কমলা বিক্রি করিয়া দিতে বাধ্য হন। তাহাদের মহাজনদের শোষন হইতে রক্ষা করিবার জন্য সরকার গত বছর একজন ভারপ্রাপ্ত কর্মচারী বা ম্যানেজার নিযুক্ত করিতে চাহিয়াছিলেন। কিন্তু খুব কম কর্মচারীই আছেন যারা জম্পুইজলাতে কাজ করতে রাজী হন। ফলে গত বছর আর ম্যানেজার নিযুক্ত করা সম্ভব হয় নাই। তবে এই বছর হইতে কমলা উৎপাদন করা যাতে এপেক্স এর মাধ্যমে কমলা বিক্রী করতে পারেন তার জন্য সরকার চেষ্টা নিতেছেন।

শ্রীবাদল চৌধুরী ঃ---মাননীয় স্পীকার স্যার, সরকার কমলা চাষীদের সার এবং কীট নাশক ঔষধ দিয়া কোন রকম সাহায্য করিবার ব্যবস্থা নিয়াছেন কিনা?

মুখ্যমন্ত্রী মহোদয় ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পূর্বেই বলিয়াছি যে, সরকার সার এবং কীট নাশক ঔষধ প্রভৃতি দিয়া কমলা চাষীদের সাহায্য করার ব্যবস্থা করিয়াছেন।

শ্রীতপন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরা রাজ্যে এই যে প্রচুর কমলালেবু উৎপন্ন হয় তাহা যাহাতে বিদেশে না যায় এবং এই কমলালেবুকে ত্রিপুরায় যাহাতে প্রসেসিং করা যায় তার জন্য সরকার কোন রকম ব্যবস্থা করিয়াছেন কি না বা ঐরকম কোন পরিকল্পনা নিয়াছেন কিনা?

মুখ্যমন্ত্রী মহোদয় ঃ---মাননীয় স্পীকার স্যার, এই রকম প্রসেসিং এর জন্য, কুমারঘাটে একটি প্রসেসিং সেন্টার খোলার ব্যবস্থা সরকার নিতেছেন। যেহেতু আনারস হইতেছে সিজন্যাল সেইহেতু বিভিন্ন সিজনে যে বিভিন্ন প্রকার ফ্রুট যথা আনারস, কমলালেবু,

লিচু, কাঁঠাল ইত্যাদি উৎপন্ন হয় এইগুলিকে যাহাতে ত্রিপুরাতে প্রসেসিং করা যায় তাহার জন্য সরকার চিন্তা করিতেছেন।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় স্পীকার স্যার, কোশ্চেন নং ৫৭।

শ্রীনৃপেন চক্রবর্তী ---মাননীয় স্পীকার স্যার, কোশ্চেন নং ৫৭।

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বছরে সরকারী ক্রয় কেন্দ্রের মাধ্যমে কার্পাস, তিল ক্রয় করা হইয়াছে কি?

২। হইয়া থাকিলে তাহার পরিমাণ কত?

৩। না হইয়া থাকিলে তাহার কারন?

উত্তর

১। কার্পাস, তিল ক্রয় করিবার জন্য কোন সরকারী ক্রয় কেন্দ্র নাই। সুতরাং সরকারী ক্রয় কেন্দ্রের মাধ্যমে কার্পাস, তিল ক্রয় করার কোন প্রশ্ন উঠে না।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে, গরীব জুমিয়াদের একমাত্র অর্থকরী ফসল কার্পাস, তিল সরিষা ইত্যাদি মহাজনরা কমমূল্যে জুমিয়াদের নিকট হইতে ক্রয় করিয়া লয়। এই ভাবে গরীব উপজাতি জুমিয়ারা মহাজনদের দ্বারা শোষিত হয়। উপজাতি জুমিয়াদের মহাজনদের শোষণ হইতে রক্ষা করিবার জন্য সরকার কোন ব্যবস্থা নিয়াছেন কি?

মুখ্যমন্ত্রী মহোদয় ঃ---মাননীয় স্পীকার স্যার, এই বছর আমরা এই বিষয়টির উপর খুব গুরুত্ব দিয়েছিলাম। কিন্তু কিছু কিছু অসুবিধার সম্মুখীন হওয়ায় আমরা সে সম্বন্ধে কোন ব্যবস্থা নিতে পারি নাই। আমরা যাহাদের কাছে পাট বিক্রি করি তাহাদের মধ্যে হইতেছে জে,সি,আই, এবং ত্রিপুরা জুট মিলস্এ। তাহারা শুধু মাত্র সুতি পাটের ক্রয় করে একটা নির্দিষ্ট মূল্যে। আর কার্পাস যাহাদের কাছে বিক্রি করা হয় তাহাদের সহিত কার্পাস এর জন্য কোন প্রকার চুক্তি হয় নাই। উপজাতিদের কর্তৃক উৎপাদিত তিল, কার্পাস সরিষা ইত্যাদি মহাজনরা যে কম মূল্যে উপজাতিদের নিকট হইতে ক্রয় করিয়া লয় এটা সত্যি এবং এই সম্পর্কে সরকার সজাগ আছেন। আমরা দুঃখের সহিত বলিতেছি যে, গত বছর আমরা কিছুই করিতে পারি নাই তবে আগামী বছর এই সম্পর্কে পরিকল্পনা গ্রহণ করিব যাহাতে মহাজনদের হাত হইতে, ফড়িয়াদের হাত হইতে গরীব উপজাতিদের রক্ষা করা যায়।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার ঃ---মাননীয় স্পীকার স্যার, কোশ্চেন নং ৭২।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় স্পীকার স্যার, স্টারড্ কোশ্চেন নং ৭২।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে---

(ক) "কাজের বদলে খাদ্য" প্রকল্পের মজুরীর চেয়েও পি.ডবলিউ.ডি কন্ট্রাক-টারগন তাহাদের শ্রমিকদের কম মজুরী দেন,

(খ) স্থানীয় লোকদের কাজে নেবার জন্য এবং কাজ পর্য্যবেক্ষণ এর জন্য পঞ্চায়েতের কোন পরামর্শ নেওয়া হয় কি না?

(গ) ইহা কি সত্য কোন কোন কন্ট্রাকটর হঠাৎ একটা কাজ বন্ধ রেখে অন্য কাজে হাত দিয়ে অহেতুক কাজ সম্পাদনে বিলম্ব ঘটান,

২। সত্য হইলে, এইগুলির প্রতিকারের জন্য কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

উত্তর

১। (ক) এইরূপ কোন ঘটনা ঘটিয়া থাকিলেও কোন অভিযোগ আমাদের কাছে আসে নাই।

(খ) পূর্তবিভাগের সঙ্গে ঠিকাদারের চুক্তির শর্তাবলী অনুযায়ী এইরূপ কোন পরামর্শ নেওয়ার কোন বিধান নাই।

(গ) হ্যাঁ, কোন কোন ক্ষেত্রে ঠিকাদারগন কাজ সম্পুর্ন করিতে বিলম্ব করে।

২। কোন কাজ সম্পূর্ণ করিতে কোন ঠিকাদার অহেতুক বিলম্ব করিলে বা কাজ না করিলে কন্ট্রাকটর এর চুক্তি অনুযায়ী তাহার কন্ট্রাকট্ বাতিল করিয়া অন্য এজেন্সি মারফৎ ঐ কাজ সম্পূর্ণ করার ব্যবস্থা করা হয় এবং তাহার জামানত বাজেয়াপ্ত করা হয়।

শ্রীমতিলাল সরকার ঃ---সাপ্লিমেন্টারী স্যার, এই ধরনের কাজে কন্ট্রাকটর শ্রমিকদের নূন্যতম কত মজুরী দিবে সেই সম্পর্কে চুক্তি করার সময় সরকারের সঙ্গে কন্ট্রাকটরের কোন চুক্তি হয় কিনা? বা সরকার থেকে এই ধরনের কোন নির্দেশ দেওয়া হয় কিনা?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় স্পীকার স্যার, এই ধরনের কোন চুক্তি সরকারের সঙ্গে কন্ট্রাকটরের হয় না। কোন কাজ করিয়া দিবার জন্য সরকার পক্ষ হইতে টেণ্ডার কল করা হয়। তারপর লোয়েস্ট কল অনুযায়ী কোন নির্দিষ্ট সময়ে কাজ সম্পূর্ণ করিয়া দিবার জন্য কন্ট্রাকটরের সহিত চুক্তি করা হয়। এখন কন্ট্রাকটর চুক্তি অনুযায়ী কাজ সম্পন্ন করিতে গিয়া কত শ্রমিক নিযুক্ত করিল এবং শ্রমিকদের কত মজুরী দিল, সেই সম্পর্কে কোন খোঁজ খবর রাখার দরকার হয় না। তবে কন্ট্রাকটর যদি মজুরী কম দিয়া থাকে তবে তাহা শ্রমদপ্তরের নোটিশে আনিলে শ্রমদপ্তর হইতে নিশ্চয়ই তার ব্যবস্থা নিবে। এই ব্যাপারে পি.ডবলিউ, ডি হইতে কিছুই করার নাই।

শ্রীবাদল চৌধুরী ঃ---মাননীয় স্পীকার স্যার, যেসব কন্ট্রাকটর নির্দিষ্ট সময়ে তাহাদের কাজ সম্পন্ন করিতে পারে নাই, তাহাদের কতজনের জামানত এ পর্যন্ত বাজেয়াপ্ত করা হইয়াছে?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় স্পীকার স্যার, কতজনের জামানত এই পর্য্যন্ত বাজেয়াপ্ত হইয়াছে তাহার সঠিক হিসাব দিতে হইলে একটু সময়ের প্রয়োজন হইবে। ঠিক এখনই এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব হইতেছে না।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---স্যার, আপনার অনুমতি হলে আমি সাপ্লিমেন্টারী করতে পারি। একটা প্রশ্ন এখানে উঠেছিল যে কন্ট্রাকটাররা যে মজুরী দেন সেখানে মজুরী সম্পর্কে আমরা তাদের বাধ্য করতে পারি কিনা। আমাদের সরকারের যে মিনিমাম ওয়েজেস্ ফিক্সড আপ আছে সেই মিনিমাম ওয়েজেস কন্ট্রাকটাররা দিতে বাধ্য, এগ্রিমেন্টের মধ্যে তার উল্লেখ থাকে। দুঃখের সঙ্গে বলতে হয় অনেক ক্ষেত্রেই এই এগ্রিমেন্ট তাঁরা ভঙ্গ করেন। আমরা চেষ্টা করব যাতে ঠিকাদাররা সরকারী মিনিমাম ওয়েজেস মানতে বাধ্য হন। দ্বিতীয়তঃ কন্ট্রাকটারদের যারা কাজে গাফিলতি করেন এবং তার ফলে বিভিন্ন কাজে যেভাবে ক্ষতি হচ্ছে, তাতে তাদের কিছু কিছু চিহ্নিত হওয়া দরকার লিষ্টআপ হওয়া দরকার। এরকম অনেক কন্ট্রাকটারদের কাজের গাফিলতির জন্য আমাদের অনেক কাজের ক্ষতি হয়েছে। আমরা চেষ্টা করব তাদের লিস্টআপ করতে এবং দরকার হলে তাদের শাস্তিও দেওয়ার। সেই কাজটা আমরা এখনও করতে পারি নি। আমরা আশা করব আগামী দিনে সেটা করতে পারব।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---আমরা বিভিন্ন ডিভিশনে এরকম নির্দেশ দিয়েছি লিষ্ট আপ করার জন্য।

মিঃ স্পীকার ঃ---শ্রীতরণী মোহন সিং।

শ্রীতরণী মোহন সিং ঃ---কোয়েশ্চান নং ১০৬।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্ন নং ১০৬।

প্রশ্ন

১। ফটিকরায় ও কাঞ্চনবাড়ীতে মনু নদীর উপর অস্থায়ীভাবে কাঠের পুল তৈরী করার জন্য সরকার কোন চিন্তা করছেন কি?

২। যদি 'হ্যাঁ' হয়, তবে কত দিনের মধ্যে কাজ আরম্ভ হবে, এবং

৩। যদি 'না' হয়, আগামী আর্থিক বৎসরে (১৯৮০-৮১) উপরোক্ত দুটি পুল তৈরীর পরিকল্পনা নেওয়া হবে কি?

উত্তর

১। ফটিকরায়ে মনু নদীর উপর অস্থায়ী পুল তৈরী করার কোন পরিকল্পনা আপাততঃ নাই। কাঞ্চনবাড়ীতে অস্থায়ী পুল করার পরিকল্পনা আছে।

২। ১নং প্রশ্নের উত্তরে বলেছি ফটিকরায়তে হবে না। কাঞ্চনবাড়ীতে আমরা আশা করছি এবং এই বছরের শেষের দিকে আমরা আশা করছি করতে পারব।

৩। ফটিকরায়তে হচ্ছে না; কাঞ্চনবাড়ীতে করছি। ফটিকরায়তে যেহেতু ঐ রাস্তাটা পেচারথল থেকে মাণিকভাণ্ডার হয়ে খোয়াইতে আসবে সেই রাস্তা সেই এলাইন-মেন্টের উপর পড়েছে। তারজন্য আমরা এন, ই, সি, থেকে টাকা পাব। সেই জন্য স্কীম ইত্যাদি হচ্ছে।

শ্রীতরণী মোহন সিং---মনু নদীর পশ্চিমে আসাম আগরতলা রোডের কাছে বিরাট অংশ তার সংগে যোগাযোগ এই দুটো পুলের উপর নির্ভর করে। সেজন্য সরকার থেকে কোন পরিকল্পনা নিচ্ছেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার---যত তাড়াতাড়ি সম্ভব আমরা পরিকল্পনা মত কাজ আরম্ভ করার চেষ্টা করছি।

মিঃ স্পীকার---শ্রীসুবোধ দাস।

শ্রীসুবোধ দাস---কোয়েশ্চান নাম্বার ১১১।

শ্রীবৈদ্যনাথমজুমদার---মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্ন নং ১১১।

প্রশ্ন

১) উত্তর ত্রিপুরার অত্যন্ত গুরুত্বপূর্ণ দামছড়া, খেদাছড়া রাস্তাটির কাজ ১৯৭৯-৮০ইং সনের মধ্যে শুরু করার কোন পরিকল্পনা আছে কি? এবং

২) দামছড়া ও মিজোরামের মধ্যে সংযোগ স্থাপনের জন্য ১৯৭৯-৮০ ইং সনের মধ্যে লুঙ্গাই নদীর উপর কোন ব্রীজ নির্মাণের কোন পরিকল্পনা আছে কি?

উত্তর

১) হ্যাঁ। সময়মত উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদ কর্তৃক অনুমোদন পাওয়া গেলে কাজটি আরম্ভ করা যাইবে।

২) না। এই বছরে কোন পরিকল্পনা নাই। তবে এটার এষ্টিমেট হয়েছে। এন, ই, সি, নীতিগত ভাবে এটাকে অনুমোদন করেছেন।

শ্রীসুবোধ দাস---দামছড়া থেকে খেদাছড়া পর্য্যন্ত বিস্তীর্ণ অঞ্চল, মাননীয় মন্ত্রী মহোদয় জানেন যে এখানে এখন পর্যন্ত কোন রাস্তা নেই। এক বছর আগে এই রাস্তাকেই সার্ভে করা হয়েছিল। সার্ভের কাজ শেষ হয়েছে। এখন পর্যন্ত ৭৯-৭০ সনের মধ্যে রাস্তার কাজ

সম্পূর্ণ করার কোন পরিকল্পনা নেই বলছেন মাননীয় মন্ত্রী মহোদয়। তাহলে এই রাস্তা তাড়াতাড়ি শেষ করার জন্য কোন চেষ্টা করা হবে কিনা আমি জানতে চাই।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---ত্রিপুরাতে আমরা তিন ধরণের রাস্তা করি। প্রথমতঃ আমাদের এখানকার পি,ডবলিউ,ডি তার নিজস্ব ইনিসিয়েটিভ নিয়ে এষ্টিমেট এবং বাজেট ইত্যাদি স্যাংশান করিয়ে সব কিছু করে থাকে। তাছাড়া এন,ই,সি এবং স্ট্রেটেজিক রোডের ব্যাপারে আমাদের এষ্টিমেট করতে হলেও সেগুলির এ্যাপ্রুভ্যাল এণ্ড সেংশান তাদের কাছ থেকেই পেতে হয় এবং তারা এ্যাপ্রুভ্যাল এবং সেংশান দিলে পরেই আমরা সেগুলির কাজ করতে পারি। অন্য দিক দিয়ে আমাদের এখানকার যে রাস্তার কথা বলা হচ্ছে, সেটার আমরা নিজেরাই সার্ভে করেছি এবং তার একটা গ্রুপে ৮'৮৬ কিলো-মিটারের এষ্টিমেট করে আমরা এন,ই,সির কাছে সেটা পাঠিয়ে দিয়েছি এবং তাদের কাছ থেকে সেংশান পেলে পরেই আমরা তার কাজটা শুরু করতে পারি। তাই এন,ই, সি যাতে তাড়াতাড়ি তার এ্যাপ্রুভ্যাল এবং সেংশান দেয় তার জন্য আমরা চেষ্টা করছি।

শ্রীবাদল চৌধুরী ঃ---আমাদের এখানকার অনেকগুলি বড় বড় ব্রীজ ঠিকাদারের অভাবে করা সম্ভব হচ্ছে না। কিন্তু আমরা এও জানি যে বাইরের কোন কোন ঠিকাদার এই সমস্ত ব্রীজ করার জন্য আমাদের রাজ্য সরকারের সঙ্গে ইতিমধ্যে যোগাযোগ করেছেন এবং সেই সব ব্রীজ করার ইচ্ছা প্রকাশ করেছেন। তাই যদি হয়ে থাকে, তাহলে রাজ্য সরকার ঐ সব বাইরের ঠিকাদার দিয়ে এই সমস্ত ব্রীজের কাজ করাতে রাজি আছেন কিনা, আমরা তা জানতে চাই?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---স্যার, যদিও এই প্রশ্নটা আগের প্রশ্নের সহিত সংশ্লিষ্ট নয়, তবু আমি বলতে চাই যে বড় বড় ব্রীজ যেমন আর, সি,সি, ব্রীজ করার মত ঠিকা-দার আমাদের ত্রিপুরাতে খুবই কম। বাইরে থেকে যারা আসেন, যেমন ইদানিং কালে মার্টিন বার্ণ আমাদের কাঞ্চনপুরের ব্রীজ করছেন। আমাদের স্টেট গভর্ণমেন্টেরও খুবই আগ্রহ যে এই রকম বড় ফার্ম আমাদের ত্রিপুরাতে এসে কাজ করুক, কারণ তাদের এই সমস্ত কাজ করার মতো মর্ডার্ণ ইকুইপমেন্ট আছে। কাজেই তারা যদি কেউ এখানে কাজ করতে চায়, তাহলে আমরা তাদেরকে কাজ দেওয়ার চেষ্টা করব।

মিঃ স্পীকার ঃ---শ্রীরতিমোহন জমাতিয়া।

শ্রীরতি মোহন জমাতিয়া ঃ---কোয়েশ্চান নং ১২২।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---কোয়েশ্চান নং ১২২, স্যার।

প্রশ্ন

১। ১৯৭৯ সালে ত্রিপুরায় খরা ও ইদুঁরের উপদ্রবের ফলে মোট কত টাকার মূল্যের শস্য হানি ঘটিয়াছে (আলাদা হিসাব) এবং

২। খরাজনিত উদ্ভূত দূর্ভিক্ষ আশঙ্কা প্রতিরোধের জন্য বাম ফ্রন্টসরকার কি কি স্বার্থক পরিকল্পনা রচনায় হাত দিয়েছেন?

উত্তর

১। খরায় ও ইঁদুরের উপদ্রবে শস্য হানির আনুমানিক ক্ষতির পরিমাণ যথাক্রমে ৬৪ লক্ষ টাকা এবং ৭ লক্ষ ২৩ হাজার টাকা।

২। আমরা এর মোকাবিলা করার জন্য যে সব কৃষক ক্ষতিগ্রস্ত হয়েছেন, তাদের চাহিদা অনুসারে ২০ থেকে ৪০ টাকা পর্য্যন্ত মূল্যের ধানের বীজ, তুলার বীজ, মেস্তার বীজ, ডাল বীজ ও সব্জির বীজ বিনামূল্যে বিতরণ করেছি। ১৫ই জুন থেকে এখন পর্য্যন্ত এটা চলছে এবং শতকরা ৩৩⅓ ভাগ ভর্তুকিতে বিভিন্ন রকমের সার বিক্রি করার ব্যবস্থা হয়েছে। অধিক পরিমাণে আলু বীজ, গম বীজ, তৈল বীজ ও ডাল বীজের মিনিকিট বিনামূল্যে কৃষকদের মধ্যে বিতরণের ব্যবস্থা করা হয়েছে। এগুলি বিশেষ করে আমাদের রবি ফসলের জন্য

করতে হয়েছে। আমাদের এখানে ভাল গম হতে পারে, তাই আমরা অন্যান্য বছরের তুলনায় এবার অধিক পরিমাণে গমের বীজ, আলুর বীজ কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরণ করেছি। এবার আমন ফসল এবং তার আগে আউস ফসলও ভাল হয় নি, সেজন্য রবি শষ্যের উৎপাদন বাড়িয়ে আমাদের যে ক্ষতি হয়েছে, তার কিছুটা পূরণ করতে চাই। খরা জনিত পরিস্থিতির জন্য কিছুটা অভাব ছিল এবং সেই অভাবকে লাঘব করার জন্য আমরা ব্যাপক ভাবে ফুড ফর ওয়ার্ক চালু করেছি আর তার ফলে গ্রামের মধ্যে কিছু পরিমাণ কর্ম সংস্থানের ব্যবস্থা করাও সম্ভব হয়েছে। এজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে অধিক পরিমাণ খাদ্য দাবী করেছিলাম এই ফুড ফর ওয়ার্কের কাজকে চালু রাখার জন্য এবং এই পর্যন্ত আমরা প্রায় ২০ হাজার টন খাদ্য পেয়েছি। এই সমস্ত ব্যবস্থাগুলি গ্রহণ করে আমরা খরা পরিস্থিতির মোকাবিলা করেছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :---ইঁদুরের উপদ্রব বন্ধ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছেন, জানতে পারি কি?

শ্রীনৃপেন চক্রবর্তী :---ইঁদুরের উপদ্রব সারা ত্রিপুরাতে হয় নি,। এটা যে সব অঞ্চলে হয়েছে, সেগুলি হল কাঞ্চনপুর, কমলপুর, ছামনু, তেলিয়ামুড়া, অম্পিনগর এবং খোয়াইর কিছু কিছু অংশে। মাননীয় সদস্যরা জানেন যে ব্যাপকভাবে ইঁদুর মারা সম্ভব নয়, তবে ইঁদুরের উপদ্রব বন্ধ করার জন্য আমরা ব্যাপকভাবে ঔষধপত্র সরবরাহ করেছি যাতে ইঁদুর মারা সম্ভব হতে পারে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :---মাননীয় মন্ত্রী মহোদয় ইঁদুরের উপদ্রবের ফলে সারা ত্রিপুরা রাজ্যে মোট কতজন কৃষক পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে এবং তাদের মধ্যে কত জনকে সরকার সাহায্য দিয়েছেন, জানতে পারি কি?

শ্রীনৃপেন চক্রবর্তী :---স্যার, এর সংখ্যাটা অনেক। তবে এক্ষুনি এটা দেওয়া সম্ভব নয়।

মিঃ স্পীকার :---শ্রীগোপাল চন্দ্র দাস।

শ্রীগোপাল চন্দ্র দাস :---কোয়েশ্চান নং ১।

শ্রীবৈদ্যনাথ মজুমদার :---কোয়েশ্চান নং ১, স্যার।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে উদয়পুর মহকুমার পিত্রা, মৌটামাটি জলার বন্যা নিরোধকল্পে শিংমোংবাড়ী চড়ার উপর একটি শ্লুইচ গেট নির্মাণ করার একটা পরিকল্পনা নেওয়া হয়েছিল?

২। যদি সত্য হয় তবে এই পরিকল্পনা এখন পর্য্যন্ত বাস্তবায়িত না হওয়ার কারণ কি?

৩। শ্লুইচ গেটের অভাবে প্রতি বৎসর বন্যায় উক্ত জলার কত পরিমাণ জমি ক্ষতিগ্রস্থ হয়?

উত্তর

১। হ্যাঁ।

২। শিংলোমচড়ার উপর শ্লুইজ গেট নির্মাণ করার প্রস্তাবটি ১৯৭৯-৮০ সালের বাজেটের অন্তর্ভুক্ত করা হয়েছে। বর্তমান আর্থিক বৎসরের মধ্যে ইহার নির্মাণ কার্য্য শুরু করা যাবে বলে আশা করা যায়।

৩। প্রায় ৬০০ একর জমির ফসল বন্যার ফলে ক্ষতিগ্রস্ত হয়।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :---মাননীয় মন্ত্রী মহোদয় এই পরিকল্পনার জন্য কত টাকার এষ্টিমেট করা হয়েছিল জানতে পারি কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---ইহার জরীপ কাজ চলছে এবং তা শেষ হলে পর এস্টিমেট তৈরী করা হবে।

মিঃ স্পীকার ঃ---শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া (শ্রীহরিনাথ দেববর্মা) ঃ---কোয়েশ্চান নং ৮৪।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---কোয়েশ্চান নং ৮৪।

প্রশ্ন

১। বর্তমান বছরে রাজ্যে পাটের সহায়ক মূল্য কত ধার্য্য করা হয়েছিল (পাটের শ্রেণী ভিত্তিক হিসাব) কি না?

উত্তর

সুতি ঃ---

| | | | |
|---|---|---|---|
| ১নং | টাঃ | ২০৩.০০ | কুইন্টাল |
| ২নং | ,, | ১৯২.০০ | ,, |
| ৩নং | ,, | ১৭৮.৫০ | ,, |
| ৪নং | ,, | ১৬৫.০০ | ,, |
| ৫নং | ,, | ১৫৫.০০ | ,, |
| ৬নং | ,, | ১৪৫.০০ | ,, |
| ৭নং | ,, | ১৩৫.০০ | ,, |
| ৮নং | ,, | ১২৫ ০০ | ,, |

তোষা ঃ---

| | | | |
|---|---|---|---|
| ১নং | টাঃ | ২১২.৫০ | ,, |
| ২নং | ,, | ২০২.৫০ | ,, |
| ৩নং | ,, | ১৭৯.০০ | ,, |
| ৪নং | ,, | ১৭৫.৫০ | ,, |
| ৫নং | ,, | ১৬৫.৫০ | ,, |
| ৬নং | ,, | ১৫৫.৫০ | ,, |
| ৭নং | ,, | ১৪৫.৫০ | ,, |
| ৮নং | ,, | ১৩৫.৫০ | ,, |

মেস্তা ঃ---

| | | | |
|---|---|---|---|
| ১নং | ,, | ১৭১.৫০ | ,, |
| ২নং | ,, | ১৬১.৫০ | ,, |
| ৩নং | ,, | ১৫১.৫০ | ,, |
| ৪নং | ,, | ১৪১.৫০ | ,, |
| ৫নং | ,, | ১২৪.৫০ | ,, |
| ৬নং | ,, | ১২১.৫০ | ,, |

কেন্দ্রীয় সরকার বিভিন্ন গ্রেডের পাটের সহায়ক মূল্য এই হারে ধার্য্য করেছেন।

প্রশ্ন

২। ইহা কি সত্য যে ল্যাম্পস্ এবং প্যাক্স পর্য্যাপ্ত পরিমাণে পাট ক্রয় না করার ফলে রাজ্যের কৃষকগণ নির্ধারিত সহায়ক মূল্যের অনেক কম দামে মহাজনদের নিকট পাট বিক্রী করতে বাধ্য হচ্ছেন?

উত্তর

২। না এটা একাংশে সত্য নহে। ত্রিপুরা এপেক্স মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি তার মনোনীত ল্যাম্পস এবং প্যাক্সের মাধ্যমে প্রচুর পাট এবার কিনেছে। কিন্তু ক'টা বাধার জন্য তারা কৃষকদের কাছ থেকে সব পাট কিনতে পারেন নি। তার ফলে নিশ্চয়ই কতগুলি জায়গাতে কৃষকেরা মহাজনদের কাছে কম দামে পাট বিক্রী করতে বাধ্য হয়েছে। যে সব অসুবিধার সম্মুখীন তাদের হতে হচ্ছে তার মধ্যে একটা হচ্ছে তাদের টাকা পয়সা খুব কম ছিল--তারা ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে তারা এপেক্স এবং ল্যাম্পসের কাজ চালাতো--দেখা যাচ্ছে যে তারা ব্যাঙ্ক থেকে তারা টাকা পায়নি। এই

জন্য তারা বলেছে যে রিজার্ভ ব্যাঙ্ক জে,সি,আইকে কয়েক কোটী টাকা দিয়েছে এবং সেই টাকা দেওয়ার পর রাজ্যগুলিতে তারা টাকা দিতে পারছেন না। তা সত্বেও স্টেট ব্যাঙ্ক থেকে কিছু টাকা আমাদের দিয়েছেন সেই টাকা দিয়ে আমরা কৃষকদের কাছ থেকে কিছু পাট কিনেছি। এবং জে,সি,আই এর সঙ্গে আমাদের যে এক চুক্তি ছিল এবং এই বছরেও আমাদের সেই চুক্তি হয়েছে। সেই চুক্তির শতকরা ৫০ ভাগ পাটও তারা নেননি। আর এপেক্স থেকে জুট মিলে যে পাট সরবরাহ করার কথা ছিল সেই পাটও সবটা তারা নেননি। এই সব কারনে কৃষকেরা ক্ষতিগ্রস্ত হয়েছে। দ্বিতীয়ত ত্রিপুরা থেকে পাট বাইরে যাচ্ছিলো না--মাননীয় সদস্যেরা জানেন যে একটা সংকটের জন্য এবং যে সংকট এখনও চলছে। এই সংকটের জন্য পাট যদি বাইরে না যেতে পারে তাহলে পাট কিনে রাখার আমাদের জায়গার অভাব আছে, পাট রাখার জায়গা আমাদেরও নেই। আমাদের গুদাম না থাকার জন্য খোলা ময়দানে হাজার হাজার কুইন্টাল পাট আমাদের রাখতে হচ্ছে যা খুবই বিপদজনক। এবং এই সব ঝুকি নিয়েও ল্যাম্পস্ এবং প্যাক্সের তারা এজেন্ট হিসাবে কাজ করেছেন এবং জে,সি,আই, তারাও কিছু কিছু পাট কিনেছেন। যদিও তাদের কিনার ক্ষেত্র খুবই সীমিত। এই সব বিবেচনা ক'রে আমরা মনে করি যে এই বছর আমাদের সরকার কৃষকদের সাহায্য করার জন্য খুবই চেষ্টা ক'রেছেন---এই ধরণের প্রচেষ্টা যা আগে কোন দিন হয় নাই। কিন্তু দুঃখের বিষয় তা সত্বেও এই সব অসুবিধার সুযোগ নিয়ে কিছু কিছু ফড়ে কৃষকদের ক্ষতিগ্রস্ত করেছেন।

শ্রীসমর চৌধুরী ঃ--মাননীয় মন্ত্রী মশাই, জে,সি,আই,র যে সব জায়গায় পাট কিনার কথা ছিল, সেই সব জায়গায় তারা দোকান একেবারেই খোলে নাই। এবং তাদের মূল সেন্টার আগরতলাতে এবং অন্যান্য দুই একটা জায়গায় যেখানে যেখানে তাদের অফিস আছে, সেই সব জায়গায় কিছু লোক কৃষকদের কম দাম দিয়ে পাট কিনে ফয়দা করার চেষ্টা করেছিলেন। এবং কিছু কিছু এম,এল,এ, এবং গাঁও প্রধানও এর সঙ্গে যুক্ত, এই খবর মাননীয় মন্ত্রী মশাই জানেন কি না?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই খবর আমার জানা নাই।

শ্রীসমর চৌধুরী ঃ---মাননীয় মন্ত্রী মশাই আগরতলার জে,সি,আইর ফাইলগুলি তদন্ত করে দেখবেন কি না? যে কোন কোন এম,এল,এ,র সার্টিফিকেট নিয়ে গাড়ী বোঝাই করে--বাগমা, চড়িলাম, এই সব এলাকা থেকে--পাট নিয়ে এসে এখানে সেই পাট দিয়ে সরকারী রেটে দাম নিয়েছে এবং কৃষকদের সেই দাম দেওয়া হয় নাই?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ব্যাপারে নির্দিষ্ট অভিযোগ পেলে সরকার নিশ্চয় ব্যবস্থা নেবেন।

শ্রীনকুল দাস ঃ---মাননীয় মন্ত্রী মশাই এখনও অনেক জায়গায় কৃষকদের হাতে পাট আছে তারা সেটা বিক্রী করতে পারছে না। সেই সব পাট কিনার জন্য সরকার কোন পরিকল্পনা নেবেন কি না?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের যে সব অসুবিধা আছে সেই সব অসুবিধার মধ্যেও আমরা সেই সব এলাকার কৃষকদের সাহায্য করার চেষ্টা করব।

শ্রীগোপাল দাস ঃ---মাননীয় মন্ত্রী মশাই, পাট কিনার ব্যাপারে একটা অসুবিধার কথা বলেছেন যে আমাদের গুদাম নেই--সেই অসুবিধা দূর করার জন্য সরকার থেকে কি পরিকল্পনা নেওয়া হয়েছে এবং পাট চাষীদের উপযুক্ত মূল্য দেওয়ার জন্য সরকার থেকে কোন পরিকল্পনা নেওয়া হবে কিনা?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা খুবই ভাল প্রশ্ন। সরকার থেকে কৃষকদের আরও সাহায্য করার জন্য ল্যাম্পস্ ও প্যাক্সে এর মাধ্যমে বিভিন্ন কো-

অপারেটিভের মারফত ব্যাপক পরিকল্পনা নেওয়া হয়েছে এবং আমরা আশা করছি যে এর দ্বারা কৃষকদের যথেষ্ট সাহায্য করতে পারব। আর তাছাড়া যে সব আর্থিক প্রতিষ্ঠান আছে, তারাও এই ব্যাপারে এগিয়ে আসছে। আমাদের একমাত্র অসুবিধা হচ্ছে গুদাম করার জন্য প্রয়োজনীয় ইট, সুড়কী, সিমেন্ট ইত্যাদি সংগ্রহ করার ব্যাপারে। এন,সি,ডি,সি আমাদের এখানে একটা খুব বড় গোডাউন করার জন্য রাজী হয়েছেন। এই ব্যাপারে উদ্যোগ নেওয়া হচ্ছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় মন্ত্রী মশাই, জে,সি,আই, এই পর্য্যন্ত কত পাট কিনেছে এই হিসাবটা জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে যতটুকু জানি ত্রিপুরা এপেক্স মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি ২৪-১২-৭৯ইং পর্য্যন্ত পাট কিনেছে ৫৮,০১৯ কুইন্টল। আমার মনে হয় ৬০ কুইন্টল পর্য্যন্ত পেঁৗছে গেছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় গুদামের সমস্যার কথা বলেছেন। মালবাসা এবং যতনবাড়ীতে সরকারী ঘর অনেক খালি ছিল ওখানে পাট রাখা যেত। কিন্তু সে সম্পর্কে ল্যাম্পস্ সোসাইটি কোন রকম ব্যবস্থা নেয় নি।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় সদস্য যেটা বলেছেন যে যতনবাড়ী এবং মালবাসায় অনেক সরকারী ঘর খানি ছিল, সেটা সম্পর্কে বলছি যতনবাড়ীতে যে খালি ঘর দেখেছেন সেগুলি অ্যালটেড হয়ে গেছে বিভিন্ন কাজের জন্য।

মিঃ স্পীকার ঃ---শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী ঃ---মাননীয় স্পীকার, স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৯ (ইরিগেশন এণ্ড ফ্লাড কনট্রোল ডিপার্টমেন্ট)।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৯।

প্রশ্ন

১। বর্তমানে সারা রাজ্যে কত পরিমাণ জমিতে জলসেচের ব্যবস্থা করা হয়েছে এবং

২। আরও বেশী জমিতে সেচের আওতাভুক্ত করার জন্য সরকার কি কি পরিকল্পনা করেছেন?

৩। ইহা কি সত্য যে বিদ্যুত ও ডিজেল সরবরাহের অপ্রতুলতার জন্য অনেক লিফট্ ইরিগেশন স্কীম অচল হয়ে পড়ে আছে এবং

৪। (ক) সত্য হলে তার প্রতিকারে সরকার কোন ব্যবস্থা অবলম্বন করবেন কি না, আর

(খ) করলে তার বিবরণ দেবেন কি?

উত্তর

১। ১৯৭৯ সালের জুন মাস পর্য্যন্ত ৫২৫৭ হেক্টর জমিতে জলসেচের স্থায়ী ব্যবস্থা করা হয়েছে।

২। ১৯৭৯-৮০ইং সনে আরও ১৮০০ হেক্টর জমিতে স্থায়ী ভাবে জল সেচের ব্যবস্থা করা হবে। উহার জন্য ১৪টি গভীর নলকূপ ও ৩২টি লিফট্ ইরিগেশন ও ৩টি নদীর বাঁধ প্রকল্প চালু করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

৩। না তবে ডিজেল সরবরাহের অপ্রতুলতার জন্য মাঝে মাঝে জলসেচ বিঘ্নিত হয়েছে। বৈদ্যুতিক গোলযোগ যথাসম্ভব তাড়াতাড়ি সারানোর ব্যবস্থাও করা হয়েছে।

শ্রীবাদল চৌধুরী ঃ---সাপ্লিমেন্টারী স্যার, খরা এবং বুরো ফসলের সময় জরুরী ভিত্তিতে কৃষিতে জলসেচের জন্য বিদ্যুত ও ডিজেল সরবরাহের জন্য সরকার কোন উদ্যোগ নিয়েছেন কি না?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় স্পীকার, স্যার, লিফট্ ইরিগেশন ও ডিপ টিউব-ওয়েলের জন্য বিভিন্ন ডিভিশন এবং সাবডিভিশনে আমরা কয়েকটা স্কীমের এ্যাগেন্স্টে এক্সজিকিউটিভ ইঞ্জিনিয়ার ও অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারদেরকে ডিজেল ইত্যাদি পাওয়ার জন্য টাকা দেওয়া হয়েছে এবং কোয়ানটিটি যদি বেশী হয় তাহলে এক্সিকিউটিভ ইঞ্জি-নীয়ার নগদ টাকা দিয়ে ডিজেল কিনবেন যারা বাকী বিক্রী করতে চান না আর যে সমস্ত পার্টি বাকী দেন তারা পরে বিল করলে তাদেরকে পেমেন্ট দেওয়া হয়। কাজেই যখনই সংকট দেখা দেয় সেই মুহূর্তে ডিজেল সংগ্রহের ব্যবস্থা রাখা হয়েছে। পাওয়ার সংকট যে কোন সময় হয়ে যেতে পারে। আমাদের ডিপার্টমেন্ট যথাসম্ভব ব্যবস্থা করেছে এবং সেই সম্পর্কে গভর্ণমেন্ট যথেষ্ট ওয়াকিবহাল আছেন।

শ্রীনকুল দাস ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে ডিপ টিউবওয়েল চালু করা হয়েছে। বিলোনীয়া, রাজনগর, রাধানগর ইত্যাদি জায়গায় ডিপ টিউবওয়েল চালু করা হয়েছে। এগুলি গত বৎসর ব্যবস্থা করা হয়েছে। এগুলি কবে পর্য্যন্ত চালু করবেন সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ--মাননীয় স্পীকার স্যার, ডিপ টিউব ওয়েল সেটার কিছুটা স্টেট গভার্ণমেন্ট থেকে করা হয় আর কিছুটা সেণ্ট্রাল গভার্ণমেন্ট থেকে করা হয়। যতক্ষণ পর্য্যন্ত সেন্ট্রাল গভার্ণমেন্ট হ্যাণ্ড ওভার না করে ততক্ষণ পর্য্যন্ত কোন একশ্যান নিতে পারি না। কাজেই রাজনগর, রাধানগর এগুলি সেন্ট্রাল গভার্ণমেন্ট থেকে আমরা ক্লীয়ারেন্স পেয়েছি এবং এখন পাম্প হাউসগুলি কোন কোন জায়গায় বসবে তার জন্য আমরা একশ্যান নিচ্ছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, কোথায়ও ডিজেল নাই, কোথাও পাওয়ার নাই, তাহলে জলসেচের কাজ সত্যি সত্যিই হচ্ছে কি না?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় স্পীকার স্যার, আমি তার উত্তর দিয়েছি মাননীয় সদস্য সেটা বোধ হয় লক্ষ্য করেন নি। সময়ে সময়ে হয় তো জলসেচের কাজ ডিজেলের অভাবে ধীর গতিতে হতে পারে। কিন্তু আমরা এই ব্যাপারে যথা সম্ভব ব্যবস্থা নিয়েছি।

মিঃ স্পীকার ঃ---শ্রীউমেশ চন্দ্র নাথ।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ---মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নং ১৫, (এনিমেল হাজ-বেণ্ড্রি ডিপার্টমেন্ট)।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১৫।

প্রশ্ন

১। ইহা কি সত্য, শনিছড়াতে কোন প্রকার ভেটেরিন্যারি হস্পিটাল নাই।
২। যদি সত্য হয় তবে তাহার কারণ কি এবং
৩। উক্ত এলাকায় ভেটেরিন্যারি হস্পিটাল স্থাপন করার সরকারী কোন পরি-কল্পনা আছে কি না।
৪। থাকলে কবে পর্য্যন্ত বাস্তবায়িত করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য, শনিছড়াতে কোন ভেটেরিন্যারি হস্পিটাল নাই।
২। তাহার কারণ বর্তমানে শনিছড়ার সংলগ্ন চাঁদপুর গ্রামে একটি গো-উন্নয়ন কেন্দ্র রহিয়াছে।
৩। বর্তমানে এই রূপ কোন পরিকল্পনা নাই।

৪। প্রশ্ন উঠে না।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ---সাপ্লিমেন্টারী স্যার, শনিছড়ার দক্ষিণে ও পুর্ব দিকে এখানে কোথাও ভেটেরিন্যারি হস্‌পিটাল নেই এবং সেই জন্য জনসাধারণের বিশেষ অসুবিধা হচ্ছে। কাজেই এই ব্যাপারে সরকার কোন ব্যবস্থা নেবেন কি না?

শ্রীনৃপেন চক্রবর্তী ---মাননীয় স্পীকার স্যার, যে সব এলাকাতে ভেটেরিন্যারী হস্‌পিটাল নেই সেখানে অগ্রাধিকারের ভিত্তিতে দিতে হবে। সেইজন্য শনিছড়ার কথা আমরা পরে চিন্তা করব।

মিঃ স্পীকার ঃ---শ্রীদ্রাউকুমার রিয়াং।

শ্রীদ্রাউকুমার রিয়াং ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৩৫ (কো-অপারেশন ডিপার্টমেন্ট)।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৩৫।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে ৩১-১০-৭৯ইং তারিখে সাতনালা ল্যাম্পস্ এর জন্য ফিল্ড সুপারভাইজার ইন্টারভিউতে এইচ.এস.পাশ করা কেণ্ডিডেট থাকা সত্বেও এইচ. এস. প্লাকড্ কেণ্ডিডেটকে ফিল্ড সুপারভাইজার পদে নিযুক্ত করা হইয়াছে।

২। সত্য হইলে তাহার কারণ কি?

উত্তর

১। না. সত্য নহে।

২। প্রশ্ন উঠে না।

মিঃ স্পীকার ঃ---যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি সেই সব লিখিত উত্তর এবং তারকা চিহ্নিত বিহীন প্রশ্নগুলোর উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের অনুরোধ করছি।

## দৃষ্টি আকর্ষণী নোটিশ

মিঃ স্পীকার ঃ---আমি নিম্ন লিখিত সদস্যদের নিকট হইতে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি ঃ---

১। শ্রীবাদল চৌধুরী

২। শ্রীগোপাল চন্দ্র দাস

৩। শ্রীকেশব মজুমদার।

আমি মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। প্রস্তাবটির বিষয় বস্তু হচ্ছে ঃ---

"সম্প্রতি তাকমাছড়া (বিলোনীয়া) রাবার প্ল্যান্টেশান অফিসে টাকা পয়সা লুট হওয়ার ঘটনা সম্পর্কে"। আমি মাননীয় মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন, তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন, যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, আমি ১৬ই জানুয়ারী এর পরে বিবৃতি দেব।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য, মাননীয় মুখ্যমন্ত্রী ১৬ই জানুয়ারী এর পরে বিবৃতি দেবেন।

আমি মাননীয় সদস্য শ্রীগোপাল চন্দ্র দাস কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। প্রস্তাবটির বিষয় বস্তু হচ্ছে ঃ---

"গত ১৮ই নভেম্বর ১৯৭৯ইং রাতে উদয়পুরের চন্দ্রপুর হাইস্কুলটি কতিপয় দুস্কৃতি-

কারী কর্তৃক পুড়িয়ে দেওয়া সম্পর্কে"

আমি মাননীয় স্বরাস্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর ও বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন, তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন, যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এটার উপর বিবৃতি আগামী ১৬ই জানুয়ারী দিতে পারব।

মিঃ স্পীকার ঃ---মাননীয় মন্ত্রী আগামী ১৬ই জানুয়ারী এটার উপর বিবৃতি দেবেন।

আমি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার মহাশয়ের দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটির বিষয় হচ্ছে ঃ---

"সম্প্রতি ঋষ্যমুখ এলাকায় সি,পি,আই,(এম) কর্মী কমরেড কৈলাশ ত্রিপুরাকে হত্যা করার ঘটনা সম্পর্কে।"

মাননীয় মুখ্যমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন, তাহলে আমায় পরবর্তী তারিখ জানাবেন, যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এটার উপর ১৭ই জানুয়ারী বিবৃতি দেব।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য, মাননীয় মন্ত্রী ১৭ই জানুয়ারী বিবৃতি দেবেন।

অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উৎথাপন
(১৯৭৯-৮০ইং)

মিঃ স্পীকার ঃ---সভার পরবর্তী কার্য্যসূচী হইতেছে, "১৯৭৯-১৯৮০ইং সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উৎথাপন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তাঁর ব্যয় বরাদ্দের দাবী হাউসে উৎথাপন করতে।

Shri Nripen Chakraborty :—Mr. Speaker Sir, I rise to present the Supplementary Demand for Grants for expenditure of the Government of Tripura for 1979-80. The total amount of the Supplementary Grants is Rs. 17,87,39,00/- including charged expenditure of Rs. 9,42,00/-.

The reasons for additional amounts neccssary during the current financial year have been explained in the Supplementary Demands for Grants.

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি, "নোটিশ অফিস" থেকে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত কপি সংগ্রহ করে নিতে।

রেফারেন্স পিরিয়ড

শ্রীবাদল চৌধুরী ঃ---মাননীয় স্পীকার স্যার, আমি সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, ডিজেল, কেরোসিন এবং চিনির যে ঘাটতি দেখা দিয়েছে, তাতে সারা ত্রিপুরার জন জীবনে এক প্রচণ্ড উদ্বেগ দেখা দিয়েছে। ইতিমধ্যেই সরকারী বাস, ট্রাক ও জীপ সার্ভিস বন্ধ করে দিতে হয়েছে। চিনি ইতিমধ্যেই পাওয়া যাচ্ছে না। রেশন সপে চিনি দেওয়া বন্ধ হয়ে গেছে। কেরোসিনেও সর্ট পরেছে। এই পরিস্থিতিতে সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন তা আমরা জানতে চাই।

শ্রীদশরথ দেব ঃ---এই সম্পর্কে সরকার যে সব ব্যবস্থা নিয়েছেন, মাননীয় স্পীকার মহোদয়, যদি অনুমতি দেন, তাহলে আমি এখনই বিবৃতি দিতে পারি।

মিঃ স্পীকার ঃ—ঠিক আছে, আপনি বিবৃতি দিতে পারেন।

শ্রীদশরথ দেব ঃ—মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ত্রিপুরা রাজ্যের জনসাধারণ সর্বপ্রকার নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদির জন্য ভারতের অন্যান্য রাজ্যের উপর নির্ভরশীল। এই রাজ্যের প্রয়োজনীয় দ্রব্যাদির মূল্যমান উৎস স্থানের মূল্যমানে.. উপর একান্ত নির্ভরশীল। তাছাড়া ত্রিপুরায় নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদি রেল যোগে ভারতের অন্যান্য রাজ্য থেকে স্থানীয় ব্যবসায়ীগণ আমদানী করেন। তাই, এই রাজ্যে ঐ সব জিনিস এর আমদানী বাহির হতে সরবরাহ ও রেল চলাচলের উপর সম্পূর্ণ নির্ভরশীল। যানবাহন ব্যবস্থার এই গলা বন্ধ অবস্থার জন্য ঐ সমস্ত মাল পেতে ত্রিপুরাকে প্রায়ই উদ্বিগ্ন থাকতে হয়।

গত নভেম্বর মাস থেকে আসামে প্রচণ্ড ছাত্র আন্দোলনের ফলে উপর্যুপরি বন্ধ ও হরতাল প্রতিপালিত হতে থাকায় যান বাহন চলাচলে বারংবার বিঘ্ন ঘটেছে। সেই দুর্ভাগ্যজনক অবস্থা আজও চলছে। বন্ধ ও হরতালের সময় রেল ও অন্যান্য যান বাহন চলাচল সম্পূর্ণ বন্ধ থাকে। এমন কি তীব্র আন্দোলন চলতে থাকায় প্রায়ই যানবাহন চলাচল বন্ধ রয়েছে। যানবাহন চলাচলের এই অনিশ্চয়তার ফাঁড়া এখনো কাটে নাই। উপরোক্ত অস্বাভাবিক ও অনিশ্চিত অবস্থার দরুন রাজ্যের ব্যবসায়ীগণ ও যথা সময়ে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদি অন্য রাজ্য থেকে ত্রিপুরায় ঠিক মত আমদানী করতে পারেন নাই।

অবশ্য এই উদ্বেগজনক পরিস্থিতির উপর রাজ্য সরকার প্রখর ও সতর্ক দৃষ্টি রাখছেন। এই অবস্থার আশু প্রতিবিধানের জন্য ত্রিপুরার মুখ্যমন্ত্রী বারংবার কেন্দ্রীয় সরকার ও রাজ্যপালের দৃষ্টি আকর্ষণ করছেন। জরুরী তার বার্তা প্রেরণ করেছেন। এক কথায় বলা যায়, ত্রিপুরা সরকারের এক্তিয়ারের মধ্যে যতটুকু করা সম্ভব তা করা হয়েছে এবার আরও করা হবে। রাজ্যবাসীকে এই আশ্বাস দিচ্ছি।

ত্রিপুরা বাসীরাও নিশ্চয়ই এটা উপলব্ধি করেছেন এবং করবেন। আসামের পরিস্থিতি যে ভাবে অবনতি ঘটছে, ত্রিপুরাবাসীদের আর কত দিন এ ভাবে দুর্ভোগ ভুগতে হবে তা বলা দুস্কর।

এই অবস্থাতেও এ কথা বলা ভুল হবে না যে, এই রাজ্যে চিনি এবং পেট্রোলজাতীয় দ্রব্যাদি অপরাপর দ্রব্যাদির সরবরাহ এখন পর্য্যন্ত মোটামুটি সন্তোষজনক এবং মূল্য মানও অস্বাভাবিক বৃদ্ধি পায় নাই। অস্বাভাবিক মূল্য বৃদ্ধি না ঘটলেও আসামের অবস্থার উন্নতি না ঘটলে এই অবস্থাও আর কত দিন বজায় রাখা যাবে তা এখনই বলা শক্ত।

মাননীয় সদস্যগণের অবগতির জন্য উল্লেখ করা যেতে পারে যে, খারিফ মরশুমের শেষে প্রতি বৎসরই রবি শস্য উঠার প্রাক মুহূর্তে সরষের তৈল ও অন্যান্য ভোজ্য তৈলের মূল্যমান উৎস স্থানে বৃদ্ধি পায়। বর্তমান বৎসরেও অনুরূপ বৃদ্ধির দরুন এই রাজ্যে সরষের তেলের দাম কিছুটা বৃদ্ধি পেয়েছে। ১৯৭৮ইং সনের নভেম্বর ও ডিসেম্বর এবং ১৯৭৯ইং সনের নভেম্বর ও ডিসেম্বর মাসে আগরতলার তুলনায় মূলক মূল্য নিম্ন রূপ ঃ--

| | | ১৯৭৮ইং | ১৯৭৯ইং |
|---|---|---|---|
| | | টাঃ পঃ | টাঃ পঃ |
| ১। | ইঞ্জিন ব্রাণ্ড | ১০.৫০ প্রতি লিটার | ১২.৫০ প্রতি লিটার |
| ২। | অন্যান্য | ১০.০০ প্রতি লিটার | ১২.০০ প্রতি লিটার |
| ৩। | স্থানীয় | ৯.৫০ প্রতি লিটার | ১১.৫০ প্রতি লিটার |

আগেই বলা হয়েছে যে এই মূল্য বৃদ্ধি উৎস স্থলের মূল্য বৃদ্ধি এবং আনুপাতিক হারে পরিবহন খরচ বৃদ্ধির জন্য ঘটেছে। প্রসঙ্গত উল্লেখ যোগ্য যে, ১৯৭৯ইং সনে পেট্রোল জাত দ্রব্যাদির মূল্য ও রেল পরিবহন খরচও বেড়েছে।

এটাও লক্ষ্য করা দরকার যে, এখনও আসামের যে পরিস্থিতি বিরাজ করছে। তার যদি উন্নতি না ঘটে তা হলে ত্রিপুরায় এখনও যে সব জিনিস পত্র পাওয়া যাচ্ছে, কিছু দিন যাবার পর তাও পাওয়া যাবে কিনা নিশ্চয় করে বলা শক্ত। আমাদের সরকারের দৃঢ় বিশ্বাস, ত্রিপুরাবাসীগণও এই পরিস্থিতি উপলব্ধি করবেন। এই সব অসুবিধার প্রতিকারের জন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ রাজ্য সরকারের কর ছাড়া বেশী কিছু করার নাই এটাও ত্রিপুরাবাসীরা উপলব্ধি করবেন।

আসামের এই আন্দোলনকারীরা যদি আসামের বাইরে মালবাহী যান বাহন যেতে না দেয় এমন কি শিলচরেও আসতে না দেয়, মাননীয় সদস্যগণ নিশ্চয়ই এটা উপলব্ধি করবেন যে, এ ক্ষেত্রে নিজ ক্ষমতায় ত্রিপুরা সরকার আর কি-ই বা করতে পারেন। এক মাত্র কেন্দ্রীয় সরকারের শরণাপন্ন হওয়া ছাড়া। এবং তা আমরা করে চলেছি। গত ১৯শে ডিসেম্বর ১৯৭৯ হতে কেন্দ্রীয় সরকার চিনি বন্টনের উপর নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করেন এবং আন্তরাজ্যে চিনি চলাচলের উপর বাঁধানিষেধ আরোপ করেন। উপরোক্ত সময়ে রাজ্যে ব্যবসায়ীদের আমদানিকৃত চিনির মজুত সন্তোষ জনক না থাকায় এবং আন্তঃরাজ্য চিনি চলাচলের বাধা নিষেধ আরোপিত হওয়ায় রাজ্যে চিনির মজুত সাময়িক ভাবে টান পড়ে। ইতিমধ্যে লেভীর বরাদ্দকৃত চিনি রাজ্যে জরুরী ভিত্তিতে আনয়নের জন্য রাজ্য সরকার ব্যবস্থা নিয়েছেন। এই খবরও পাওয়া গেছে যে স্থানীয় কিছু কিছু ব্যবসায়ী নিয়ন্ত্রণমুক্ত চিনি সড়ক পরিবহন যোগে আনার ব্যবস্থা করছেন। কিন্তু আসামের অস্বাভাবিক পরিস্থিতির জন্য রাজ্যে চিনি পৌঁছতে বিলম্ব ঘটছে। লবনের মূল্য বৃদ্ধি ঘটে নাই। এবং মজুত ও মোটামুটি সন্তোষজনক।

আসামের তৈল শোধনাগারগুলি সেখানকার শৃঙ্খলার অবনতির পরিপ্রেক্ষিতে গত প্রায় এক পক্ষকাল যাবৎ সম্পূর্ণ ভাবে বন্ধ আছে। ফলে আসাম থেকে এ রাজ্যে পেট্রোলজাত দ্রব্যের সরবরাহ সম্পূর্ণ বন্ধ হয়ে যায়। তৈল শোধনাগার গুলি বন্ধ হওয়ার প্রাক মুহূর্তে রাজ্য সরকারের সর্বশেষ প্রচেষ্টায় তৈল কোম্পানীগুলি যে তৈল সরবরাহ করেছেন তার দ্বারাই বর্তমান সময়ে কঠোর নিয়ন্ত্রন বিধি আরোপ করে জরুরী যান-বাহন চলাচল অব্যাহত রাখার চেষ্টা করা হচ্ছে। উল্লেখ্য যে ত্রিপুরার পেট্রোলজাত দ্রব্যাদির মূল্য বৃদ্ধি ঘটে নাই এবং তৈল সরবরাহের প্রচণ্ড অভাব সত্বেও নির্বাচনের জন্য যানবাহন চলাচলের কোন বিঘ্ন সৃষ্টি হয় নাই। অবস্থা মোকাবিলার জন্য এবং রাজ্যে সর্বপ্রকার নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদির সরবরাহ অক্ষুন্ন রাখার জন্য সর্বতোভাবে চেষ্টা করা হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী এই অচলাবস্থার অবসানের জন্য কেন্দ্রীয় সরকার ও রাজ্যপালের সঙ্গে যোগাযোগ রাখছেন। তবে পূর্বেই বলেছি, আসামের আন্দোলন যদি প্রসমিত না হয়, আন্দোলনকারীরা আসামের বাইরে মালবাহী যানবাহন যেতে দেবে না বলে এখন পর্যন্ত যে মনোভাব গ্রহন করে আছেন, এই মনোভাবের পরিবর্তন না হলে এই সব জিনিষ পত্রের জন্য ত্রিপুরাবাসীদের আরও দুর্ভোগ পোহাতে হবে এটা ধরে নেয়া অসঙ্গত হবে না।

ত্রিপুরার ব্যবসায়ীদের কাছে সরকারের অনুরোধ এই সুযোগে গ্রহন করে তারা যেন জিনিষপত্রের দাম অস্বাভাবিক হারে না বাড়ান।

## ডিস্‌কাসন অন্‌ গভর্ণর এ্যাড্রেস্‌

মিঃ স্পীকার ঃ---সভার পরবর্তী কার্য্যসূচী হলো ঃ---মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাঁর উপর আলোচনা।" ধন্যবাদ সূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীকেশব চন্দ্র মজুমদার। প্রস্তাটি হলো ঃ---

> "নিম্নলিখিত মর্ম্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে---১০ইং জানুয়ারী, ১৯৮০ইং তারিখে মাননীয় রাজ্য-পাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধান সভার সদস্যবৃন্দ গভীর ভাবে কৃতজ্ঞ।"

মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি জানাচ্ছি যে, ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর আমি কয়েকটি সংশোধনী নোটিশ পেয়েছি। সংশোধনী গুলির তালিকা মাননীয় সদস্য-দের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকায়, সমস্ত সংশোধনী প্রস্তাবগুলির উত্থাপন করা হয়েছে বলে গণ্য করা হলো। আলোচনা শুরু হবার পূর্বেই উভয় দলের চীফ হুইপদের আমি অনুরোধ করব এই আলোচনায় তাদের দলের যে সকল সদস্যবৃন্দ অংশ গ্রহন করবেন তাদের একটি নামের তালিকা আমায় দেবেন। আমি এখন মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়কে অনুরোধ করছি উনার মোশানের উপর আলোচনা আরম্ভ করতে।

শ্রীসমর চৌধুরী :---মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ গতকাল এই হাউসে রেখেছেন, তার উপর আমি ধন্যবাদ জ্ঞাপক মোশান মুভ করছি। বিগত বৎসরে এই বামফ্রন্ট সরকারকে এক অস্বাভাবিক জটিল পরিস্থিতির মধ্য দিয়ে চলতে হয়েছে এবং মাননীয় রাজ্যপাল মহোদয়ও উনার অভিভাষণে তার উল্লেখ করেছেন। বার বার চতুর্দিকে থেকে আইন শৃঙ্খলার অবনতির প্রচেষ্টা চালিয়েছিল ঐ কায়েমী স্বার্থবাদীরা। রাজ্যের ঐ কায়েমী স্বার্থবাদী রাজনৈতিক দলগুলির চিরদিনের প্রচেষ্টা দেশে একটা অরাজকতা সৃষ্টি করা যায় কি না। এবং এই ব্যাপারে সবচেয়ে বেশী মদত যুগিয়েছে, কংগ্রেস (আই) দল। মাননীয় স্পীকার স্যার, বিগত ৩০ বছরে, বিশেষ করে শেষের দিকে, শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বাধীন কংগ্রেস ১১ বছর রাজত্ব করে-ছিলেন, ত্রিপুরাতেও তাদের নিজস্ব দলীয় সরকার, শ্রীসুখময় সেনগুপ্তের নেতৃত্বে সরকার চালিয়ে ছিলেন, ঠিক সেই সময় রাজ্যের বিভিন্ন ছাত্রাবাসগুলিতে সন্ত্রাসবাদীরা গুণ্ডার রাজত্ব কায়েম করতে চেষ্টা করেছিল, তার প্রমান আমরা পেয়েছি যখন পুলিশ গিয়ে তাদেরকে ধরে আনল। আগরতলা এম,বি,বি কলেজের হোস্টেলে পুলিশ গিয়ে বের করল মারাত্মক ধরনের সড়কী, লাঠি, বল্লম ও নানান ধরনের অস্ত্র। তাজা বোমা জল ভরা বালতির মধ্যে রেখে দিয়েছে, যা যে কোন মুহূর্তে বিপদ ঘটাতে পারে। আমি নিজে থানায় গিয়ে ঐ সমস্ত দেখেছি। ঐ সন্ত্রাসবাদীদের যখন ধরে আনা হল, তখন বিভিন্ন রাজনৈতিক দলগুলি হৈ হৈ করে উঠল, পত্র পত্রিকার মাধ্যমে তারা ছড়াতে আরম্ভ করল--রাজ্যে আইন নেই, শৃঙ্খলা নেই, ইত্যাদি। হাসপাতালের বারান্দা গুলিতে তারা ধর্না দিতে--কেউ মরল কিনা, যদি মরে তাহলে তারা তাকে নিয়ে মিছিল করবে। গুণ্ডাদের আক্রমণে যদি কেউ খুন হয়, তাহলে তারা তাকে আত্মীয় স্বজনদের কাছ থেকে টেনে এনে মিছিল করেছে শ্মশান পর্য্যন্ত, রাজ্যবাসীদের মন কাড়ার জন্য। ঐ সমস্ত করে তারা চেষ্টা করেছে সাধারণ মানুষের মধ্যে এই সরকারের প্রতি অনাস্থা আনতে, বিশ্বাস হারাতে,। কিন্তু এত করেও তারা পারেনি। সাধারণ মানুষের মন কাড়তে। এতাদৃশ পরিস্থিতির মধ্যে দিয়ে বিগত বছর বামফ্রন্ট সরকারকে আইন শৃঙ্খলা রক্ষা করতে হয়েছে। শুধু তাই নয়, সাম্প্রদায়িক দাংগা হাংগামারও চেষ্টা করা হয়েছিল। উপজাতি যুব সমিতির লোকরা বলেছে, আমরা উপজাতি এবং সেই উগ্রপন্থী উপজাতি যুব সমিতি শ্লোগান দিয়েছিল স্বাধীন ত্রিপুরা গঠনের জন্য। অপর দিকে আমরা বাঙ্গালী দল, সুদীর্ঘকাল ধরে ঐতিহ্যবাহী ত্রিপুরার আধিবাসীদের মধ্যে কি ভাবে সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুন্ন করা যায়, অনৈক্য সৃষ্টি করা যায়, তার অপ-প্রচেষ্টা চালিয়েছে । কংগ্রেস (আই), কংগ্রেস, জনতা প্রভৃতি রাজনৈতিক দলগুলি, উগ্রপন্থী সাম্প্রদায়িক বিভেদ সৃষ্টিকারী আমরা বাঙ্গালীদের সঙ্গে ষড়যন্ত্রে লিপ্ত হয়েছিল। আগরতলা থেকে ধর্মনগর এবং আগরতলা থেকে সাব্রুম পর্য্যন্ত প্রতিটি বাজারে তারা বন্ধের ডাক দিয়েছিল, চেষ্টা করেছিল জনজীবনকে অচল করে দেবার জন্য। নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদি যাতে ঐ সমস্ত বাজার গুলিতে পেঁৗছতে না পারে তার জন্য নিরলস প্রয়াস চালিয়েছিল।

মাননীয় স্পীকার স্যার, গ্রামাঞ্চলে যেন কোন নিত্য প্রয়োজনীয় জিনিষ না পৌছায়; রেশনের চাউল যেন না গিয়ে পৌছায়, ফুড ফর ওয়ার্কের যে সমস্ত দ্রব্য যেমন চাউল,

আটা এবং টাকা এই সব যেন না গিয়ে পৌছায় তার জন্যও তাঁরা চেষ্টা করেছেন এবং এইগুলিকে স্বার্থক করার জন্য, যে বন্ধ ডাকা হয়েছিল, সেই বন্ধকে কার্যকরী করার জন্য গুণ্ডামি করে তারা রাস্তায় রাস্তায় গাড়ী ভেঙ্গেছেন, আর জায়গায় জায়গায় খুন করতে চেষ্টা করেছেন, জখম করেছেন, আমাদের কর্মীকে, জনসাধারণকে, সাধারণ মানুষকে আক্রমণ করেছেন, দোকান পাট লুট করেছেন, আগুন ধরাতে চেষ্টা করেছেন বিভিন্ন জায়গায় এবং গ্রামের মধ্যে আতঙ্ক এবং সন্ত্রাসের সৃষ্টি করেছেন তারা এবং তাদেরই দ্বারা এই সমস্ত কার্য্যকলাপ সংঘটিত হয়েছিল। ঐগুলির ভিতর দিয়ে তারা চেষ্টা করেছেন আইন-শৃঙ্খলার কি ভাবে অবনতি করা যায়। পুলিশের মধ্যে ২।৪ জন যারা নাকি অতীতে ঐ ইন্দিরা গান্ধীর আমলে, ত্রিপুরা রাজ্যে শ্রীসুখময় সেনগুপ্তের আমলে রাস্তায় গাড়ী আটকিয়ে মাল ধরে নিজেদের পকেটে প্রতি মাসে দেড় হাজার টাকা, দু'হাজার টাকা এই ভাবে সংগ্রহ করতেন, ঐ সমস্ত কাজের পরিচালানার জন্য কয়েকজন পুলিশ অফিসারও নিযুক্ত ছিলেন, সেই পুলিশ অফিসার ও সেই সমস্ত লোকগুলির সঙ্গে যুক্ত হয়েছিলেন, তাই আমরা দেখতে পাই মনুতে যখন ঘটনা ঘটে, বিলোনীয়ায় যখন প্রকাশ্য দিনের বেলায় গুণ্ডা দিয়ে শহরের বুকে সমস্ত সাধারণ মানুষকে আক্রমন করে জখম করতে আরম্ভ করলো তখন কিছু কিছু পুলিশ অফিসার দাঁড়িয়ে দাঁড়িয়ে শুধু দেখেছেন। কিন্তু কোন ব্যবস্থা গ্রহন করেন নি এমন কি প্রতিরোধ করবারও কোন ব্যবস্থা করেননি কারন তারা সবাই মিলে সচেষ্ট ছিল কি ভাবে ত্রিপুরারাজ্যে একটা অরাজকতার অবস্থা সৃষ্টি করা যায় যাতে সমস্ত মানুষকে বামফ্রন্টের পক্ষ থেকে সরিয়ে নিয়ে প্রশ্ন তোলা যায় যে, ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার রাজত্ব চালাতে পারেন না কারণ এই সরকার অক্ষম কাজেই কেন্দ্রের হস্তক্ষেপ সৃষ্টি কর। এই যে অবস্থা এই অবস্থার সঙ্গে যুক্ত হয়েছিল অমরপুরে মিজো হামলা এবং সেই মিজো হামলাকে কেন্দ্র করে স্বাধীন ত্রিপুরার যারা শ্লোগান দেন, তাঁরা হলেন এই উপজাতি যুব সমিতির একটা উগ্র অংশ তাঁরা গিয়ে যুক্ত হয়েছেন তাদের সঙ্গে এবং ত্রিপুরা রাজ্যের সীমান্ত মিজো এবং বাংলা-দেশের ভিতরে ভারতবর্ষের সীমান্ত বুঝিয়ে দিয়েছেন। তাঁরা আর্ম ট্রেনিং দিয়ে, অস্ত্রের ট্রেনিং দিয়ে দিয়ে লোক ঢুকিয়ে দিয়েছিলেন ত্রিপুরার বুকে এটার কারণ হচ্ছে কি ভাবে ত্রিপুরাকে এই ভাবে আইন শৃঙ্খলাতে অবনতি ঘটানো যায়, বিশৃঙ্খলতার সৃষ্টি করা যায়, কি ভাবে বামফ্রন্ট সরকারকে খতম করা যায়, এবং জনগণকে কি ভাবে বিভ্রান্ত করা যায় সেই চেষ্টাই তারা করেছিলেন। শুধুমাত্র এইগুলি নয় আনন্দবাজারে বি,এস,এফ, ক্যাম্পের উপর আক্রমণ করেছেন সুপরিকল্পিত ভাবে। এই সমস্ত ঘটনার তথ্য আসবে, এবং বিচার চলছে এবং যারা ধরা পড়েছেন তাদের স্বাক্ষর থেকে বুঝা যাচ্ছে কি ভাবে সমস্ত আক্রমণ সৃষ্টি করা হয়েছিল, কি ভাবে ত্রিপুরা রাজ্যের ভিতরে বিশৃঙ্খলা সৃষ্টি করার চক্রান্ত চলছিল। স্যার, শুধুমাত্র ত্রিপুরার ভিতরে নয়। এই সমস্ত ঘটনা ছাড়াও উগ্র-সাম্প্রদায়িকতা, উগ্র-জাতীয়তাবাদ এবং উগ্র ধর্মান্ধতা এই সমস্ত দিয়ে আসামের মধ্যে যে দাঙ্গা, যে রায়ট এবং যে অবস্থার সৃষ্টি হচ্ছে তার ইতিহাস আমরা শুনছি। ওখানকার সংখ্যাগরিষ্ঠ সম্প্রদায়ের মধ্যে সংখ্যালঘিষ্ট বাঙ্গালী ভাষাভাষি যে সমস্ত মানুষ আছেন, তাদের মধ্যে উগ্র জাতীয়তাবোধ দিয়ে, আসামের সংখ্যালঘু সম্প্রদায়ের সঙ্গে সংখ্যাগরিষ্ঠ সম্প্রদায়ের একটা দ্বন্দ্ব লাগিয়ে দেওয়া যায় কিনা, একটা বিষাক্ত পরিবেশ সৃষ্টি করা যায় কিনা সেটার জন্য সচেষ্ট হয়েছেন আনন্দমার্গ, আর এস,এস,এই সমস্ত রাজনৈতিক দলগুলি। যে দলগুলি গত ৩০ বছর হেরে গিয়ে হাতাশাগ্রস্থ হয়ে বিভেদের পর বিভেদ, দাঙ্গার পর দাঙ্গা বাধিয়ে, উগ্র জাতীয়তাবাদ, সাম্প্রদায়িক দাঙ্গা এবং ষড়যন্ত্র সৃষ্টি করতে যারা নাকি সচেষ্টভাবে ইন্ধন জুগিয়েছেন সেই সমস্ত পরি-বেশের মধ্যে ও বামফ্রন্ট সরকার তাঁর প্রশাসনিক আইন এবং শৃঙ্খলা রক্ষার জন্য সচেষ্ট ছিলেন। ১লা নভেম্বর থেকে বাংলাদেশের বিলোনীয়া সীমান্তে গুলি চলছে এবং সেটা এখনও চলছে। একটা সামান্যতম সীমানার প্রশ্ন সেই সীমানার মধ্যে ত্রিপুরা রাজ্যের যে নিজস্ব সীমানা, নিজস্ব জায়গা সেই সীমানার মধ্যে কোন রকম প্রভোকেশ্যান

ছাড়াই বাংলাদেশের পক্ষ থেকে একাধারে সমানে গুলি চলল। এই একাধারে গুলি এক রাউণ্ড, দুই রাউণ্ড নয়, দুই ঘন্টা, আড়াই ঘন্টা এবং তিন ঘন্টা ধরে সমানে গুলি চলতে থাকে। এমনকি এল,এম,জি, এবং মেশিনগান থেকেও গুলি চালাতে তারা দ্বিধা বোধ করেন নি। ৩৬ হাজার রাউণ্ড, ৪০ হাজার রাউণ্ড এই ভাবে কোন কোন দিন দিনের বেলায়, কোন কোন দিন সন্ধায় এবং কোন কোন দিন রাত্রে বিভিন্ন সময়ে তারা গুলি চালিয়ে যাচ্ছেন ভারি ভারি অত্যন্ত আধুনিকতম অস্ত্র তারা ব্যবহার করছেন। সন্ত্রাস সৃষ্টি করার জন্য বিলোনীয়া মহকুমার মধ্যে, ত্রিপুরা রাজ্যের মধ্যে এবং অন্যান্য মহকুমার মধ্যে তারা এই সমস্ত কার্য্যকলাপ চালিয়ে যাচ্ছেন। ত্রিপুরার রাজ্যের এই পরিস্থিতির সঙ্গে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের যদি তুলনা করি তাহলে দেখা যাবে অন্যান্য রাজ্যগুলিতে বার বার দাঙ্গা হয়েছে, বার বার সেখানে আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে, সরকার হরিজনদের উপর গুলি চালিয়েছে এবং সংখ্যালঘু সম্প্রদায়ের উপর আক্রমণ চালিয়েছেন কিন্তু সে জায়গায় আমাদের সরকার আইন শৃঙ্খলার রক্ষা করার জন্য চেষ্টা করছেন। পূর্বে পুলিশ তার গণতান্ত্রিক অধিকার এর দাবী করেছিলেন, সমিতি গঠন করার দাবী করেছিলেন সেই পুলিশকে দমন করার জন্য সি,আর,পি, শুধু নয়, মিলিটারি দিয়ে ব্যারাক থেকে বের করে দমন করার চেষ্টা হয়েছিল। তাই আমাদের বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের মধ্যে প্রত্যেকের গণতান্ত্রিক অধিকার রক্ষার জন্য, পুলিশের গণতান্ত্রিক অধিকার রক্ষার জন্য, সাধারণ মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষার জন্য এবং প্রত্যেকটি বিরোধী যারা নাকি শান্তিপূর্নভাবে বিরোধীতা করতে চান, যারা শান্তিপূর্ণ ভাবে বিরোধীতা করে রাজ্য সরকারের সমালোচনা করে সাহায্য করতে চান, ত্রিপুরা রাজ্যের গণতান্ত্রিক বিশ্বাস ঘটাতে চান এবং ত্রিপুরা রাজ্যের আইন শৃঙ্খলা রক্ষা করতে চান প্রত্যেক এর মূল্য দিয়ে, প্রত্যেকের কথা শুনে এবং প্রত্যেকের সঙ্গে আলোচনা করে কি ভাবে আইন শৃঙ্খলা রক্ষা করা যায় তার জন্য আমাদের সরকার সব সময় সচেষ্ট থাকবেন। এখানকার জনগণ এর বিপুল সমর্থন এবং সরকারের প্রত্যেকটি কাজে সহযোগিতামূলক মনোভাব এইগুলির ভিতর দিয়েই আমরা গত এক বছরে ত্রিপুরা রাজ্যের ভূমিকা দেখেছি। তারই ফলশ্রুতি হিসাবে গত যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনে সারা ত্রিপুরায় এমন সাংঘাতিক গুরুত্বপূর্ণ কোন ঘটনা ঘটেনি যে টুকু ঘটনা ঘটানোর চেষ্টা হচ্ছিল সেই চেষ্টাকে প্রতিরোধ করার জন্য বিভিন্ন রিপোর্ট আমাদের কাছে এসেছে। বিভিন্ন রিপোর্ট থেকে আমরা দেখেছি ধর্মনগর মহকুমায়, খোয়াই মহকুমায় এবং অন্যান্য জায়গায় যে সমস্ত ঘটনা ঘটেছে তার রিপোর্ট আমরা পেয়েছি। একটা সামান্য ঘটনাকে কেন্দ্র করে কমরেড্ কালিদাস দেববর্মা মার্ক্সবাদী কমিউনিষ্ট পার্টির তিনি কর্মী ছিলেন এবং নেতৃ স্থানীয় কর্মী যিনি বিধানসভার প্রাক্তন সদস্য ছিলেন, এই বিধানসভার প্রাক্তন সদস্যকে খুন করে তারা সন্ত্রাস সৃষ্টি করতে চেষ্টা করেছিলেন। এই উপজাতি যুব সমিতির শ্লোগান তুলে, যারা নাকি স্বাধীন ত্রিপুরার শ্লোগান তুলে এই উপজাতি যুব সমিতির মধ্যে কোন সদস্য আছেন তারাই এই খুন করে একটা অরাজকাতার সৃষ্টি করতে চেয়েছিলেন এবং একটা সন্ত্রাসের সৃষ্টি করতে চেয়েছিলেন। বিশ্বকর্মা দেববর্মাকে বিলোনীয়ায় খুন করা হয়েছে, কালিদাস দেববর্মাকে খোয়াই-এ খুন করা হয়েছে এবং সুভাষ দাসকে সোনামুড়াতে খুন করা হয়েছে। এমন আরো অনেক ঘটনা ঘটিয়েছে নির্বাচনের সময়। জনসাধারণ বুঝাতে পেরেছিলেন যে এই জিনিষটা আর বাড়তে দেওয়া যায় না।

শ্রীদ্রাউকুমার রিয়াং ঃ---পয়েন্ট অব অর্ডার স্যার,. উনি এখানে উপজাতি যুব সমিতির যে সব নালিশ করেছেন, তা যদি প্রমান করতে পারেন তাহলে করুন, আর তা না হলে তিনি এই সব কথা বলতে পারবেন না।

মাননীয় অধ্যক্ষ ঃ---এই পয়েন্ট নিয়ে কোন পেয়েন্ট অব অর্ডার হয়না।

শ্রীসমর চৌধুরী ঃ---নানান ধরনের ঘটনা তারা ঘটিয়েছে। গণতন্ত্রকে রক্ষা করার জন্য গণতন্ত্রকে সম্প্রসারিত করার জন্য বামফ্রন্ট সরকার গত ২-১ বছরের মধ্যে অনেক কিছু করেছেন। সেটাকে নষ্ট করার জন্য তারা অনেক চেষ্টা করেছে এই ব্যাপারে জনগণ ও বামফ্রন্ট সরকারের সঙ্গে সহযোগিতা করেছে। জনগণ তার রায় দিয়েছেন বিপুল অংশের মানুষ অংশ গ্রহন করেছে শান্তি শৃঙ্খলা রক্ষার জন্য সরকারের সঙ্গে জনগণ ও সহযোগিতা করেছে। বর্তমানে ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা দিকে সরকার জোর দিচ্ছেন। ১৯৭৯-৮০ সনে জনগণ সরকারের সঙ্গে সহযোগিতা করায় ত্রিপুরা রাজ্যা গণতন্ত্রের ব্যবস্থাগুলির অভুতপুর্ব অগ্রগতি হয়েছে। গত ১ বছরে ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলার ক্ষেত্রে কিছু সমস্যা দেখা দিলে তখন কংগ্রেস নেতা শ্রীঅশোক কুমার ভট্টাচার্য পত্রিকাগুলিতে বিবৃতি দিতেন, মিটিং এ মিথ্যা বিবৃতি দিতেন, মিথ্যা হিসাব দিতেন যে ১৬০, ১৩২,, ১৮০টা ইত্যাদি খুন হয়েছে বামফ্রন্ট সরকারের আমলে। এই কথা বলেছে এবং বলছে। বার বার আমরা তাদের কাছে নাম চেয়েছি, নাম দিতে বলেছি, এতগুলি খুন কে করেছে। কিন্তু তারা আজ পর্য্যন্ত নাম দেয়নি। আমরা আজ পর্য্যন্ত এর জবাব পাইনি। ওদের চক্রান্তে ওদের দ্বারাই এতসব খুন হয়েছে। কৈলাশ দেববর্মার খুন সেখানকার কংগ্রেস আই কর্মীকে ১০০ টাকার নোট দিয়ে ২-৩ জন ভাড়াটে গুণ্ডা দিয়ে হয়েছে। এই গুণ্ডাদের পরিচয় সেখানকার লোকেরা দেখেছে তারা উপজাতি মিছিল করেছে। এই লোকগুলি খুন করেছিল। জনগণ তাদের আবিস্কার করেছে, তাদের খুজে বের করেছে এবং জেলে দিয়েছে। তারা নিজেরা স্বীকৃতি দিয়েছে যে তারা খুন করেছে। তাদের হাতে ১০০ টাকার নোট ছিল। সমস্ত জনসাধারণকে তারা এইভাবে ধোকা দিতে পারেনি জনসাধারণ এই জন্য বিভ্রান্ত হননি। জনসাধারণ অত্যন্ত শান্তি-পূর্ণভাবে গত নির্বাচনে সাহায্য করেছে। রাজ্যপালের দু'একটি লাইনে উল্লেখ করেছে ত্রিপুরায় এই ১৯৭৯-৮০ সনে আইন শৃঙ্খলার সাময়িক কিছু সমস্যা দেখা দিলেও সার্বিকভাবে ত্রিপুরার অবস্থা সন্তোষজনক ছিল।

মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরার অর্থনৈতিক ব্যবস্থাও গত ১ বছরে বা ২ বছরে এই বামফ্রন্ট সরকার, অন্যান্য যে সরকারগুলি কংগ্রেস, জনতা, লোকদল ইত্যাদি ইত্যাদি কেন্দ্রে ছিল তাদের থেকে সম্পূর্ণ বিপরীত এবং সম্পূর্ণ বিকল্প ব্যবস্থা চালু করেছিল ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার। যেটা অভিনন্দন যোগ্য। রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন যে ত্রিপুরা রাজ্যে গরীব মানুষের স্বার্থে, মেহনতী মানুষের স্বার্থে, নীচের তলার মানুষের স্বার্থে এই সরকার প্রত্যেকটি অর্থনৈতিক ব্যবস্থা চালু করেছে। সাড়ে সাত কানির জমির খাজনা মুকুব করে দিয়েছে। এটা হচ্ছে নীচের তলার মানুষকে গরীব মানুষকে কিছু পাইয়ে দেওয়া। গত ৩০-৩২ বছরে কংগ্রেস সরকার, জনতা সরকার, লোকদল ছিল কেন্দ্রে। সারা ভারতবর্ষে তারা নীচের তলার মানুষের জন্য, গরীব মানুষের জন্য তারা কিছুই ব্যবস্থা করেনি। বরং তারা তাদের কাছ থেকে আদায়ের জন্য তারা ব্যবস্থা করেছে। বামফ্রন্ট সরকার বিপরীতভাবে বিকল্প ব্যবস্থা গ্রহণ করেছিল এই নীচের তলার মানুষের জন্য। সাড়ে সাত কানি জমির, ১ কানি জমির, আধ কানি জমির খাজ-নার বকেয়ার জন্য জমি নীলাম ক্রোক্ হত। এখন নীলাম ক্রোক্ তো দুরের কথা সমস্ত বকেয়া জমির খাজনা মুকুব করে দিয়ে গরীব মানুষের সমস্ত নীচের তলার মানুষের জমির খাজনা থেকে রেহাই দিয়ে দেওয়া হয়েছে। আর যারা ভূমিহীন গরীব কৃষক সেই সমস্ত ভূমিহীন কৃষকরা যারা খাসের জায়গায় বসে আছে, এমন একটি কেইস কেউ দেখাতে পারবে না যে তাদেরকে সেই খাসের জমি থেকে উচ্ছেদ করে দেওয়া হয়েছে। কাউকে উচ্ছেদ করা হয়নি। বরং উল্টা জরীপ পুণর্জরীপ চালু করা হয়েছে। তাতে কে কি ভাবে বসেছে, কাকে কিভাবে এলট্মেন্ট দেওয়া যায় ইতিমধ্যে হাজারের উপর এলট্মেন্ট দেওয়া হয়ে গেছে। এই সমস্ত যে কৃষকরা বসেছে তাদের মূলধন যোগানোর জন্য কো-অপারেটিভের আইন সংশোধন করে ল্যাম্পস্ এবং প্যাক্সের ব্যবস্থা চালু করা হয়েছে। গরীবরা যাতে সরকার থেকে সাহায্য পেতে পারে তার ব্যবস্থা

করা হয়েছে। গরীব কৃষকেরা যাতে বিনা সুদে মূলধন কোপারেটিভ থেকে পেতে পারে এই সমস্ত ব্যবস্থা করা হয়েছে। তারা যাতে কোপারেটিভ থেকে ৭০০।৮০০ টাকা করে মূলধন পেতে পারে এই ব্যবস্থা ও করা হয়েছে। এই মূলধন তারা জমিতে খাটাতে পারবে, এরদ্বারা তারা অনেক ভাবে আয় করতে পারবে সরকার এইভাবে গরীব মানুষকে, নীচের তলার মানুষকে কিছু পাইয়ে দিচ্ছে। তারা শুধু কোপারেটিভের মাধ্যমেই নয়। তারা যাতে তুলা, পাট অর্থাৎ তাদের উৎপাদিত দ্রব্য বিশেষ করে পাটের ব্যাপারে গত ১বছরে সরকার যেভাবে চেষ্টা করে চলেছে সেই চেষ্টা আজও অবাধ গতিতে চলছে। আমরা এই বিধান সভায় শুনেছি যে সরকার ২৫০ টাকা করে কুইন্টাল যা কৃষকদের দাবী ছিল তা সমর্থন করেছে এবং তা কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবী পাঠিয়েছে। রাজ্য সরকারের এ ব্যাপারে কোন হাত নেই। তাই রাজ্য সরকার তা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছে। কাজেই কেন্দ্রীয় সরকার তা অনুযায়ী গ্রামে গ্রামে ল্যাম্পস এবং প্যাক্সের মাধ্যমে জে,সি,আইর এজেন্সি নিয়ে ল্যাম্পস্ এবং প্যাক্সের মাধ্যমে যে ল্যাম্পস্ এবং প্যাক্স গণতান্ত্রিক পদ্ধতিতে গঠিত সেই ল্যাম্পস্ এবং প্যাক্সের মাধ্যমে গ্রামে গ্রামে সমস্ত পাট কেনার ব্যবস্থা এবং কৃষকের ঘরে তাদের জিনিষপত্র পৌঁছে দেওয়ার সেই ব্যবস্থা সরকার নিয়েছে। মধ্যবিত্তদের জন্য শহরে গ্রামে এই সরকার ফুড ফর ওয়ার্কের মাধ্যমে যে কাজের সংস্থান করেছিল এবং যা এখনো চালু আছে তাতে অনেক গ্রামের গরীব বেকারের উপকার হয়েছে। এই ফুড ফর ওয়ার্কের মাধ্যমে গ্রামের গরীব বেকারদের কাজের সংস্থান হয়েছে। এই সরকারের আমলে একটি খবর ও শোনা যায়নি একটি লোক না খেয়ে মরেছে। বা একটি বেকারকে অসহায়ভাবে থাকতে হয়েছে।। এই সরকারের আমলে গ্রামে অনেক পরিবর্তন এসেছে। যে পরিবর্তনের ফলে ছোট খাট ব্যবসায়ীরা যারা দোকান পাট দিয়ে বসেছেন ব্যবসা করার জন্য, বানিজ্য করার জন্য তাদেরও কিছুটা আয় বেড়েছে। কারণ গ্রামের মানুষ শহরে এসে তাদের দোকান থেকে জিনিষপত্র কিনছে। এই সব ব্যবস্থার ফলে গ্রামের গরীব মানুষের মনে, নীচের তলার মানুষের সচেতনা এসেছে। তাদের জীবনবোধ জেগে উঠেছে। মাননীয় স্পীকার স্যার, বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে শিক্ষার ক্ষেত্রে ১২ ক্লাস পর্যন্ত অবৈতনিক করে দিয়েছে। এটাও একটা নীচের তলার মানুষকে পাইয়ে দেওয়ার ব্যবস্থা। আমাদের দেশের শতকরা ৩০ ভাগ লোক আছে যারা নিজের নাম সই করতে পারে। আর শতকরা ৭০ ভাগ লোক নীরক্ষর। এই ৭০ ভাগ লোক যারা নিরক্ষর তাদেরকে নাম দস্তক্ষত করার জন্য গ্রামে গ্রামে এই বামফ্রন্ট সরকার বয়স্ক শিক্ষা ব্যবস্থা চালু করেছেন। এই লোকগুলিকে শিক্ষার আলো দেওয়ার জন্য গ্রামে গ্রামে অবৈতনিক শিক্ষা, এডাল্ট এডুকেশান, চালু করার জন্য এই বামফ্রন্ট সরকার উদ্যোগ নিয়েছেন। এই সমস্ত কিছুর মূলে যে ত্রিপুরা রাজ্যের সমস্ত অর্থনৈতিক জীবন, রাজনৈতিক জীবন, এব বিরাট পরিবর্তন সাধন করেছে এই বামফ্রন্ট সরকার গত এক বছরে। পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিয়েছে, পঞ্চায়েত নির্বাচনে ভোটের অধিকার থাকবে সমস্ত দলের মানুষের, নীচের তলার মানুষের। নীচের তলার মানুষ যাতে গোপন ভোটের মধ্য দিয়ে নিজেদের প্রতিনিধিকে নির্বাচিত করতে পারে, গ্রামের মধ্যে যারা সক্রিয় কর্মী, যারা গ্রামের উন্নয়ন মূলক কাজে ব্যস্ত থাকে, নীচের তলার মানুষের দিকে যারা নজর রাখে, তারাই যাতে একমাত্র পঞ্চায়েত এর ক্ষমতা পায় এই ব্যবস্থা তৈরী করা হয় পঞ্চায়েত আইন সংশোধন করে। এই সরকার পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা দিয়েছেন। পঞ্চায়েতের ম মাধ্যমে পরিকল্পনা গ্রহন করার প্রস্তুতি নিয়েছেন এবং ইতিমধ্যেই ব্লক ডেভেলাপমেন্ট কমিটিতে যে পঞ্চায়েত প্রধান সদস্যারা আছেন তাদের সকলের সম্মতি নিয়ে বা তাদের সাথে আলোচনা করে সেখান থেকে পরিকল্পনা পাঠানোর চেষ্টা করেছেন, কিভাবে কৃষকের সাহায্য করা যায়, কি ভাবে গ্রামীন শ্রমিকের সাহায্য করা যায়, এবং অন্যান্য মেহনতী মানুষের জন্য কি ভাবে সুষ্ঠু ও সঠিক সুন্দর পরিকল্পনা গঠন করা যায়। জল সেচের পরিকল্পনা, কৃষির পরিকল্পনা, শিক্ষার পরিকল্পনা, স্বাস্থ্য সম্পর্কে পরিকল্পনা,

এমনকি কুটির শিল্পের পরিকল্পনা সম্পর্কেও ব্লকের উপর দায়িত্ব এসেছে। এইভাবে গ্রামের উন্নয়নমূলক পরিকল্পনা গত ১ বৎসরে অনেক বেশী অগ্রসর হয়েছে সেটা আমরা দেখতে পাচ্ছি। মাননীয় স্পীকার স্যার, সব চাইতে নীচু তলার মানুষ যারা গ্রামে শ্রমিক ক্ষেত মজুর, তাদের মজুরীর হার ছিল ১ টাকা ১,২৫ পয়সা, এর বেশী কখনো তারা পায়নি। সরকারের আইন হয়েছিল ৪ টাকা, তাও আবার ছিল পুরুষের ৪ টাকা, মেয়েদের ৩ টাকা আর ছোটদের মানে ১৪, ১৫, ১৭, ১৯ বছর বয়স্ক বালকদের দেওয়া হত আরও কম, অথচ তারা কঠোর পরিশ্রম করে একজন বড় মজুরের কাজ করার চেষ্টা করত। তাই এই বামফ্রন্ট সরকার এসে সমস্ত পরিবর্তন করে ৭ টাকা হার করেছেন, নিম্নতম মজুরীর হার ক্ষেত মজুরদের জন্য। যারা ক্ষেতে কাজ করে এবং এই হার সকলের জন্য। স্ত্রী, পুরুষ ও ছোটদের জন্য। শুধু তাই নয়, এই হারের বেশী করার জন্য পঞ্চায়েত গুলির হাতে আরও অধিক ক্ষমতা দিয়ে দেওয়া হয়েছে। এই বামফ্রন্ট সরকার গত ১ বছরের সংগঠিত হতে সাহায্য করেছে কৃষককে শ্রমিককে ক্ষেত মজুরকে শিক্ষককে, কর্মচারীকে, পুলিশকে, সমস্ত সরকারী দপ্তরকে এবং সমস্ত সাধারণ মানুষকে ছোট ছোট ব্যবসায়ীকে, ছাত্র যুবক, বেকার যুবককে সকলকে সংগঠিত হওয়ার শক্তি দিয়েছেন এই সরকার। এই সরকার পুলিশকে সাধারণ মানুষের সাংগঠনিক শক্তি হিসাবে ব্যবহার করেছে। গত ৩০ বছরে ধরে পুলিশের রিপোর্টের উপর ভিত্তি করে চাকুরীর ব্যবস্থা ছিল তা ত্রিপুরায় রাজ্যের মানুষ দেখেছে। এই বামফ্রন্ট হওয়ার পরে ত্রিপুরা রাজ্যের মানুষ দেখেছে যে পুলিশরে রিপোর্টের উপর নির্ভর করে আর চাকুরী হয় না। চাকুরী হয় একটা নীতির ভীত্তিতে, সিনিয়ারিটির ভিত্তিতে, পোভারটির ভিত্তিতে। এই সরকার চাকুরীর ক্ষেত্রে গণতন্ত্রকে বাস্তবায়ীত করেছেন যার ফলে আমারা দেখতে পাই যারা কংগ্রেস কর্মী, যারা জনতার কর্মী, যারা উপজাতীয়, উপজাতী যুব সমিতির কর্মী, তাদের সকলরেই চাকুরী হচ্ছে। এই সরকার সমস্ত মেহনতী মানুষকে সংগঠন করার শক্তি যুগিয়েছেন, যার জোরে তারা দুষ্ট জোতদারদের জোর গলায় বলতে পারে, যে আমাদের মজুরী ৭ টাকা, কাজেই আমাদেরকে ৭ টাকা করে দিতে হবে। কিন্তু কোন জোতদার যদি এ কথা না শুনে, কম দিতে চায়, তাহলে ঐ মজুরটি পুলিশের সাহায্য পাবে। এই সরকার এই ব্যবস্থা করেছে সাংগঠানিক পদ্ধতিতে।

মাননীয় স্পীকার স্যার, এই সরকার সংখ্যা লঘুদের সমস্ত অধিকার রক্ষা করার জন্য সমস্ত শক্তি নিয়োগ করেছেন গত এক বছরে আমরা এই ইতিহাস পেয়েছি। সমগ্র জনগণের সাহায্য তারা পেয়েছে এবং তার ফলহৈ এই তেলিয়ামুড়াতে যখন দাঙ্গা হাঙ্গামা সৃষ্টি করার চেষ্টা করেছিল, উপজতীরা সাম্প্রদায়িকতার বীজ ছড়িয়ে এবং এই বীজের আগুন তারা ঘরে ঘরে লাগিয়ে দিয়েছিল, এইভাবে তারা তেলিয়ামুড়া থেকে যাত্রা শুরু করে সারা ত্রিপুরায় দাঙ্গা সৃষ্টি করার চেষ্টা করেছিল। কিন্তু কয়েক ঘন্টার মধ্যে সেই দাঙ্গা দমন হয়ে গিয়েছিল, তবে তাতে প্রশাসনিক ব্যবস্থাকে বেশী ভূমিকা নিতে হয়নি। এই সরকারের ভূমিকার ফলেই সারা ত্রিপুরা রাজ্যের মানুষ নিজেরাই এগিয়ে এসে সক্রিয় ভূমিকা নিয়ে এই দাঙ্গাকে দমন করেছে এবং ত্রিপুরা রাজ্যের আর কোথাও কোন ঘটনা ঘটতে দেয় নি। এই সরকারের ভূমিকা এবং জনগণের সহযোগিতার ফলেই এটা সম্ভব হয়েছে। এই সরকার এবং জনগণের মধ্যে এক নুতন সম্পর্ক সৃষ্টি হয়েছে। এই গুলিকে রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে রেখেছেন।

সংখ্যালঘু এই উপজাতীদের ডিস্ট্রিকট্ কাউন্সিল, তাদের মাতৃভাষায় শিক্ষা ব্যবস্থা, মাতৃভাষাকে বিকশিত করার ব্যবস্থা এই দাবীগুলি পূরণ করার প্রতিশ্রুতি দিয়ে এই বামফ্রন্ট সরকার নির্বাচনে দাঁড়িয়েছিল। সেই প্রতিশ্রুতিকে ১টা ১টা করে রক্ষা করেছে এবং এর চেয়েও বেশী কাছ করেছে জনগনের স্বার্থে, মেহনতী মানুষের স্বার্থে। এই বামফ্রন্ট সরকার প্রমাণ করেছে যে সংখ্যালঘুদের পাশে এই সরকার সর্বদা আছেন,

শুধু তাই নয় যারা মনিপুরী আছে তাদের ভাষায়ও পত্র পত্রিকা চালু করেছে এবং তাদের সমস্ত অধিকারগুলিকে রক্ষা করার চেষ্টা করেছে। যদিও আইনগতভাবে কেন্দ্রীয় সরকার এরকম কোন ব্যবস্থা করেন নি। তবুও এখানে সেই ব্যবস্থা করা হয়েছে, তা ছাড়া যারা মুসলমান আছে তাদের স্বার্থেও এই সরকার কাজ করেছে। তাদের জন্যও অন্যদের মত সকল ব্যবস্থা চালু করেছে, চাকুরীর ব্যবস্থাও করা হয়েছে, মুসলমান ছাত্রদের জন্য হোস্টেল তৈরী করে দিয়েছে, তাদের জন্য উচ্চ শিক্ষার ব্যবস্থা করেছে, এই সকল ব্যবস্থার মাধ্যমে বামফ্রন্ট সরকার সংখ্যা লঘুদের জন্য কাজ করে গিয়েছে হরিজনদের উন্নতির জন্য যে সব দাবী ছিল, সেই সব প্রয়োজনীয় দাবীগুলিও এই বামফ্রন্ট সরকার গত দুই বছরে পালন করেছেন।

স্যার, আমি আর বেশী কিছু বলতে চাইনা। শুধু এইটুকু বলতে চাই গত এক বছর ধরে এই বামফ্রন্ট সরকার তার রাজনৈতিক অধিকারকে ও তার প্রশাসন কি যন্ত্রকে জনগনের প্রয়োজনীয় শক্তি হিসাবে মেহনতি মানুষের উন্নতির রূপ শক্তিতে ব্যবহার করেছেন এবং সরকার মানুষকে সংগঠিত হতে সাহায্য করেছেন গুণ্ডাদের বিরুদ্ধে সংগঠিত হতে সাহায্য করেছেন আরও সাহায্য করেছেন ঐ মহাজন-সমাজবিরোধীদের বিরুদ্ধে সংগঠিত হতে। জনগণের সহযোগিতা নিয়ে এই সরকার ও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যেভাবে গরীব মেহনতি মানুষের জন্য কাজ করে যাচ্ছেন তাতে সারা ভারতবর্ষের মানুষ এক দৃষ্টিতে তাকিয়ে আছেন। তারা দেখেছেন কংগ্রেস সরকারের শাসন, তারা দেখেছেন জনতা সরকারের শাসন। কিন্তু ত্রিপুরা ও পশ্চিমবঙ্গের মত বামফ্রন্ট সরকারের জনকল্যাণমুখী শাসন কখনও দেখেননি ও কখনো শুনেননি। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে এই বামফ্রন্ট সরকারের বিগত বছরের কাজের পূর্ণ প্রতিফলন হয়েছে। আমি তাই মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছি তা এবার সমস্ত সদস্য সমর্থন করবেন বলে আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করিছ।

মিঃ স্পীকার ঃ---এই প্রস্তাবের সমর্থনকারী মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদারকে বক্তব্য রাখতে অনুরোধ করছি।

শ্রীকেশব মজুমদার ঃ---মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি তাকে পুরোপুরি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে মাননীয় রাজ্যপাল তার ভাষণে গত এক বছরের ত্রিপুরা রাজ্যে যা ঘটেছে তার একটা সুস্পষ্ট চিত্র তুলে ধরেছেন এবং আজকে এই সভার প্রস্তাবকে মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী আইন শৃঙ্খলার দিক এখানে ব্যাখ্যা করেছেন। অতএব আমি আর সেই দিকে যেতে চাইনা। শুধু এই কথা বলতে চাই গত ৩০ বছরের কংগ্রেস রাজত্বের ইতিহাসে কোটি কোটি টাকা খরচ করেও ত্রিপুরা রাজ্যের কোন কল্যাণ দেখা যায় নি। কিন্তু রাজ্যপালের ভাষণের এই বামফ্রন্ট সরকারের অর্থনৈতিক বুনিয়াদের একটা সুন্দর রূপ ফুটে উঠেছে। কিভাবে এই বামফ্রন্ট সরকার একটা কারিগরের মত তার অর্থনৈতিক বুনিয়াদ গড়ে তুলেছেন। আমরা জানি যে এই ত্রিপুরা রাজ্য একটা কৃষি নির্ভরশীল দেশ। এই রাজ্যের অর্থনীতি কৃষির উপর নির্ভরশীল। তাই এই বামফ্রন্ট সরকার গ্রামের অর্থনীতিকে গড়ে তোলার জন্য কৃষির উন্নতির জন্য বিভিন্ন ব্যবস্থা যে গ্রহণ করেছেন তার উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। এই বামফ্রন্ট সরকার গ্রামের অর্থনীতিকে চাঙ্গা করে তুলবার জন্য বেশ কিছু ব্যবস্থা নিয়েছেন। গত ৩০ বছর কংগ্রেস রাজত্বের সময় জাতি, উপজাতি, জুমিয়া কৃষক, বর্গাদার ও ভূমিহীনদের সংখ্যা বেড়ে গিয়ে শতকরা ৭০ জন হয়েছে। তাই এই বামফ্রন্ট সরকার তাদের উন্নতিকল্পে এক বলিষ্ট পদক্ষেপ নিয়েছেন। যেমন বর্গাদারদের জন্য অপারেশান বর্গা নামে এক কর্মসূচী নেওয়া হয়েছে। যাতে করে তাদের অবস্থার পরিবর্তন সাধিত হতে পারে। বলিষ্ঠ ভূমিকা গ্রহণ করেছেন বামফ্রন্ট সরকার গত এক বছর ধরে। মাননীয় স্পীকার স্যার, এই বার্গদারদের স্বার্থ রক্ষা

করার জন্য জমি রেকর্ড, সম্পদ বৃদ্ধি ইত্যাদি ব্যবস্থা এই সরকার করে চলেছেন। শুধু তাই নয় যাতে করে তারা তাদের সম্পত্তি বৃদ্ধি করতে পারে তার জন্য ল্যাম্পস্, প্যাক্স ও গ্রামীন ব্যাঙ্ক ইত্যাদির ক্ষেত্রে কৃষকদের জন্য সুযোগ বৃদ্ধি করা হয়েছে যাতে তাদের হাতে অর্থ অনায়াসে পৌঁছায়। গত ৩০ বছরে তারা মহাজনদের দ্বারা শোষিত হয়ে আসছে। যাতে আর মহাজনদের শোষণের মধ্যে পড়তে না হয় তার জন্য বামফ্রন্ট সরকার যে যে ব্যবস্থা করেছেন, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে তার উল্লেখ আছে। মাননীয় স্পীকার স্যার, শুধু ল্যাম্পস্ ও প্যাক্স ইত্যাদি সৃষ্টি করে নয়, যাতে কৃষকরা তাদের সম্পদ বৃদ্ধি করে উৎপাদন বৃদ্ধি করতে পারেন তার উপর জোর দেওয়া হয়েছে। কংগ্রেস সরকারের আমলে এই গরীব কৃষকরা যেভাবে ক্ষতিগ্রস্ত হয়েছেন তা সেকালের পত্র পত্রিকাগুলি খুলে দেখলে দেখা যায়। তখন চাউলের মূল্য ছিল ৫০।৬০ পয়সা, এই খোয়াই এলাকায়। আর নিত্য প্রয়োজনীয় জিনিষের মূল্য ছিল আকাশ ছোঁয়া। সে সময় ঐ স্থানীয় মহাজনরা গরীব কৃষকের উৎপাদিত জিনিষগুলি কম দামে কিনে মজুত করে রাখত। পরে কৃত্রিম অভাব সৃষ্টি করে তারা গরীবের কাছেই বিক্রী করে তাদের শোষন করত।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য, এখন রিসেসের সময় হয়ে গেছে তাই আপনার বক্তব্য আপাততঃ স্থগিত রাখুন। রিসেসের পরে আবার বলতে পারবেন। অতএব আজকের এই সভা অদ্য বেলা ২টা পর্যন্ত মুলতুবী রইল।

(আফটার রিসেস)

উপাধ্যক্ষ মহোদয় ঃ---মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার।

শ্রীকেশব মজুমদার ঃ---মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকার গত এক বৎসরে ৩০ বৎসরের ভেঙ্গে পড়া গ্রামীণ অর্থনীতিকে পুর্নজীবিত করবার জন্য একনিষ্ঠভাবে প্রচেষ্টা চালিয়ে গেছেন। যেমন আগে আমার দেশের কৃষকরা মহাজনদের শোষণের কবলে পড়তেন। বামফ্রন্ট সরকার এই মহাজনদের শোষন হইতে তাহাদের মুক্তির জন্য, এই গ্রামীণ গরীব মানুষের জন্য, এই কৃষক ও ভূমিহীন এবং ক্ষেতমজুরদের আর্থিক সংস্থানের জন্য তাহাদের আর্থিক উন্নতির জন্য বামফ্রন্ট সরকার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। গ্রামের কৃষি ক্ষেত্রে উন্নতির জন্য এবং কৃষকদের সাহায্য করবার জন্য গ্রামীণ ব্যাঙ্ককে প্রসারিত করা হয়েছে গ্রামান্তর পর্যন্ত। গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করবার উদ্দেশ্যেই বামফ্রন্ট সরকার যে কাজ করছিলেন তার ফলশ্রুতি হিসাবে আমরা দেখছি ত্রিপুরার গ্রামেগঞ্জে ব্যাঙ্ক লগ্নীর পরিমাণ ৯০ শতাংশ বেড়েছে। এই ব্যবস্থা নিঃসন্দেহে গ্রামীণ অর্থনৈতিকে এবং গ্রামের গরীব কৃষকদের আর্থিক সুযোগসুবিধা করে দেওয়ার জন্যই করা হয়েছে। শুধু তাই নয় দেশের স্থায়ী সম্পদ গড়ে তোলার জন্য শিল্প ক্ষেত্রে, ভারী শিল্পক্ষেত্রে সমান দৃষ্টি ভঙ্গি রেখেছেন যারফলে দীর্ঘদিনের ত্রিপুরার দাবী চটকলের চালু বামফ্রন্ট সরকার করেছেন। একটি চিনির কলও স্থাপন করেছেন এবং একটি কাগজ কল স্থাপনের জন্য বামফ্রন্ট সরকার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন যাতে ত্রিপুরায় একটি কাগজ কল স্থাপন করা যেতে পারে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শুধু এই দিক থেকেই নয় ত্রিপুরার মৃতপ্রায় কুটির-শিল্পের উন্নতির জন্যও বামফ্রন্ট সরকার ব্যবস্থা নিচ্ছেন। ত্রিপুরায় যে এক লক্ষ তাঁত-শিল্পী আছেন তাহাদের মৃতপ্রায় তাঁতগুলিকে বামফ্রন্ট সরকার উদ্যোগ নিয়ে চালু করেছেন। সেই তাঁতশিল্পের উন্নতির জন্য বামফ্রন্ট সরকার একনিষ্ঠ ভাবে তাঁর ভূমিকা নিয়েছেন। আমরা দেখছি ত্রিপুরার তাঁতশিল্পীগণ জনতা শাড়ির উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে এক রেকর্ড সৃষ্টি করেছেন। তাদের জনতা শাড়ির নকশা ও অতি সুন্দর যা সমগ্র ভারতবর্ষের মানুষের দৃষ্টি আকর্ষণ করেছে। মূলত বামফ্রন্ট সরকারের ঐকান্তিক প্রচেষ্টায় এই মৃতপ্রায় শিল্পকে আবার তার নিজের পায়ে দাঁড়াবার সুযোগ করে দেওয়া হয়েছে। ত্রিপুরায় বহু গুণী তাঁত শিল্পী রয়েছেন। যাদের শিল্প

ত্রিপুরা থেকে প্রায় অবলুপ্তির পথে চলে গিয়েছিল, আজকে বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় সে শিল্প আজ শুধু ভারতবর্ষের বাজারে স্থান পায় নাই আন্তর্জাতিক বাজারেও তার স্থান করে নিয়েছে। আজ ত্রিপুরার শিল্পজাত দ্রব্য আন্তর্জাতিক বাণিজ্যমেলায় অংশ গ্রহণ করছে, বাণিজ্যিক চুক্তিতে আবদ্ধ হচ্ছে বিভিন্ন দেশের সঙ্গে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শুধু তাঁতশিল্পেই নয় অন্যান্য কুটির শিল্প, এর উন্নতির জন্য সরকার ব্যবস্থা নিয়েছেন। তাছাড়া স্থায়ী শিল্পের ক্ষেত্রেও সরকার তাঁর গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছেন। চা শিল্পের উন্নতির জন্য সরকার মৃতপ্রায় বাগানগুলিকে পুনরসংস্কার করেছেন এবং আরো নূতন নূতন চা বাগান তৈরীর ক্ষেত্রে উদ্যোগ নিয়েছেন। সাব্রুমের মৃতপ্রায় চা বাগানটিকে আবার চালু করেছেন। শুধু তাই নয় ত্রিপুরায় রাবার শিল্পের উন্নতির জন্য নানারকম ব্যবস্থা নিয়েছেন এই বামফ্রন্ট সরকার। ত্রিপুরার বনে নূতন নূতন রাবার বাগান তৈরী করেছেন এবং বেসরকারী ক্ষেত্রেও রাবার বাগান তৈরীর জন্য উৎসাহ প্রদান করেছেন। মূলত এই সকল কারণেরই মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ত্রিপুরার বামফ্রন্ট সরকার ত্রিপুরার ভেঙ্গে পড়া অর্থনীতিকে পুনরজীবিত করার জন্য যে একনিষ্ঠ ভূমিকা এবং প্রচেষ্টা নিয়েছেন তার উল্লেখ করেছেন। সেই জন্যই আমি মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তা সমর্থন করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করিছ।

উপাধ্যক্ষ মহোদয় ঃ---মাননীয় সদস্য শ্রীদ্রাউ কুমার রিয়াং।

শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ---মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী উৎথাপিত ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবটি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে রেখেছেন, সে প্রস্তাবটি আমি সমর্থন করতে পারি না। কারন রাজ্যেপালের ভাষণের মধ্যে ভবিষ্যত কর্মপন্থার কোন সুনির্দিষ্ট নির্দ্দেশ আমরা দেখতে পাচ্ছি না। গত এক বৎসরে বামফ্রন্ট সরকার যে কাজ করেছেন মাননীয় রাজ্যপালের ভাষণে তার একটা বিবরণ মাত্র দেওয়া হয়েছে। এই বিবরণীতে বামফ্রন্ট সরকারের কাজকর্ম সম্বন্ধে যা বলা হয়েছে আমরা দেখছি তার ৮০ ভাগই সত্যি নয়। এই ব্যাপারে আমরা বিশেষ ভাবে আলোচনা করতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে যে আইন শৃঙ্খলা মোটামুটি সন্তোষজনক। এটা ত্রিপুরাবাসী জানে এবং আমরাও জানি যে গত এক বৎসরে বামফ্রন্ট সরকার কিভাবে আইন শৃঙ্খলা রক্ষায় ব্যর্থ হয়েছেন। তারা নাগরিক জীবন রক্ষায় সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। দুটো বড় ঘটনার কথা এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই। একটা হচ্ছে অমরপুরে মিজো হামলা। মিজো হামলা ত্রিপুরা রাজ্যে নূতন নয় এটা ঠিকই, কংগ্রেস আমলেও মিজো হামলা হয়েছে। তবে অমরপুরে মিজো হামলার মধ্যে নূতনত্ব হল এই যে সীমান্ত থেকে ৫০।৬০ কিলোমিটার ভিতরে ঢুকে তারা নির্বিবাদে হামলা করে ফিরে গিয়েছে এবং আমাদের নিরাপত্তা বাহিনী তাদের কিছুই করতে পারেনি। এই হামলার সময়ে মনে হয়েছিল যে এখানে কোন সরকার ছিল না। সরকার শুধু তাদের নিজেদের স্বার্থরক্ষার জন্যই আছে। মিজো আক্রমণ করতে পারে এইরকম সংবাদও তারা পেয়েছিলেন। তাদের নিজেদের আই.বি, তো ছিলই, এমন কি কেন্দ্রীয় গোয়েন্দা বিভাগও এই সম্পর্কে খোঁজ খবর রাখেন এবং তাঁরাও নিশ্চয়ই তাঁদের খবর দিয়েছেন। যদি তাঁরা তা দিয়ে থাকেন তাহলে পরিস্থিতি মোকাবিলায় এম মত ব্যার্থতা আর হতে পারে না। ৬০ মাইল ভিতরে ঢুকে তারা গ্রামকে গ্রাম বিনা বাধায় লুট পাট করে চলে গেল। বামফ্রন্ট সরকার বলেন সীমান্ত রক্ষা নাকি কেন্দ্রের এক্তিয়ারে। কিন্তু তোমাদের টি.এ.পি, কেন রাখা হয়েছে? তারা যখন ভেতরে ঢুকল তখন তারা কি গুলি চালাতে পারেনি। তাদের জন্য বছরে ১০।১২ কোটি টাকা খরচ করা হয়। এটা কি লোক দেখানোর জন্য? আসলে বামফ্রন্ট সরকার ত্রিপুরার উপজাতি যুব সমিতিকে হেয় প্রতিপন্ন করার জন্য এবং আমরা বাঙ্গালীকে" হেয় প্রতিপন্ন করার জন্যই সব কিছু জেনেও কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ

করেন নি। আর একটা ঘটনা হল, আনন্দবাজারে ত্রিপুরার ৩০ মাইল ভিতরে তারা আরও একবার ঢুকেছে এবং সেখানেও বিনা বাধায় তারা গ্রামকে গ্রাম লুট-পাট করে চলে গেছে। আমাদের পুলিশ বাহিনী তাদের কিছু করতে পারে নি। মন্ত্রীদের জিজ্ঞাসা করা হল, 'আপনাদের পুলিশ বাহিনী কি করেছে? জবাব হল, "তারা কি করবে, ওরা তো স্বয়ংক্রিয় অস্ত্র-শস্ত্র নিয়ে এসেছিল, লাঠি দিয়ে ওদের সংঙ্গে কি করবে'? কেন রাইফেল তাদের দিতে পারেন না। কাজেই আমরা মনে করি না এই ভাষণের মধ্যে এমন কিছু আছে যার জন্য ধন্যবাদ দেওয়া যায়।

গত এক বছরে কত খুন হয়েছে, সেটাও তাঁরা জানেন, আমরাও জানি। বাস থেকে লোককে টেনে বার করে খুন করা হয়েছে, রিক্সা থেকে টেনে নামানো হয়েছে, মোটর সাইকেল থেকে টেনে নামানো হয়েছে। কাজেই তাঁরা যে বলছেন, আইন শৃঙ্খলা ছিল তা আমরা মোটেই মানতে পারি না।

আর সীমান্তে গরু পাচার, এটাতো তারা বন্ধ করতে পারেনই নি। যেহেতু মিজো হামলা রুখতে পারনে নি, কাজেই গরু পাচারও বন্ধ করতে পারছেন না।

আর একটা খুব ভাল কাজ তাঁরা করেছেন যে বাংলাদেশ থেকে যদি বাঙ্গালী আসে তাহলে তাদের ত্রিপুরাতে স্থান দেওয়া হয়, কিন্তু কোন উপজাতি যদি বাংলাদেশ থেকে আসে তাহলে তাদের বিতাড়িত করা হয়। তাঁদের এই কাজের জন্য আমি তাঁদের ধন্য-বাদ জানাই। চিনি পাচার হয়ে যায়, এটা তাঁরা জানেন। কিন্তু কিছুই করতে পারেন না। কাজেই সীমান্ত রক্ষার ব্যাপারে তাঁরা সম্পূর্ণভাবে ব্যর্থ, এই ঘটনাগুলির দ্বারা এই কথাই প্রমাণিত হয়।

তারপর শিক্ষার ব্যাপারে তাঁরা বলেছেন বয়স্ক শিক্ষার জন্য কিভাবে তাঁরা ঘরবাড়ী তৈরী করেছেন। এবং এটাও আমরা জানি যে বামফ্রন্ট সমর্থিত ছেলেদের এবং মহিলা-দের যারা নিজেরাই শিক্ষিত নয় এমন লোকদের তাঁরা এই কাজে নিয়োগ করেছেন। আমি জানি একজন ভদ্রমহিলা বেতন নিতে গিয়েছেন পোস্টমাস্টার তাঁকে বল্লেন সই দিতে। কিন্তু সেই সই দিতে পারে না। শেষে বানান করে করে সে কোন রকমে একটা সই করল। এই হল বয়স্ক শিক্ষার জন্য লোক নিয়োগ এর নমুনা। কামার মারা স্কুলের জন্য মাস্টার নিযুক্ত করা হয়েছে। কিন্তু সেখানে কোন স্কুল নাই। তাহলে কিভাবে তিনি সেখানে অ্যাপয়েন্টমেন্ট পেলেন? তবে কাঞ্চনবাড়ীতে সেই মাস্টার ডাক্তারী করে এবং তিনি সেই স্কুলের চাকরীতে যেতে চান না। আর একটা দিক আমরা দেখতে পাই স্বাস্থ্য ক্ষেত্রে। কংগ্রেস আমলে যেখানে ডাক্তার ছিল এখন সেখানে ডাক্তার নেই। না হয় কংগ্রেস আমলে ঔষধ পত্র পাওয়া যেত না, বামফ্রন্ট সরকারের আমলে আমরা আশা করেছিলাম ঔষধপত্র থাকবে। যেহেতু তাঁরা জনসাধারণের সুখ সুবিধা দিতে পারবেন বলে দাবী করেন। কিন্তু এখন তাও পাওয়া যাচ্ছে না বরং ছারপোকার উপদ্রবে রোগীদের কষ্ট পেতে হচ্ছে।

কাজেই তারা যে গত দেড় বছর ধরে যে সমস্ত কাজ করে এসেছে, তার প্রসংশা করার মত কিছু আছে বলে আমি মনে করি না। অবশ্য এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে বিরাট ভাবে তাদের কাজের প্রসংশা করা হয়েছে। আর শিল্প ক্ষেত্রে তারা যে দাবী করেছেন যে অনেক নূতন নুতন শিল্প গড়ে তোলা হয়েছে, তার কোন কিছুই গ্রামে গেলে চোখে পড়ে না। আবার আমরা দেখছি যে কংগ্রেস আমলে চিনির কল স্থাপন করা হয়েছিল, সেটাও তারা এখন পর্য্যন্ত চালু রাখতে পারেন নি। তারপর উদয়পুর এবং যতনবাড়ীতে যে শিল্প ইউনিট স্থাপন করা হয়েছে, সেগুলিতে কোন রকম কাজ হচ্ছে বলে আমাদের জানা নাই, সেগুলি এখন মৃত্যুর দিন গুনছে। তারপর বলা হয়েছে জুট মিল করা হয়েছে। জুট মিল চট তৈরী হবে। সেই চট বিক্রি করে বামফ্রন্ট সরকার যে লাভ করবেন, তা আমরা কোন মতেই বিশ্বাস করতে পারছি না। তারপর বলা হয়েছে যে তারা উপজাতিদের অনেক কল্যাণ করেছেন। আমি কয়েকটা কলোনী ঘুরে

দেখেছি সেই সাত নালার ১২টা কলোনিই বলুন আর শান্তির বাজারের উপজাতি কলোনিই বলুন, সেগুলিতে একটা কূয়া নাই এবং এই কূয়া না থাকার জন্য উপজাতিরা তাদের পানীয় জল পর্য্যন্ত পাচ্ছে না এবং তারা সেখান থেকে আস্তে আস্তে চলে যাচ্ছে। অথচ সরকার বলবেন যে তারা যা করেছে, সবই ঠিক আছে। তারা প্রকাশ্যে বলে বেড়াচ্ছে যে যারা নাকি আমাদের সি,পি,এম করবে, তারা সব কিছু পাবে, আর যারা সি,পি,এম করবে না তারা কোন কিছুই পাবে না। অর্থাৎ কংগ্রেস আমলে উপজাতিদের জন্য যা কিছু করা হয়েছিল, বামফ্রন্ট সরকার তাদের জন্য তাও করছে না। আবার দেখেছি এই ইলেকশানের সময়ে বা তার কিছু আগে থেকে যাদের বাড়ীতে ১০।১৫টা ভোট আছে, তারা যদি সি,পি,এমের মিছিলে যোগদান করে সি,পি,এমকে ভোট দেবে বলে বলেছিল, তাদের ৫।১০ সের চাউল দিয়ে দিয়েছে, কাউকে কাউকে এক সঙ্গেই ১০।৫ সের চাউল দিয়ে দেওয়া হয়েছে। কাজেই সি,পি,এম ফুড ফর ওয়ার্কের মাধ্যমে যারা গরীব উপজাতি তাদেরকে নানা রকম প্রলোভন দেখিয়ে নিজের দলের দিকে টেনেছে। কিন্তু আমি বলি যে যুব সমিতির মধ্যেও অনেক গরীব উপজাতি আছে, কংগ্রেস আইর মধ্যে অনেক গরীব উপজাতি আছে, তাদের কিন্তু কিছুই দেওয়া হয় নি। অর্থাৎ উপজাতিরদের মধ্যে যারা গরীব, তাদের এই সি,পি,এম রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহার করেছেন। আমরা বলেছিলাম যে গরীব উপজাতিদের যদি বামফ্রন্ট সরকার কাজ না দেন, তাহলে তারা কাজ পাবে না। বামফ্রন্ট সরকার থেকে আমরা এই জিনিসটা আশা করেছিলাম। কিন্তু বাস্তবে দেখলাম যে বামফ্রন্ট সরকার সেটা করে নি। তারা যেটা করেছে, সেটা হচ্ছে যারা সি,পি,এমের মিছিলে যোগদান করবে বা সি,পিএমের সমর্থক হবে তাদেরকেই ফুড ফর ওয়ার্কের কাজ পাইয়ে দিয়েছে। আমরা এটাও লক্ষ্য করেছি যে কংগ্রেস আমলেও টেস্ট রিলিফে অনেক রাস্তা ঘাটের কাজ করানো হয়েছে, সেই রাস্তাগুলিতেই বামফ্রন্ট সরকার ফুড ফর ওয়ার্কের মাধ্যমে এবারও কাজ করিয়েছে। নূতন কিছু করেছে বলে আমাদের জানা নাই। আবার এমনও দেখা গিয়েছে যে সি,পি,এমের মিটিং এ যাওয়ার জন্য লোকের দরকার, কাজেই ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কূপন বিলি করে অনেক লোককে তাদের মিটিং এ নিয়ে যাওয়া হয়েছে। দাল কোদাল বাদেকাজ না করিয়ে শুধু মিটিংয়ে উপস্থিত থাকলে পর অনেককে কূপন দেওয়া হয়েছে, আর যারা মিটিংএর সময় মিটিংয়ে উপস্থিত থাকে নি তাদের কোন কূপন দেওয়া হয় নি। অর্থাৎ গরীব মানুষদের গরীবি বহ্যটাকে সম্বল করে তারা তাদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করেছে, এটা আমরা এখন ভাল করে বুঝতে পেরেছি। তারপরে বলা হয়েছে, চাকুরী অথবা নিয়োগের ক্ষেত্রে তারা অনেক কিছু করেছেন, তারা অনেকগুলি কালা কানুন পাল্টাবার চেষ্টা করেছেন। কিন্তু আমরা লক্ষ্য করছি যে সেই ফাইভ রুলস্ এখনও আছে, সেই সার্ভিস কন্‌ডাক্ট এখনও আছে। তারা ক্ষমতায় এসেছেন দুই বছর হয়ে গেল, কিন্তু তারা এখনও শুধু চেষ্টাই করেছেন, বাস্তবে কোন কিছু এখনও করে উঠতে পারেন নি। কাজেই চাকুরীর ক্ষেত্রে কিছু করা হল বলে তারা যে দাবী করেছেন, সেটা আদৌ ঠিক নয়। কারণ উপজাতিদের জন্য যে কোটা আছে, সেটা এখনও পূরণ করা সম্ভব হয় নি। উপজাতিদের মধ্যে অনেক শিক্ষিত বেকার আছে, যাদের এখনও কোন চাকুরী মিলেনি। অবশ্য সরকার যদি সেই রকম কোন লিষ্ট চান তো, আমরা অন্ততঃ ২০০ জনের একটা লিষ্ট দিতে পারি। কেননা, সেই সাত নালার ধনঞ্জয় রিয়াং উপজাতি যুব সমিতি করে বলে সে কোন চাকুরী পাবে না, তারপর লুসাই রিয়াং, সে হায়ার সেকেণ্ডারী পাশ, তার কোন চাকুরী নেই। অর্থাৎ এক কথায় বলা যায় যে উপজাতি সি,পি,এম করবে না, উপজাতি যুব সমিতি করবে তারা কোন চাকুরী পাবে না। তারপর ট্রেন্সফারের ব্যাপারেও সেই একই কথা যারা উপজাতি যুব সমিতি করবে, তাদের কোন কোন সময়ে ৩ বার কেন ৫ বারও বদলী করা হয়েছে। কেন? অনেকে তো সি,পি,আই করে, কংগ্রেস আই করে, তাদের তো তেমন ভাবে বদলী করা হয় না। ট্রেন্সাফারের বেলায় আমরা দেখছি যে সব

লোক সি,পি,এম করে তাদের অনেককে সদরে ট্রেন্সফার করে নিয়ে আসা হয়েছে। কাজেই এই সব দিক থেকে প্রশাসনিক ক্ষেত্রে এই সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। আজকে আমরা আরও দেখছি যে এই সরকারের যিনি স্বরাষ্ট্র মন্ত্রী তিনি তার নিজের পার্টির সুবিধার জন্য পুলিশ বাহিনীকে ব্যবহার করছেন। তারা কোন জায়গাতে মিটিং করতে গেলে ১০ থেকে ১৫ গাড়ী সি,আর,পি নিয়ে যাচ্ছেন। আর যারা অমারা বাঙ্গালী করছে, তাদের ক্ষেত্রেও এই সরকার একটা সাম্প্রদায়িক মনোভাব নিয়ে কাজ করছেন। তেলিয়ামুড়া এবং মোহরছড়াতে কিছুদিন আগে যে গোলমালের সৃষ্টি হয়েছিল, সেখানে সি,পি, এম এবং আমরা বাঙ্গালী দলের মধ্যে সংঘর্ষ হওয়ার কথা, কিন্তু সেটাকেও এই সরকার উপজাতি এবং আমরা বাঙ্গালীর মধ্যে একটা সাম্প্রদায়িক রূপ দেওয়ার চেষ্টা করেছিল, আর সি,পি,এমের ক্যাডারেরা বুট পায়ে দিয়ে ঐ তেলিয়ামুড়া অঞ্চলে ঘুরে বেড়াতে দেখা গিয়েছে। কাজেই শুধু উপজাতি নয়, যারা সি,পি,এমের বিরুদ্ধ মনোভাব পোষণ করে তাদেরকে সেখান থেকে তাড়িয়ে দাও, এই ছিল তাদের আসল রাজনৈতিক উদ্দেশ্য। কাজেই কি আভ্যন্তরীন ব্যাপারে, কি আন্তর্জাতিক সীমানার ব্যাপারে সব দিক দিয়ে এই সরকার ব্যর্থ হয়েছেন বলে আমরা মনে করি এবং তাদের বিরুদ্ধে শক্তিকে পুলিশ বাহিনীর দ্বারা দমন করার চেষ্টা করছেন যাতে করে নিজেদের পার্টিকে শক্তিশালী করা যায়।

তারপরে কৃষির ক্ষেত্রেও অনেক প্রশংসা করা হয়েছে। গত খরার সময়ে কি হয়েছে, আমরা তার সমালোচনা আগেই করছি। সেই সময়ে যে সব কোম্পানী থেকে পাম্প সেট কেনা হয়েছে, সেগুলি আগরতলায় আসার দুই দিনের মধ্যেই নষ্ট হয়ে গিয়েছিল এবং সেগুলিকে আবার কলকাতায় সেই কোম্পানির কাছে পাঠানো হয়েছিল সারিয়ে দেওয়ার জন্য। ফলে খরার সময় মানুষ যখন তাদের জল সেচের জন্য হাহাকার করছে, তখন তারা পাম্প সেট নিয়ে এই দিক সেদিক দৌড়াদৌড়ি করে বেড়িয়েছে, কৃষকের জমিতে জল সেচ করা সম্ভব হয় নি। কাজেই তারা যে বলেছেন কৃষির ক্ষেত্রে সফল হয়েছেন, এটা আমরা মানতে পারি না।

তারপর উপজাতিদের জন্য স্বশাসিত জেলা পরিষদ বিল পাশ করিয়ে উপজাতিদের স্বার্থ রক্ষার যে কথা বলেছেন, সেটা বাস্তবে কতটা কি হবে তা আমরা উপলব্ধি করতে পারছি না। কারণে এই ইলেকশানের আগে থেকে আমরা দাবী করে আসছি যে উপজাতিদের জন্য যে স্বশাসিত জেলা পরিষদ বিল পাশ হয়েছে, সেটাকে বাস্তবে রূপায়ণ করা হউক এবং তার জন্য প্রয়োজনীয় নির্বাচনের ব্যবস্থা করা হউক। কিন্তু সে দিক দিয়ে এই বামফ্রন্ট সরকারের যেন কোন চেতনা নাই। উপজাতি স্বাশাসিত জেলা পরিষদ বিল পাশ হল এবং সেটা রাষ্ট্রপতির অনুমোদনও লাভ করল, অথচ এটাকে এখন পর্যন্ত শুইয়ে রাখা হল। এর থেকে বুঝা যাচ্ছে যে উপজাতিদের প্রকৃত উন্নতি করাই তাদের প্রকৃত উদ্দেশ্য নয়। কাজেই মুখে এক, আর কাজে আর এক। এই করে ট্রাইবেল দরদী হতে পারে না। এব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ নাই। একথা আমরা আগেও বলেছিলাম যে এই ভাষণের মধ্যে এ'ব্যাপারে কোন স্পষ্ট আশ্বাস দিতে পারেন নাই। যা কিছু উল্লেখ করেছেন, তাও অসত্যে ভরপুর সেজন্য আমরা এই ধন্যবাদ প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। কারন যদি আমরা এটাকে সমর্থন করি তাহলে এই বামফ্রন্ট সরকারের কার্য্য কলাপকেই সমর্থন করা হবে। (ইন্টারাপশান--হাস্যধ্বনি।)

## Privte Member's Resolution.

মিঃ ডেপুটি স্পীকার ঃ---মাননীয় সদস্য তরণী মোহন সিংহকে উনার প্রস্তাব উৎথাপন করার জন্য অনুরোধ করছি। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আগামী ১৪ তারিখ পর্য্যন্ত স্থগিত রাখা হল।

শ্রীতরণী মোহন সিংহ ঃ---মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবটি হল "এই বিধান সভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করতেছে যে ত্রিপুরা রাজ্যের সংখ্যালঘু মনি-

পুরী বিষ্ণুপ্রিয়া ও মেইতী এই দুই সম্প্রদায়ের ভাষা ও সাংস্কৃতিক উন্নতির জন্য ত্রিপুরা বেতার কেন্দ্র হইতে উভয় ভাষার সংবাদ ও সাংস্কৃতিক অনুষ্ঠান নিয়মিত প্রচারের জন্য কেন্দ্রীয় সরকার যেন অবিলম্বে কার্যকরী ব্যবস্থা অবলম্বন করেন"। আমার এই প্রস্তাবের সমর্থনে আমি এই কথা বলতে চাই যে বিগত ৭৯ইং সনের ১৮ই জানুয়ারী যখন আমি এই বিধান সভায় আমি আমার এই দাবী সম্পর্কে বক্তব্য রেখেছিলাম। তখন আমাকে এই বলে আশ্বাস দেওয়া হয়েছিল যে এই ব্যাপারে কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করা হচ্ছে এবং এটা হওয়ার সম্ভাবনা আছে। তারপর আরও কিছুদিন পর পুনরায় প্রস্তাব আনি এবং তার উত্তরে জানান হয়েছে যে এর উত্তর আগেই দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্য্যন্ত এই সংখ্যালঘু মনিপুরী সম্প্রদায়ের সাংস্কৃতিকে উন্নতি করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করে এই সংখ্যালঘু সম্প্রদায়ের সাংস্কৃতিকে রক্ষা করার কোন ব্যবস্থা করা হয় নাই। অথচ দেখা যায় যে অন্যান্য সম্প্রদায়ের ভাষাতে তাদের সংস্কৃতিকে বিকাশের সুযোগ বেতার থেকে দেওয়া হচ্ছে। আমরা আমাদের পাশেই দেখতে পাচ্ছি বাংলাদেশ বেতার থেকে সেই সুযোগ দেওয়া হচ্ছে অথচ আমাদের হিন্দুস্থানের সরকারের কাছ থেকে এই সংখ্যালঘু সম্প্রদায়ের ভাষা এবং সংস্কৃতিকে বিকাশ করার জন্য বেতার থেকে কোন সুযোগ দেওয়া হচ্ছে না। কাজেই আমি অনুরোধ করছি যে এই হাউসে আমার এই প্রস্তাবকে সমর্থন জানাবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রীবিমল সিংহ ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য তরণীমোহন সিংহ যে প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি এই কথা বলতে চাই যে বিভিন্ন জাতির বিকাশের জন্য তার ভাষা দরকার। ইচ্ছা করলেই কোন জাতির ভাষাকে মারতে পারে না। কমরেড স্ট্যালিন বলেছেন যে হাজার বছর লক্ষ বছর ধরে চেপে রাখলেও একটা জাতিকে মারতে পারে না। কিন্তু সেই জাতির ভাযা সেটা যদি বিকাশ হতে না পায়, তাহলে সেই জাতির শিক্ষার ক্ষেত্রে বাধার সৃষ্টি হয় এবং ছোট ছোট মানব গোষ্ঠীর মধ্যে যে ভাষা চালু আছে সেই ভাষা যদি চলতে না পারে, তাহলে সেই সব মানব গোষ্ঠীর অস্তিত্ব থাকে না। আজকে আমরা দেখছি যে অল ইণ্ডিয়া রেডিওতে যে সব প্রচার হচ্ছে সেখানে অনেক বাজে কথা বলে কোটী কোটী টাকা--এই ভারতবর্ষের কোটী কোটী শ্রমজীবি মানুষের রক্ত নিংরানো টাকা খরচা করা হচ্ছে। কিন্তু দুঃখের বিষয় তার মধ্যে এই ছোট একটা সম্প্রদায়ের, কথা বলার, তার-সংস্কৃতিকে বিকশিত করার যে অধিকার, সেটা থেকে বঞ্চিত করছে আজকে এই অল ইণ্ডিয়া রেডিও। এই অল ইণ্ডিয়া রেডিও থেকে আমরা আশা করেছিলাম এই সব ছোট ছোট জাতির যে সমস্যা সেগুলি প্রকাশিত হবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে এই অল ইণ্ডিয়া রেডিও আজকে ব্যবহার হচ্ছে ঐ সাম্প্রদায়িক আর কায়েমী স্বার্থকে বজায় রাখার জন্য। তার কিছু কিছু তথ্য আমি এখানে উল্লেখ করছি। কিছুদিন আগে অল ইণ্ডিয়া রেডিও প্রচার করল যে--নির্বাচনে বামফ্রন্টের পক্ষে যাতে প্রচার না হতে পারে তার জন্য তারা প্রচার করল--ফলাওভাবে--বন্ধের ব্যাপারে। কিছুদিন আগে আমরা বাঙ্গালী একটা বন্ধ ডেকেছিল। যা একটা সাম্প্রদায়িক সংস্থা, যারা শ্লোগান দেয় যে আমরা বাঙ্গালীস্থান তৈরী করব, ঐ ট্রাইবেলদের খেদাও, ঐ হিন্দুস্থানীদের খেদাও, অন্য জাতির মানুষের খেদাও, এটাই তাদের শ্লোগান, তাদেরই উকালতী করলেন সেই অল ইণ্ডিয়া রেডিও। এই ব্যাপারে ইনকোয়ারী করাতে হবে কি কারনে ঐ আমবাসা কমলপুরে, যেখানে বুধবার দোকান সাপ্তাহিক বন্ধ থাকার কথা, সেখানে তারা বল্ল যে আমরা আমাদের দোকান খোলা রাখব এই বন্ধকে ব্যার্থ করার জন্য, সেখানে এই অল ইণ্ডিয়া রেডিও প্রচার করল যে, এই আমরা বাঙ্গালী ডাকে সারা ত্রিপুরায় বন্ধ হয়েছে। এই কথা বলে তারা প্রত্যক্ষ এবং পরোক্ষে সেই সাম্প্রদায়িকতাকেই উস্কানি দিছে। তারপর দেখা গেল কিছুদিন আগে প্রচার করা হল যে সি,পি,এম, থেকে কিছু লোক উপজাতি যুব সমিতিতে যোগ দিয়েছে। ঐ উপজাতি যুব সমিতি যারা

আমেরিকাণ সাম্রাজ্যবাদের দালাল এবং আমেরিকান সাম্রাজ্যবাদ এর স্বার্থে যারা কাজ করে যাচ্ছে--(ইন্টারাপশান)

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় ডেপুটী স্পীকার স্যার, মাননীয় সদস্য বলেছেন যে উপজাতি যুব সমিতি আমেরিকার দালাল এটাকে প্রমাণ করতে হবে, আদারওয়াইজ (ইন্টারাপশান)

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় ডেপুটী স্পীকার স্যার, এটা পয়েন্ট অব অর্ডার হতে পারে না--পরে উনার বক্তব্য রাখার সময় উনি বলবেন।

(ইন্টারাপশান)

শ্রীদ্রাউকুমার রিয়াং ঃ---অভিযোগ প্রমাণ করতে হবে বল্লেই হবে?

শ্রীবিমল সিংহা ঃ---অনারেবল ডিপুটী স্পীকার স্যার, আমরা আশা করেছিলাম যে অল ইণ্ডিয়া রেডিও এটা একটা গণতান্ত্রিক পদ্ধতিতে সমস্ত মানুষের স্বার্থে প্রচার করবে, কাজ করবে। কিন্তু কিছু দিন আগে আমাদের বামফ্রন্ট প্রার্থী যখন উনার নমিনেশন পেপার রিটার্নিং অফিসারের কাছে সাবমিট করেন তখন প্রচার করা হয় যে এটা নাকি ল-মেনটেইন করছে না। অল ইণ্ডিয়া রেডিও থেকে প্রচার করা হয় যে বামফ্রন্ট প্রার্থী শ্রীঅজয় বিশ্বাসের নমিনেশন গৃহীত হয় নি, এটা বাতিল হয়ে গেছে। কিন্তু আমাদের সৌভাগ্যের বিষয় যে অল ইণ্ডিয়া রেডিওতে যারা কাজ করছেন, যারা দালালী করছেন, তাদের কাছে এটা দুঃখের বিষয় হয়ে গেছে যে তিনি আজ নির্বাচিত হয়েছেন। মাননীয় ডেপুটী স্পীকার স্যার, অল ইণ্ডিয়া রেডিও কোথায় চেষ্টা করবে একটা জাতীয় বিকাশের জন্য, তা না করে তারা চেষ্টা করছেন কি করে এই বামফ্রন্ট সরকারকে হেয় করা যায়। নির্বাচনের আগের দিন সকালবেলায় এখানে যারা কাজ করছেন তাদের মধ্যে একজন প্রচার করলেন যে তিনি নাকি সকালবেলা চিনি ছাড়া চা খেয়েছেন। এটার উদ্দেশ্য হল ত্রিপুরার মানুষ যাতে বামফ্রন্ট সরকারকে, বামফ্রন্ট প্রার্থীকে ভোট না দেন। এইভাবে প্রচার করে তারা স্বপ্ন দেখছিলেন যে কোনভাবে বামফ্রন্ট প্রার্থীকে আটকাবেন। কিন্তু তা সম্ভব হয়নি। তারপরে কিছুদিন আগে একটা অপপ্রচার করা হয় যে আমাদের প্রাক্তন এম,এলএ, কালীদাস দেববর্মা যিনি উপজাতী যুব সমিতির দালাল জল্লাদের হাতে নিহত হন, তাঁর মৃতদেহ নিয়ে যখন শহরে একটা মিছিল বের হয় তখন এই সংবাদটা অল ইণ্ডিয়া রেডিও থেকে তাঁর নামটা বিকৃতি করে প্রচার হয়। প্রচার করা যে কাশীদাশ মারা গেছে। এইভাবে অল ইণ্ডিয়া রেডিও প্রাচর করছে। কিছুদিন আগে কমলপুরে চা বাগানে না কি পাঁচ শো সাড়ে পাঁচশো চা শ্রমিক মালিকের বিরুদ্ধে স্ট্রাইক করেছে। চার দিন পাঁচ দিন অল ইণ্ডিয়া রেডিও থেকে প্রচার করা হল ত্রিপুরা, বাংলা, হিন্দী ভারতবর্ষের ১৪টি ভাষায় প্রচার করল। তার উদ্দেশ্য হল যে এটা প্রমাণ করতে হবে জনসাধারণের কাছে যে ত্রিপুরায় আইন শৃঙ্খলা বলতে কিছু নেই। সেইজন্য তারা এটা প্রচার করেছিল। এটা তদন্ত করতে হবে তা না হলে এই অল ইণ্ডিয়া রেডিও একটা মিথ্যা ডিপুতে পরিণত হবে।

মিঃ ডিপুটী স্পীকার ঃ---মাননীয় সদস্য আপনি ভাষার উপরে বক্তব্য রাখুন।

শ্রীবিমল সিংহা ঃ---মাননীয় ডিপুটী স্পীকার স্যার, আজকে দেখছি যে কিছুদিন আগে কোন হরিদাস পাল নাকি বলেছেন, তিনি না কি আবার কর্মচারী নেতা, তিনি বলেছেন যে বামফ্রন্ট সরকারের আমলে ১১৪টা খুন হয়েছে। সেটা খুব ফলাও করে প্রচার করা হচ্ছে যে ত্রিপুরায় নাকি খুনের রাজত্ব কায়েম হয়েছে। এইভাবে আমরা বাঙ্গালী দলকে উস্কানী দিচ্ছে, উপজাতি যুবসমিতিকে উস্কানী দিচ্ছে এবং সাম্প্রদায়িকতার দালালী করছে, স্বৈরতন্ত্রের দালালী করছে। এই দালালী যাতে বন্ধ হয় সেই জন্য আজকে অনারেবল মেম্বার যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন যে ত্রিপুরা রাজ্যের মধ্যে আজকে অল ইণ্ডিয়া রেডিও থেকে মনিপুরী, বিষ্ণুপ্রিয়া ও মেইতী ভাষায় প্রচারের জন্য প্রোগ্রাম রাখতে হবে, সেটাকে আমি সমর্থন করি। আজকে অল ইণ্ডিয়া রেডিও ৬৯টা ভাষায় কায়েমী স্বার্থবাদীদের পক্ষে প্রচার করছে। ত্রিপুরা সরকার এই দাবীটা অল ইণ্ডিয়া

রেডিওকে দিলে তারা বলে যে মনিপূরী জনসংখ্যা তো একেবারে কম আমরা কি করে প্রচার করব। যাদের জনসংখ্যা ৫,০০০এর বেশী হবে না, রেডিও পিকিং ভাষার উন্নতির জন্য তাদের ভাষার প্রচার করছে। অথচ ত্রিপুরার ক্ষেত্রে আমরা যখন মনিপুরি বিষ্ণুপ্রিয়া ও মেইতি এই দুই সম্প্রদায়ের ভাষা প্রচার করার জন্য দাবী করছি, তখন বলা হয় যে, জনসংখ্যা এদের এত কম কি এটা প্রাচর করা হবে। জনসংখ্যা মাত্র ১০ থেকে ১২ জন হবে। যেখানে নাশবন্দী কিরেও জনসংখ্যা কমাতে পারেন নি সেখানে এই ধরণের বিভ্রান্তকর কথা বলা উচিত নয়।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে যদি আমরা সমাজতান্ত্রিক দেশগুলির দিকে তাকিয়ে দেখি, তাহলে দেখব, পিকিংয়ে মস ইত্যাদি যে সব উপজাতি আছে তাদের সংখ্যা ৯ হাজারের মত হবে, কিন্তু তাদের সংস্কৃতি বিকাশের জন্য পিকিং রেডিও ওদের ভাষায় প্রচারের ব্যবস্থা করে চলেছে।

মাননীয় স্পীকার স্যার, আজকে আমাদের প্রতিবেশি রাষ্ট্র বাংলাদেশের দিকে তাকাই, তাহলে দেখব, সেখানে ফ্যাসিষ্ট কিংবা মিলিটারী যে শাসন ব্যবস্থাই চালু থাকুক না কেন সেখানকার সরকার মণিপুরি বিষ্ণুপ্রিয়া এবং মণিপুরী মেইতি ভাষায় প্রোগ্রাম রেখে বাংলাদেশী রেডিওতে প্রচার করে চলেছেন।

মাননীয় ডেপুটী স্পিকার স্যার, কিন্তু ত্রিপুরা রাজ্য বা ভারতবর্ষের মধ্যে আমি কি দেখছি? আমরা দেখছি, এই সব দুর্বল উপজাতিদের ভাষা বিকাশের জন্য, তাদের সংস্কৃতিকে প্রসারের জন্য কিংবা তাদের ঐতিহ্যকে রক্ষা করার জন্য যখন আমরা আন্দোলন বা লড়াই করছি, তখন এইসব দুর্বল উপজাতিদের স্তব্ধ করে দেবার জন্য নূতন নূতন ষড়যন্ত্র করছেন। অল ইণ্ডিয়া ল্যাঙ্গুয়েজ প্রসারণের সভাপতি গিয়ারসন সাহেব তার বইতে লিখেছেন, যেটা তার নিজস্ব অভিমত নয়, অন্য সাহেবের কাছ থেকে হাওলাত করা, তিনি লিখেছেন, "মণিপুরি বিষ্ণুপ্রিয়া ভাষা মূল মনিপুরি নয়।' কিন্তু এই বইয়েরই পরের পৃষ্ঠায় গিয়ারসন নিজস্ব বক্তব্য হচ্ছে 'আমি অনুসন্ধান করে দেখেছি, বিষ্ণুপ্রিয়া ভাষা মনিপুরি ভাষাই।' কি কংগ্রেসী আমলে, কি মোররজী সাহেবের আমলে আমরা যখন বার বার দাবী জানাচ্ছি, এই ভাষাতে রেডিও প্রোগ্রাম রাখার জন্য, তখনই বলা হচ্ছে, "আমরা বিবেচনা করে দেখব।" কিন্তু কেন্দ্রীয় সরকার ইচ্ছা করেই মণিপুরি ভাষা হিসাবে এই ভাষাকে মানতে রাজী হচ্ছেন না। তারা চাচ্ছেন, এই গরীব উপজাতিদের মধ্যে যে ঐক্য আছে সেই ঐক্য ফাটল ধরাতে। আজকে অনারেবল ডেপুটি স্পীকার স্যার, আমাদের এটা দেখতে হবে, ত্রিপুরা রাজ্যের মধ্যে বামফ্রন্ট সরকার এসেছেন মাত্র ২ বছর হয়েছে। কিন্তু এই ২ বছরের মধ্যেই সমস্ত সাম্প্রদায়িকতাকে পদদলিত করে ত্রিপুরায় মনিপুরি বিষ্ণুপ্রিয়া এবং মনিপুরি মেইতি এই দুই ভাষায় ২টি সংখ্যা বের করছেন। বামফ্রন্ট সরকার চাইছেন, একটা দুর্বল, একটা বোবা ভাষাকে প্রসার করতে, সবল করতে। কাজেই কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের যে দাবী পেশ করছি, এই দাবী আমাদের নূতন নয়। ১৯৩২ সাল থেকে এই দাবী উঠেছে, সমস্ত মনিপুরি সমাজ থেকে। ১৯৬৭ সালে ইন্দিরা গান্ধী যখন ত্রিপুরা রাজ্যে এসেছিলেন, তখনও এই দুই ভাষায় অল ইণ্ডিয়া রেডিও থেকে প্রোগ্রাম প্রচার করার জন্য দাবী করেছি, ডেপুটেশান দিয়েছি। তখনও তাঁরা বলেছিলেন, আমরা বিবেচনা করে দেখব। কেন্দ্রীয় তথ্য ও প্রচার মন্ত্রী বিদ্যাচরণ শুক্লা কিন্তু সরাসরি এই প্রস্তাব নাকচ করে দিলেন। ভারতের জনতা সরকারের যে লোক ত্রিপুরা রাজ্যে এসেছিলেন, তাঁর সঙ্গে কুঞ্জবনের গভর্ণর হাউসে আমি নিজে গিয়েছি, আমার প্রতিনিধিদের নিয়ে। সেখানেও আমরা একই দাবী করেছি, এই দুই ভাষায় অল ইণ্ডিয়া রেডিও থেকে প্রোগ্রাম চালু করার জন্য। এই আবেদন এই বিধান সভায় আমাদের অনারেবল মুখ্যমন্ত্রী করেছেন। তিনি বলেছেন, এই দুই ভাষায় প্রোগ্রাম অল ইণ্ডিয়া রেডিও থেকে চালু করা হউক। কাজে কাজেই বার বার যে দাবী করা হচ্ছে, সেই দাবীকে স্তব্ধ করে দেবার কোন শক্তিই কারো নেই। যারা এটা করবে,

তাদের বিরুদ্ধে সমস্ত শক্তি নিয়ে রুখে দাঁড়াতে হবে। আমি দাবী করব, গণতান্ত্রিক যে অধিকার, ভাষার যে অধিকার তাকে সমর্থন করুন। সেই সাথে সাথে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন রাখছি, বামফ্রন্ট সরকার যে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে শক্তি নিয়োগ করে, মানুষে মানুষে কাটাকাটি ভ্রাতৃঘাতী বধ বন্ধ করার চেষ্টা করছেন, তাদের বিরুদ্ধে অপপ্রচার করবেন না।

(এট দিস স্টেজ দি রেড লাইট ওয়াজ লিট)

মিঃ ডেপুটী স্পীকার ঃ---মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে। আপনি আর কতক্ষণ সময় নেবেন।

শ্রীবিমল সিংহা ঃ---মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমার বহু সময় নষ্ট করা হয়েছে। তাই আমার বক্তব্য শেষ করতে আরো ২।৩ মিনিট সময় লাগবে। এখানে প্রোগ্রাম তৈরী করার লোক আছেন, স্টেশন ম্যানেজার আছেন, তারা সরকারের বেতন পান। ভাল কথা। কিন্তু গোপনে গোপনে সাম্প্রদায়িকতাকে উস্কানি এবং স্বৈরতন্ত্রী শক্তিকে মদত দেবার জন্য গোপনে বেতন নেন কিনা এটা তদন্ত করে দেখতে হবে। এবং এ জন্য দাবীও রাখছি, ঐ বুর্জোয়াদের কাছ থেকে তারা গোপনে টাকা নেন কিনা তা তদন্ত করে দেখা হউক। সেই সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের কাছে এও দাবী করব এই বিষ্ণুপুরি এবং মেইতি ভাষাকে স্বীকৃতি দিয়ে প্রচার করার ব্যবস্থা করা হউক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডিপুটী স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া। আপনি এটার উপর ৫ মিনিট সময় পাবেন। কারণ আমাদের আরো একটি প্রস্তাব আছে। কাজেই আপনি এই সময়ের মধ্যে শেষ করবেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় ডেপুটী স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য শ্রীতরণী মোহন সিংহ যে প্রস্তাব এনেছেন, এই প্রস্তাবের উপর আমি সংক্ষিপ্ত বিবরণ রাখছি। মণিপুরি বিষ্ণুপ্রিয়া এবং মণিপুরি মেইতি এই দুটি ভাষা আছে। মণিপুরি মেইতি ভাষা চলছে এবং এটা উন্নত স্তরে গিয়ে পৌঁছেছে। কিন্তু বিষ্ণুপ্রিয়া ভাষা এখনও ব্যবহার করতে পারে নি এটা সত্যি কথা। তাই এক জটিলতার সৃষ্টি হয়েছে। মেইথিটা হচ্ছে, ইন্দো-চাইনিজ, আর বিষ্ণুপ্রিয়া হচ্ছে ইন্দো-আরজার ভাষা। যাই হউক, বিষ্ণু-প্রিয়া ভাষাভাষী লোকের স্বার্থে ঐ ভাষা চালু হওয়া দরকার। আমি মনে করি, অল ইণ্ডিয়াতে এটার শুরু করার দরকার। তার জন্য এই প্রস্তাবে খুবই আনন্দিত হওয়ার কথা। কিন্তু মাননীয় সদস্য শ্রীবিমল সিনহা, তিনি নিজেও একজন বিষ্ণুপ্রিয়া ভাষী। কিন্তু নিজের মাতৃভাষার প্রতি এইরুপ ব্যবহার দেখে আমি অবাক। কারণ তিনি এই প্রস্তাবের উপর বক্তব্য না রেখে হাউসকে নানা রকম কথা বলে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। তিনি এখানে উপজাতির সমলোচনা করেছেন। কিন্তু উপজাতি যুব সমিতির এই ভাষার প্রতি কোন বিরোধ নেই। বরং ত্রিপুরারাজ্যে সংখ্যালঘুদের স্বার্থের পক্ষে। মাননীয় সদস্য এখানে যে ভাবে উপজাতি যুব সমিতির সমালোচনা করেছেন এটা শুধু অপ্রাসঙ্গিকই নয়, অযৌক্তিকও বটে। উপজাতি যুব সমিতি আমেরিকা থেকে মদত পাচ্ছে, এটা ত্রিপুরার মানুষ বিশ্বাস করবে না এবং মাননীয় সদস্য মহোদয়ের কোনও প্রমাণও দিতে পারবেন না। কাজেই তিনি এখানে কতগুলি ----- বক্তব্য রেখেছেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় ডেপুটী স্পীকার স্যার, মাননীয় সদস্য এখানে আন-পার্লামেন্টারী কথা বলছেন। কাজেই এগুলি প্রসিডিংস থেকে এক্সপোজড করে দেওয়ার জন্য আমি আপনার নিকট অনুরোধ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---মাননীয় সদস্য আপনি আপনার বক্তব্যে যে আন-পার্লামেন্টারী কথা বলেছেন, সেগুলি প্রসিডিংস থেকে এক্সপোজ করে দেওয়া হল।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---কাজেই এটা দুঃখজনক যে এই হাউস একটা-----, অর্থহীন। কারণ মাননীয় সদস্য যখন উনার বক্তব্যে এই কথা বলছিলেন, তখন মাননীয় মুখ্যমন্ত্রী তখন তাঁকে মদত দিয়ে যাচ্ছিলেন।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---মাননীয় সদস্য আপনি অনেক আন-পার্লামেন্টারী কথা ব্যবহার করছেন। সেগুলি ব্যবহার না করার জন্য অনুরোধ করছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---যেভাবে অসত্য বক্তব্য রেখে হাউসকে মিসলিড করা হচ্ছিল এবং মাননীয় মুখ্যমন্ত্রীও যে ভাবে তার প্রতি মদত দিয়ে যাচ্ছিলেন, এটা অত্যন্ত উদ্বেগ জনক বলে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছিলাম। কাজেই মাননীয় ডেপুটী স্পীকার স্যার এর একটা পরিবর্তন হওয়া দরকার এবং হাউসের স্টেটাসের প্রতি সকলের দৃষ্টি থাকবে বলে আমি মনে করি। যাহোক, যে প্রস্তাবটি এখানে আনা হয়েছে, সেটি সংখ্যা-লঘু, অনুন্নত সম্প্রদায়ের স্বার্থ রক্ষা করবে এবং উপজাতি যুব সমিতিও সবসময় তার জন্য রাজ্য সরকার তথা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করে আসছে। এবং এই প্রস্তাবটি যাতে অবিলম্বে কার্য্যকর করা হয় তার জন্য আমি দাবী করছি। বিগত লোক সভা নির্বাচনেও উপজাতি যুব সমিতিকে এই বিষ্ণুপ্রিয়া সম্প্রদায়ের লোকেরা প্রচুর ভোট দিয়েছিলেন, কারন তাদের দাবীকে আমরা সমর্থন করেছিলাম বলে। কাজেই এই যে প্রস্তাব এখানে আনা হয়েছে, এটা উপজাতি যুব সমিতিরই প্রস্তাব। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---প্রস্তাবকে জবাব দেওয়ার জন্য অনুরোধ করছি।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, প্রস্তাবক আর জবাব দিচ্ছেন না, আমি এই প্রস্তাবের উপর কিছু বলছি।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বিষ্ণুপ্রিয়া এবং মেইতি, এই দুইটি ভাষার উপর যাতে অল ইণ্ডিয়া রেডিও প্রগ্রাম নেয়, তার জন্য আমি কোয়ালিশান মন্ত্রীসভা থেকেই কেন্দ্রীয় মন্ত্রণালয়ের সঙ্গে যোগাযোগ করেছিলাম। বামফ্রন্ট সরকারের আসার পরেও আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি এবং এখানে যখন কেন্দ্রীয় তথ্য ও বেতার মন্ত্রী যখন এখানে এসেছিলেন, তাঁর কাছেও আমি বক্তব্য রেখেছিলাম। আগে আমাদের এখানকার কেন্দ্রটি একটি ছোট জায়গায় ছিল, এখন এটি আগরতলা হিসাবে একটা ভাল জায়গায় এসেছে। এবং সম্প্রসারণেরও যথেষ্ট সুযোগ আছে। কিন্তু দুঃখের বিষয় যে, ত্রিপুরা রাজ্যের এই অল ইণ্ডিয়া রেডিওর প্রোগ্রামকে সম্প্রসারণের কোন উদ্যোগ কেন্দ্রীয় সরকার নিচ্ছে না। আমাদের এখানে আরও দুইটি কেন্দ্র হওয়া দরকার। একটি উত্তরাঞ্চলে এবং অপরটি দক্ষিণাঞ্চলে। কারন আগরতলা যে ব্রডকাস্টিং সেটি উত্তরা-ঞ্চল বা দক্ষিণাঞ্চল, কোন অঞ্চল থেকেই শোনা যায় না। কিন্তু বাংলাদেশের ব্রডকাস্টিং এখান থেকেই ভালই শোনা যায়, কারন সেখানকার ট্র্যান্সমিটার অনেক শক্তিশালী। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম যে, এখানে আরও দুইটি কেন্দ্র থেকে ব্রডকাস্টিং করা হউক এবং আগরতলা ব্রডকাস্টিং সেন্টারটিকে আরও শক্তিশালী করা হউক। এই কেন্দ্র থেকে ত্রিপুরী ভাষায় যে প্রোগ্রাম ব্রডকাস্টিং করা হয়, তাও নামে মাত্র। সে প্রগ্রামের আরও সম্প্রসারণ হওয়া দরকার, আরও উন্নতি হওয়া দরকার। তৎজন্য আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি। আর যে সমস্ত প্রগ্রাম এখান থেকে ব্রডকাস্ট করা হচ্ছে, সেগুলি একটা সংকীর্ন দৃষ্টিকোন থেকে করা হচ্ছে উদ্দেশ্য প্রনো-দিত ভাবে বামফ্রন্ট সরকারকে বিভ্রান্ত করার জন্য। কোন একটি দল অন্য দল থেকে চলে আসছে, কিন্তু আরও যে অন্যান্য দল আছে, তারাও যে চলে আসছে সেগুলি তারা কিছুই প্রচার করছেন না। যে বন্ধের কথা এখান থেকে বলা হয়েছে যে সম্পুর্ন সফল হয়েছে, তার পরদিন সকালে আমি গভার্ণরের বাড়ীতে গিয়েছিলাম। গভর্ণর আমাকে বলছেন--আশ্চর্য্য বন্ধ একেবারে সম্পর্ণ সফল হয়েছে বলছে, কিন্তু সম্পূর্ণ বন্ধতো হয় নি। সমগ্র উত্তরাঞ্চল সেদিন বন্ধ ছিল। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে

এক্সপান্সড বাই অর্ডার অব দি চেয়ার)।

উপজাতিদের অনেক ভাষা আছে। মগ জাতিরা বলছেন, আমাদের কোন প্রগ্রাম থাকবে না, চাকমারা বলেছেন--আমাদের কেন প্রগ্রাম থাকবে না। ঠিক কথা, এটাতো তাদের ন্যায় সঙ্গত দাবী। কিন্তু সে প্রগ্রাম অল্প হতে পাবে। কাজেই অল ইণ্ডিয়া রেডিওর প্রগ্রামকে তারও সম্প্রসারিত করতে হবে। মাননীয় সদস্যরা এ সম্পর্কে হাউসে যে বক্তব্য বেখে-ছেন, সে বক্তব্য আমরা কেন্দ্রীয় সরকারের নিকট পাঠাব এবং আশা করব ত্রিপুরার একটা সঙ্গতদাবী বলে কেন্দ্রীয় সরকার এই প্রস্তাবের উপর গুরুত্ব দেবেন।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---এখন আমি মাননীয় সদস্য শ্রীতরণী মোহন সিংহ মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো ঃ---

"এই বিধান সভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করিতেছে যে ত্রিপুরা রাজ্যের সংখ্যা-লঘু মনিপুরী বিষ্ণুপ্রিয়া ও মেইতী এই দুই সম্প্রদায়ের ভাষা ও সাংস্কৃতিক উন্নতির জন্য ত্রিপুরা বেতার কেন্দ্র হইতে উভয় ভাষায় সংবাদ ও সাংস্কৃতিক অনুষ্ঠান নিয়মিত প্রচারের জন্য কেন্দ্রীয় সরকার যেন অবিলম্বে কার্য্যকরী ব্যবস্থা অবলম্বন করেন।"

যারা এই প্রস্তাবের পক্ষে আছেন তারা "হ্যাঁ" বলবেন।

যারা এই প্রস্তাবের বিপক্ষে আছেন তারা "না" বলবেন।

প্রস্তাবটি সর্বসম্মতিক্রমে পাশ হল।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---আমি আরেকটি প্রস্তাব মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার মহোদয়ের কাছ থেকে পেয়েছি। আমি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার মহোদয়কে উনার প্রস্তাবটি সভায় উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

শ্রীকেশব মজুমদার ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ত্রিপুরার সংলগ্ন রাজ্য আসাম এবং মেঘালয়ে সাম্প্রতিক কালে যে সমস্ত ঘটনা ঘটছে সেই সমস্ত ঘটনার পরিপ্রেক্ষিতে আমি এই প্রস্তাব উত্থাপন করছি ঃ---

"এই সভা পার্শ্ববর্তী রাজ্য আসাম ও মেঘালয়ে বিদেশী বিতাড়নের নামে যে সকল ঘটনা ঘটিতেছে, সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতি যেরূপ নির্যাতন চলিতেছে ও তাহাদের জীবন সম্পত্তি যে ভাবে বিনষ্ট হইতেছে তাহা অত্যন্ত উদ্বেগের সহিত লক্ষ্য করিতেছে এবং ভারত সরকারকে অনুরোধ করিতেছে যে আসাম ও মেঘালয়ে সংগঠিত অপ্রীতিকর ঘটনার নিরসনকল্পে ও সংখ্যালঘু সম্প্র-দায়ের জীবন ও সম্পত্তি রক্ষার নিমিত্তে অবিলম্বে যেন কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করেন। সঙ্গে সঙ্গে বিধানসভা আসাম ও মেঘালয়ের সকল অংশের গণতন্ত্রপ্রিয় নাগরিকদের এই ভ্রাতিঘাতি দাঙ্গা হাঙ্গামায় বন্ধ করতে এগিয়ে আসার জন্য আহবান জানাচ্ছে। এই দাঙ্গা হাঙ্গামার ফলে ত্রিপুরার যান বাহনের ব্যবস্থা অচল হওয়ায় রাজ্য বিধানসভা কেন্দ্রীয় সরকারকে যান বাহন চালু রেখে রাজ্যে নিত্য প্রয়োজনীয় জিনিসের সরবারহ অব্যাহত রাখতে অনুরোধ জানাচ্ছে"।

মাননীয় উপাধ্যক্ষ স্যার, এই প্রস্তাব উত্থাপন করতে গিয়ে আমি বলতে চাই যে, আজ প্রায় মাস খানেক যাবৎ ত্রিপুরা সংলগ্ন রাজ্য আসাম এবং মেঘালয় এই দুই রাজ্যের মধ্যে যে ধরনের ঘটনা ঘটছে, এই ধরনের ঘটনা বাস্তবিক পক্ষে এই বিংশ শতাব্দীর শেষ ভাগের যে কোন সভ্য দেশ, যে কোন সভ্য দেশের মানুষ এবং উন্নত দেশের মানুষ এই সমস্ত ঘটনার পরিপ্রেক্ষিতে লজ্জায় মাথা নত করবেন। ঐ রাজ্য থেকে প্রথমতঃ ওখানকার প্রতিক্রিয়াশীল চক্র তারা দাবী তুলেন, শ্লোগান তুলেন বিদেশী যারা আছেন এই রাজ্যগুলিতে তাদের বিতাড়ন করতে হবে। এটা খুব স্বাভাবিক যদি কোন রাজ্যে কোন বিদেশী নাগরীক থাকে তাহলে তাকে যে সব আইনানুগ ব্যবস্থা আছে, সেই ব্যবস্থার মধ্য দিয়ে তাদের নিজ নিজ রাষ্ট্রে পাঠিয়ে দেবেন, এই সম্পর্কে কারও কোন দ্বিমত থাকতে পারে না। কিন্তু এই শ্লোগান তুলে ওখানকার যে সংখ্যালঘু সম্প্রদায় আছে, সেই সংখ্যালঘু সম্প্রদায়ের উপরে যে অকথ্য নির্যাতন চলছে, এই খবর সকলের জানা আছে, প্রতি রাজ্যের মানুষের জানা আছে এবং আমাদের ত্রিপুরা রাজ্যের মানুষের ও জানা আছে। এক ঘৃণ্য চক্রান্ত সেখানে চলছে। এমন পন্থা ওরা বের করেছেন সেটা

হচ্ছে বিদেশী খুঁজে বেড়ানো। কোথায় বিদেশী পাওয়া যাবে, বিদেশী খুঁজে বের করতে গিয়ে ওরা ওখানকার সংখ্যালঘু যারা আছেন তাদের বিদেশী বলে মনে করছেন। কিছু দিন আগে আমরা পত্রিকায় দেখেছি এবং পশ্চিম বাংলার মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কেন্দ্রীয় সরকারের কাছে এই আবেদন রেখেছেন যে, যারা ৪০।৫০ বছর ধরে আসামে বসবাস করছেন সেখানে, তাদেরও বিতাড়িত করছেন, এবং বিতাড়িত সংখ্যালঘু সম্প্রদায় প্রাণ ভয়ে পশ্চিম বাংলায় অনেকে আশ্রয় নিচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পত্র-পত্রিকায় প্রচারিত হচ্ছে যে আসামের রাস্তা এবং মেঘালয়ের রাস্তা কি ভাবে সংখ্যালঘু সম্প্রদায়ের রক্তে রাঙ্গা হয়ে উঠছে দিন দিন; দিনের পর দিন কি ভাবে মৃত্যুর সংখ্যা এবং জীবন হানির ঘটনা বেড়ে চলেছে। শুধু সংখ্যালঘুদের উপর নির্য্যাতন করাই নয়, সংখ্যালঘুদের খুন-খারাপি করা নয়, গ্রামের পর গ্রাম আগুন লাগিয়ে জ্বালিয়ে দেওয়া হচ্ছে। গত পরশু দিনের পত্রিকায় দেখলাম যে ওখানে নদীর চরে ৩৩।৩৪টা মৃত দেহ খুঁজে পাওয়া গেছে। এই ধরণের নারকীয় ঘটনার বিংশ শতাব্দীর শেষ ভাগে কল্পনাও করা যায় না, এমন কি চিন্তাও করা যায় না। এই ঘটনাগুলি থেকে একটা প্রশ্নই শুধু আজকে আমাদের মনে উদিত হচ্ছে যে এটা শুধু বিদেশী তাড়ানের প্রশ্ন নয় এবং বিদেশী খুঁজে বের করার প্রশ্ন নয়। যদি বিদেশী খুঁজে বের করতে হয় তাহলে আইনানুগ অনেক ব্যবস্থা আছে। কাজেই যে দাঙ্গা সৃষ্টি হয়েছে সে প্রশ্ন উঠা অবান্তর। কিন্তু প্রধানতঃ মূল লক্ষ্য যেটা, সেটা হচ্ছে এই আসামের জনগণের জন্য, আসামের গরীব অংশ সংখ্যালঘু, আসামে স্থায়ী বসবাসকারী অসমিয়া যারা আছেন, তাদের গরীব অংশ মানুষের দীর্ঘ ৩০।৩২ বছর শোষণ যন্ত্রনার মধ্য দিয়ে যে সম্প্রীতি গড়ে উঠেছে, যে গণতান্ত্রিক চেতনা ওদের মধ্যে গড়ে উঠেছে এবং যে গণতান্ত্রিক সংহতি ওদের মধ্যে গড়ে উঠছে সেই গণতান্ত্রিক সংহতিকে বিনষ্ট করার জন্যই প্রতিক্রিয়াশীল চক্র এইভাবে এখানে চেষ্টা করেছেন। এই আক্রমন আমরা দেখেছি পূর্ব ভারতের সমস্ত জায়গায় এবং গোটা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে প্রতিফলিত হচ্ছে। আমরা দেখেছি আমাদের ত্রিপুরায় এক দল হচ্ছে আমরা বাঙালী, এক দল হচ্ছে পাহাড়ী। পাহাড়ীরা বলছেন আমরা পাহাড়ী রাজ্য চাই এবং বাঙ্গালীরা বলছেন আমরা বাঙ্গালী রাজত্ব কায়েম করবো। এই ধরণের সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা লাগানোর চেষ্টা ওরা করে আসছেন। আসামে যারা এই সব আক্রমন করে আসছেন এবং ত্রিপুরায় যারা এই সব আক্রমন করছেন ওরা কেউ আলাদা জাতীয় নয়, অথবা ভিন্ন জাতীয় নয়। ওদের দেশ, ওদের নীতি, ওদের চিন্তা এক। সেই জন্যই আজকে এই ঘটনায় ত্রিপুরার গণতান্ত্রিক মানুষের উদ্বিগ্ন হবার কারন রয়েছে। কারন এই ঘটনা ভারতবর্ষের যে কোন রাজ্যে ছড়িয়ে পড়তে পারে এবং সেটা হলে গণতান্ত্রিক মূল্যবোধ বিনষ্ট হয়ে যেতে পারে। সুতরাং সেই জন্যই আজকে শুধু ত্রিপুরায় নয়, গোটা ভারতবর্ষকে এর জন্য চিন্তা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কিছু দিন আগে আমরা পত্র-পত্রিকায় দেখেছি মার্কিন চর সি,আই,এ তারা একটা পরিকল্পনা গ্রহণ করেছেন এবং এখানে এই মার্কিন গোয়েন্দার যে সব দরজা আছে, সেগুলি হচ্ছে আমরা বাঙ্গালী, আনন্দমার্গ এবং উপজাতি যুব সমিতি পাহাড়ে-কন্দরে সি,আই,এর মাধ্যমে তাদের কাছে টাকা এসে পৌঁছেছে।

শ্রীদ্রাউকুমার রিয়াং ঃ---পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য উপজাতি যুব সমিতিকে দালাল বলছেন, এটা প্রত্যাহার করা হোক।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---এখানে পয়েন্ট অব অর্ডার আসতে পারে না। আপনি যখন আপনার বক্তব্য রাখবেন তখন আপনি সেটার জবাব দেবেন।

শ্রীকেশব মজুমদার ঃ---মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই বিজাতীয় মার্কিন চর ত্রিপুরা রাজ্যের যেখানে তাদের দরজা রয়েছে যেমন উত্তর পূর্বাঞ্চলে যে গণতান্ত্রিক বিকাশ হচ্ছে এবং যে গণতান্ত্রিক শক্তি গড়ে উঠার চেষ্টা হচ্ছে, সেই চেষ্টাকে বানচাল করার জন্য এবং এই দেশকে ভেঙ্গে দেবার জন্য চক্রান্তের জাল বিস্তার করে বিভিন্ন জায়গায় এই আক্রমন ওরা চালিয়ে আসছে। সেজন্য আমি আশা করব,

যারা এই বিধানসভায় আছেন, যারা বিরোধী পক্ষের আছেন তারা বুঝবেন, যে তারা যা করছেন সেগুলি ছেড়ে দিয়ে তারা যদি ত্রিপুরার উপজাতির উপকার চান, গণতান্ত্রিক মানুষের উন্নতি চান, উত্তর পূর্বাঞ্চলে তাদের সামগ্রিক পরিস্থিতির উন্নতি হোক এবং তারা সুষ্ঠু জাতি হিসাবে তুলতে চান তাহলে পরে আমাদের সবাইকে ঐক্যবদ্ধ হয়ে এই ভ্রাতৃঘাতী দাঙ্গার বিরুদ্ধে লড়তে হবে। মেঘালয়ে, আসামে, মনিপুরে যে ভ্রাতৃঘাতী দাঙ্গা শুরু হয়েছে যাতে করে ভারতের অখণ্ডতা বিঘ্নিত হয়, ইহাকে বন্ধ করতে হলে সমস্ত মানুষকে ঐক্যবদ্ধ হয়ে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে হবে। আমি আশা করব বিধানসভার সকলে এই প্রস্তাবকে সমর্থন করে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করবেন। যাতে এইগুলি বন্ধ হয়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমরা ত্রিপুরায় এমন একটা অবস্থায় আছি, যার তিনদিকে বিদেশী রাষ্ট্র দ্বারা পরিবেষ্টিত। একমাত্র আসামই ভারতের সাথে বহির্ভারতের সাথে যোগাযাগ করার রাস্তা। কিন্তু আসাম, মেঘালয় যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে করে আমাদের যোগাযোগ ব্যবস্থা প্রায় বন্ধ। আমরা পত্রিকায় দেখেছি, এবং শুনেছি যে তারা সিদ্ধান্ত করেছে যে কোন গাড়ী বা ট্রাকে করে মাল নিয়ে এইখান দিয়ে ত্রিপুরায় প্রবেশ করতে পারবে না। এইভাবে ওরা চক্রান্ত করে চলছে। এই যদি হয়, দিনের পর দিন এইভাবে সমস্ত সাধারণ মানুষ হিসাবে আমরা উদ্বিগ্ন না হয়ে থাকতে পারিনা। কারন ত্রিপুরায় প্রায় সমস্ত জিনিষই ত বাইরে থেকে আসে। এই রাস্তা যদি বন্ধ হয়ে যায় তাহলে ত্রিপুরার মানুষ বিপদের মধ্যে পড়বে। ইদানীংকালে লবন, চিনি, কেরোসিনের যে সঙ্কট দেখা দিয়েছে তার মূল হচ্ছে এই যোগাযোগ ব্যবস্থার বন্ধ হওয়ার দরুণ। ত্রিপুরার সমস্ত জিনিষ পত্রই আসাম দিয়ে আসে। তাই আমি এই বিধানসভায় আবেদন রাখবো যাতে আমরা সকলে ঐক্যবদ্ধ হয়ে এই প্রস্তাবকে গ্রহন করতে পারি এবং আসামে ভ্রাতৃঘাতী দাঙ্গা চলছে, জাতি উচ্ছেদের যে চক্রান্ত চলছে সেগুলি বন্ধ হওয়া যেমন একদিকে উচিত তেমনি অন্যদিকে ত্রিপুরার মানুষের স্বার্থে ত্রিপুরায় নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র আনা নেওয়ার স্বার্থে আসামের মধ্যে দিয়ে ত্রিপুরার যে যোগাযোগ ব্যবস্থা সেটাকে সুগম করতে হবে এবং সেই দায়িত্ব পুরোপুরি কেন্দ্রীয় সরকারকে গ্রহন করতে হবে। আমি আশা করছি এবং সকল সদস্যের কাছে আবেদন রাখছি তারা সকলে ঐক্যবদ্ধ হয়ে আমার এই প্রস্তাবকে গ্রহন করবেন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় ঃ---শ্রীঅনিল সরকার।

শ্রীঅনিল সরকার ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে আসামে, মেঘালয়ে বা পূর্বাঞ্চলে যে সব ঘটনা ঘটছে এগুলির মূল আরো গভীরে প্রোথিত। যেদিন পশ্চিমবাংলায়, ত্রিপুরায় বামফ্রন্ট সরকার, সরকারে এলো, সেদিন থেকে জাতি এবং আন্তর্জাতিক ক্ষেত্রে যারা প্রতিক্রিয়াশীল তারা লক্ষ্য করেছে পূর্ব ভারতে ঐ অঞ্চলগুলিকে কেন্দ্র করে যে গণতান্ত্রিক চেতনা। সেই গণতান্ত্রিক চেতনা বিকশিত হবে। সেই গনতান্ত্রিক চেতনা সমাজতান্ত্রিক বিপ্লবে রূপান্তরিত হবে। যেখানে সাম্রাজ্যবাদ, পুঁজিবাদ, সামন্তবাদ তাদের শেষ বলি হবে। কাজেই এই চেতনার যাতে সঠিকভাবে দাঁড়াতে না পারে, সঙ্গে সঙ্গে গোটা ভারতবর্ষে বিকশিত হতে না পারে তাই সুতিকাগারেই শিশুকে বধ কর। প্রসঙ্গত বলতে চাই, ত্রিপুরায় বামফ্রন্ট সরকার গঠিত হওয়ার পর আসামে বিধানসভার নির্বাচন হল। সেই বিধানসভার নির্বাচনে আমরা একটি আসন ওপাইনি, অর্থাৎ বামফ্রন্ট একটি আসন ও পায়নি। কিছুদিন পরে সেখানে কিছু কাজ করার পর সেখানে যখন পৌর নির্বাচন হল, সেই নির্বাচনে আমরা দেখলাম, ৩৪টা আসনের মধ্যে আমরা ১৯টা আসনে প্রতিদ্বন্দিতা করেছিলাম, তার মধ্যে আমরা ১২টা আসনে জয়লাভ করেছি। আর জনতা যেখানে সরকার চালাচ্ছে, সে পেয়েছে মাত্র ৬টি আসন। তারা তখন অনুভব করল এবং দেখল যে শুধু ত্রিপুরার মধ্যেই সীমাবদ্ধ নেই, এবং থাকছে না। তখন তারা সিদ্ধান্ত করল ত্রিপুরাকে আর সম্প্রসারিত হতে দেবনা। তারপরে আসছে, মেঘালয়ে মিজোরামে ঢালাও ভাবে আন্তর্জাতিক এবং জাতীয় ক্ষেত্রে সমস্ত

চক্রান্ত চালাচ্ছে। ঘটনাচক্রে ধর্মনগরে লামডিং এর এম, এল, এ শ্রীবীরেশ মিশ্রের সাথে দেখা হয়েছিল। উনি এসেছিলেন আমাদেরই এক জনসভায় ভাষন দেবার জন্য। তার সাথে অনেক কথাবার্তা হয়েছিল। তা সব এলার্মিং কথাবার্তা। তখন তিনি বলেছেন, লামডিং এ অনেক সংগ্রামের মধ্য দিয়ে একটি শক্তিশালী ঘাটি গড়ে উঠছে। বিগত ইন্দিরা গান্ধীর রাজত্বের সময় রেল সংগ্রামের মধ্য দিয়ে অনেক লড়াই করে। শক্তিশালী ঘাটি গড়ে উঠছে। ২০ বছর পরে শিলচরের মানুষকে লামডিং এর মানুষ ডেকে নিয়ে ভোট দিল এবং জেতাল। এবং বিগত শত শত বছর গুলিতেও এমন কোন ঘটনা ঘটেনি যাতে করে অসমীয়াদের এবং বাঙ্গালীর উপর মধ্যে তিক্ত কথাবার্তা হয়েছে। আসামের যে জনগন, তাদেব যে ভাষা, তাদের কালচার, তাদের সংস্কৃতি, তাদের যে কৃষ্টি, তাদের ভাষার এমন একটা কমনীয়তা এমন বিড়ম্বনার অনুভূতি বিভিন্ন মানুষের মধ্যে সৌহার্দ্য দেখা যায়। যে কোন সময় আসামের লোককে বলতে শুনিনি বাঙ্গালীকে, "তুমি খারাপ," আর কোন বাঙ্গালীকে ও একজন অসমীয়াকে বলতে শুনিনি, তুমি খারাপ। কিন্তু দেখা গেল মেধানয়ে আসামে যে ঘটনা শুরু হয়ে গেলো, আমরা বাঙ্গালী, আর,এস,এস, মিটিং করল। মিটিংএ তারা সিদ্ধান্ত নিল, লামডিংএ যদি বাঙ্গালীদের মধ্যে গোলমাল বাধানো না যায়, তাহলে পরে এই আসামে ছড়ানো যাবেনা। কারন লামডিংএ বাঙ্গালীরা সংখ্যায় মেজরিটি। আসামের জাতীয়তা বাদী নেতা এবং আরো অনেকে মিলিতভাবে সিদ্ধান্ত নিল, তারা আসামের বিভিন্ন জায়গায় পিকেটিং করবে তারা সত্যাগ্রহ করবে। আসামের বিভিন্ন জায়গায় সত্যাগ্রহ করবে। দেখা গেল ম্যাজিস্ট্রেটের সুন্দরী মেয়ে, সুন্দর যুবা তারা এই সত্যাগ্রহে যোগদান করছে। তাদের পরনে ছুচলো জুতো, টেরিকটের শার্ট, প্যান্ট, মেয়েদের ঠোটে লিপস্টিক, গালে রোজ মেখে তারা সত্যাগ্রহ করতে নেমেছে। আর একটা আশ্চর্যের জিনিষ দেখা গেল, তাদের জন্য ভাল ভাল খাওয়ার নানা জায়গা থেকে আসছে। আসামের যে সবচেয়ে বড় জমিদার সে পাঠাচ্ছে কোল্ড ড্রিংক। আসামের যে যে সম্পদশালী সবচেয়ে বড় বাঙ্গালী সে পাঠাচ্ছে আইসক্রিম। আর একজন পাঠাচ্ছে ডালমুট। সে হচ্ছে একজন মারোয়ারী। অর্থাৎ দেখা যাচ্ছে সত্যাগ্রহ হচ্ছে, হৈ চৈ হচ্ছে, তাদের জেলে নিয়ে যাওয়া হচ্ছে। জেলে যাওয়ার পর তাদের জন্য হোটেল থেকে বিড়িয়ানী পাঠানো হচ্ছে। লামডিংএ দেখা গেল ভদ্রলোকের ছেলেমেয়েরা পিকেটিংএ নেমেছে। সেই পিকেটিং প্রতিহত করার জন্য পুলিশ বাধা দিয়েছিল। আসামের আমরা বাঙ্গালী, আর,এস,এস এবং জাতীয়তাবাদী দল তারা প্রকাশ্য দিবালোকে ঐক্যবদ্ধভাবে পুলিশের উপর আক্রমন করেছে। তারা সাধারন একজন অসমীয়া কর্মচারীর হাতে ও লাঠি দিয়েছিল এই আক্রমন করার জন্য। এই আক্রমনের ফলে একজন পুলিশ নিহত হয়। তখন তারা বলতে পেরেছে যে, একজন অসমীয়ার হাতে বাঙ্গালা খুন হয়েছে। এই বলে তারা পত্রিকায় প্রচার করেছে, তারা টাকা পয়সা দিয়ে মিথ্যা প্রপাগাণ্ডা চালিয়েছিল। তারা এইভাবে অসমীয়ার বিরুদ্ধে বাঙ্গালীদের এবং বাঙ্গালীদের বিরুদ্ধে অসমীয়াদের ক্ষিপ্ত করার চেষ্টা করেছে। এই চক্রান্ত সমস্ত পূর্ব ভারতে আস্তে আস্তে চলে আসছিল। ওরা বুঝেছিল, এই যে বামফ্রন্ট সরকার, এই বামফ্রন্ট সরকার শুধু ত্রিপুরার আর পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নয়, এই বামফ্রন্ট সরকার ভারতের ভবিষ্যৎ। তারা বুঝতে পেরেছিল। এই বামফ্রন্ট সরকারকে আর সম্প্রসারিত হতে দেওয়া যায়না। তাই তারা বলেছিল, আসামকে ত্রিপুরা হতে দেবনা, আর মেঘালয়কে ত্রিপুরা হতে দেবনা। ত্রিপুরার বামশক্তিকে আর সম্প্রসারিত হতে দেব না। ত্রিপুরার বামশক্তিকে আর সম্প্রসাতি হতে দেব না। ত্রিপুরার মানুষ, চিনতে পেরেছিল তাদের শত্রুকে, জোতদারকে, জমিদারকে, যারা স্বার্থের প্রতিভূ। ত্রিপুরার এই ভূমিকম্প গৌহাটিতে এক বছরের মধ্যে পৌছে গৌহাটির জোতদার জমিদারদের পাজর ভেঙ্গে তছনছ করে দিয়েছে। এই হাওয়া ত্রিপুরার মধ্য দিয়ে সারা ভারতবর্ষে ছড়াবে এই আকাঙ্খায় বুর্জোয়া, ভূস্বামী যারা তারা প্রতিভূরা চক্রান্ত করল, যে তাদের কিভাবে বিচ্ছিন্ন করে দেওয়া যায়। বিদেশী, দেশী অসমীয়া, বাঙ্গালী, হিন্দু, মুসলমান ইত্যাদি সবাইকে আলাদা আলাদা করে বিচ্ছিন্ন করে দিতে পারলে

আমাদের লুটপাটের সুবিধা হবে। তাই দেখি ওখানে সত্যাগ্রহ হয় এবং সত্যাগ্রহ হবেই এবং সেখানে ডালমুট, আককুট, আইসক্রিম, কোল্ডড্রিংক পাঠানো হয়। জেলে গেলে দুই ঘন্টার মধ্যে ফিরিয়ে আনা হয়। কাজেই মাননীয় সদস্যগণ আপনাদের কাছে আমাদের অনুরোধ যে এটাকে সম্মিলিতভাবে প্রতিরোধ করা দরকার। কারণ এটা একটা বিরাট জিনিষ, সমস্ত গণতন্ত্রকে গ্রাস করার জন্য, জাতী ও আন্তর্জাতিয় ক্ষেত্রে সর্বশেষে চক্রান্ত হিসাবে ব্যবহার করেছে মানুষগুলিকে প্রাদেশিকতার গণ্ডির মধ্যে ঢুকিয়ে দিয়ে এবং ত্রিপুরা রাজ্যের মধ্যেও এই ধরণের চক্রান্ত ক্রমশঃ দানা বাধার চেষ্টা করছে। এর বিরুদ্ধে সমস্ত দেশের মানুষ ঐক্যবদ্ধ হওয়ার দরকার। আসাম, নাগালেণ্ড, মিজো-রাম, ও বিভিন্ন রাজ্যের মধ্যে যা হচ্ছে, তা ভারতের ইতিহাসের মধ্যে এক কলঙ্কজনক ইতিহাস হয়ে থাকবে। এর মধ্যে ত্রিপুরা হিমালয়ের মত দাঁড়িয়ে আছে। আমরা এ ধরনের দাঙ্গাকে ২৪ ঘন্টার মধ্যে দমন করতে পেরেছি। আমরা গৌরব অনুভব করি এই কারনে যে আমরা এই দাঙ্গাকে মাসের পর মাস হতে দেইনি। আমরা বলব যে এই সব ক্ষেত্রে শক্ত হাতে যে কোন মূল্যে এই দাঙ্গা প্রতিহত করা ভারতবর্ষের ইন্টিগ্রিটি, ভারতবর্ষের ঐক্য, ভারতবর্ষের মেহনতী মানুষের গণতান্ত্রিক চেতনার সমৃদ্ধি, তাদের ভবিষ্যৎ রক্ষা করার জন্য দায়িত্ব কেন্দ্রকে শক্তভাবে নিতে হবে। এই সমস্ত দায়িত্ব হল মৌলিক দায়িত্ব, এটাকে পালন করতে হবে। পাহাড়ী, বাঙ্গালী, অসমীয়া, অ-অস-মীয়াদের কাছে এই আহ্বান রেখে আমি কেশব বাবুর প্রস্তাবকে সমর্থন জানাই।

মিঃ স্পীকার ঃ---এই প্রস্তাবের পক্ষে আর কেউ বক্তব্য রাখবেন?

শ্রীদশরথ দেব ঃ---মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার আসামের সংখ্যালঘুদের উপর নির্য্যাতনের জন্য উদ্বেগ প্রকাশ করে এই সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করে যে প্রস্তাব রেখেছেন, সেই প্রস্তাবকে আমি সমর্থন করি। শুধু সমর্থন করি না, এই প্রস্তাব খুবই সময় উপযোগী প্রস্তাব। আসামে যা ঘটছে তা দারুনভাবে বিপদজনক। শুধু আসামেই নয়, সারা ভারতবর্ষের গণতন্ত্রের অগ্রগতির পক্ষে বিপদজনক। ভারতবর্ষের বহু বৈচিত্রের মধ্যে দিয়াও আমরা একটা কথা ভাবতাম যে আমরা ভারতবাসী। কিন্তু আসামের ব্যাপারে আমরা হেরে গেছি। যদিও এই ঘটনাটা আসামেই এখনো রয়েছে, এই আগুন যদি নেভানো না যায় এই প্রাদেশিকতা, সাম্প্রদায়িকতা আগুন শুধু আসামেই সীমাবদ্ধ থাকবে না এবং তা যদি হয়, সেটা হবে ভারতবর্ষের ঐক্যের পক্ষে বিপদ, ভারতবর্ষের স্বার্বভৌমত্বের পক্ষে বিপদ হয়ে যাবে। যদি ভাতৃ দাঙ্গায় আমরা নিজেরা ভারতবর্ষের মধ্যে এইভাবে পরস্পরের মধ্যে হানাহানি করি, তাহলে অত্যন্ত বিপদ জনক ব্যাপার। এই আসামের দাঙ্গার ফলে ত্রিপুরা সব চাইতে বেশী ক্ষতিগ্রস্ত। ত্রিপুরা একটা দ্বীপের মত। এর মধ্যেই আছি আমরা। আসাম রাজ্যের মধ্য দিয়ে আনা ছাড়া আমাদের আর কোন ট্রান্সপোর্ট ব্যবস্থা নাই। ত্রিপুরা সম্পূর্ণ নির্ভর করে এই আসামের উপর। গত ১৫ দিন ধরে দাঙ্গা শুরু হওয়ার ফলে, কোন ডিজেল বা তেল ত্রিপুরায় আসেনি, কখন আসবে তাও কোন ঠিকানা নাই। আমরা ত্রিপুরা গভর্নমেন্ট থেকে চিনির চাহিদা কিছুটা মিটানোর যায় কিনা সেই চেষ্টা করছি। আমরা ৫০০ টন চিনি কিনেছি কিন্তু সেই চিনি কখন আসবে বলতে পারি না। তবে যা শুনা যায় তাতে শুধু ত্রিপুরা কেন আসামের বাহিরেই তারা কিছু যেতে দেবে না কোন মাল। চলাচল করতে দেবে না কোন ট্রাক, আসামের অন্তর্গত শীলচরেও ট্রাককে এরা আসতে দেবেনা, গৌহাটি ক্রস করতে দেবেনা। এই যদি মানষিকতা হয় তাহলে ভাবুন আমরা কোথায় আছি। ৩৩ বৎসর হল স্বাধীনতা লাভ করেছে ভারতবর্ষ, কিন্তু আসামে যা ঘটছে এটাকি আমরা কোন দিন ভাবতে পেরেছিলাম যে কোন একটা গণতান্ত্রিক রাজ্যে এই ধরনের একটি নৃশংস ঘটনা কখনও হতে পারে, আমরা তা আগে ভাবতে পারিনি। যা ভাবা যায়নি তাইত আজ হচ্ছে সেখানে। এক বৎসর আগেও সেই আসামের চেহারা কত সুন্দর ছিল। বছর খানেক আগে আসামের এক প্রাদেশিক কৃষকসভা সম্মেলনে আমি গিয়ে-ছিলাম, সেই বালি পারায়। সেই বালি পারার শহরটাকে বলা হয় গেইট অব্ অরুনাচল

প্রদেশ। সেখানে আমি দেখেছি অহমিয়া, বাঙ্গালী, আসামীয়া ট্রাইবেল প্রভৃতি সব কৃষকের ছেলে মেয়েরা কিভাবে সম্মেলন করেছিল। হাজার হাজার মানুষ মিছিলে এসেছিল। ঘন্টার পর ঘন্টা সেই অহমীয়া, বাঙ্গালী, আসামীয়া, ট্রাইবেল এর মেয়েরা আমাকে ডেকে নিয়ে গিয়ে বলেছিল, "ত্রিপুরার কথা বলুন" এইভাবে তারা আমাকে রাত ২টা পর্য্যন্ত ঘুমোতে দেয়নি, কত উৎসাহিত তারা, কত আনন্দ তাদের। আর এই আসামের আজ কি ঘটছে? কাজেই শ্রীঅনিল সরকার যে কথা বলেছেন যে বামফ্রন্টের গণতান্ত্রিক ঐক্য বৃদ্ধি দেখে প্রতিক্রিয়াশীল শক্তি অত্যন্ত ভীতিগ্রস্ত এবং ক্ষমতায় আসার জন্য ওরা মরন কামর দিচ্ছে সেখানে। এটা একটা উদ্বেগজনক পরিস্থিতি। এই পরিস্থিতি সম্বন্ধে আমাদের জানা দরকার। কোন একটা জাতী কোন একটা নির্দ্দিষ্ট সাম্প্রদায়ের ভিত্তিতে দেশ গঠণের কথা যারা ভাবে, আজকে তাদের চক্ষু উন্মোলিত হওয়া দরকার আসামের ঘটনা দেখে। কোন একটা জাতী যখন একটা সম্প্রদায়ের ভিত্তিতে সরকার চালানোর কথা ভাবে তাদের যে ভাবনা অত্যন্ত ভ্রান্তিমূলক। কারণ ভারতবর্ষের মধ্যে এমন কোন রাজ্য নেই, পৃথিবীর মধ্যে এমন কোন রাজ্য নাই, যেখানে একটি মাত্র জাতী বা একটা মাত্র ধর্মাবলম্বীদের নিয়ে দেশ গঠন করবে এবং তারাই সমস্ত ক্ষমতা ভোগ করবে। এই রকম কোন দেশ পৃথিবীতে আমি দেখিনি বা আমার জানা নাই। কাজেই এই সব চিন্তা ধারা বাদ দেওয়া দরকার। নির্বাচনের কয়েকদিন আগে উপজাতি যুব-সমিতির সম্পাদক শ্রীশ্যামাচরণ ত্রিপুরার একটা বিবৃতি পড়ে আতঙ্কিত হয়েছিলাম এই কারণে যে, এই সময় এই কথাটা কেন? উনি লিখেছেন যে আসামে যেমন বিদেশীরা বহু ভোটার হচ্ছে, ত্রিপুরাতেও প্রায় ২ লক্ষের কাছাকাছি বিদেশীরা ভোটার হচ্ছেন। বিদেশীদের তাড়ানোর কথা নাকি আমাদেরকেই বলতে হবে। হতে পারে কিছু বিদেশী থাকতে পারে, যেখানে পার্শ্ববর্তী একটা বাংলা দেশ আছে। সবটাতো আর দেখা যায় না। একটা লোক থাকতে পারে এবং তার ভোটার লিষ্টে নামও উঠে যেতে পারে। কিন্তু ধরা না পড়লে ত কিছু করা যায় না। সেই আসামে যেখানে বিদেশী তাড়ানোর প্রশ্নে আক্রমণ চলছে, বহু লোক খুন হয়ে যাচ্ছে সেই নির্বাচনের মুহর্তে, ২ লক্ষ বিদেশী ভোটার ত্রিপুরায় অন্তর্গত হয়েছে তাদেরকে তাড়াতে হবে এই কথা বলে ত্রিপুরার মধ্যে ট্রাইবেলদের কে বাঙ্গালীদের বিরুদ্ধে উস্কিয়ে দেওয়া হচ্ছে। আজকে এই দ্রাউকুমার রিয়াং যে বক্তৃতা রেখেছেন, কি মারাত্মক সে বক্তৃতা, উনি বলেছেন যে বাংলা দেশ থেকে উদ্বাস্তু আসছে এবং ত্রিপুরা সরকার তাদেরকে স্থান দিচ্ছে, আর ট্রাইবেল উদ্বাস্তু হলে তাড়িয়ে দিচ্ছে, কিসের ইঙ্গিত এটা? যদি বাংলা দেশ থেকে উদ্বাস্তু এসে থাকে এবং স্থান পেয়ে থাকে, আর এটা যদি তাদের জানা থাকে তাহলে তারা তা সরকারের দৃষ্টি আকর্ষণ করতে পারেন। আমরা বামফ্রন্ট সরকার আসার পরেও ৫০০র উপর নন-ট্রাইবেল বাঙ্গালীকে পুশব্যাক করা হয়েছে। কাজেই আমরা দাবী করছি যে যদি এমন কোন ঘটনা থাকে তাহলে আমাদের সকলকে মিলেই এই সমস্যার সমাধান করতে হবে। এক পক্ষের বিরুদ্ধে আর এক পক্ষকে উস্কানী দিয়ে সমস্যার সমাধান হবে না। কারণ ঘোলাটে জলের মধ্যে যারা মাছ ধরতে চায় তারা মাছ পায় না কাদাই পায়। তারা সমাজের সেবা করে না, সমাজকে বিশৃঙ্খলতার মধ্যে টেনে নিয়ে যায়। কাজেই আমাদের আজকে বুঝতে হবে যে এই কারণে আসামে যে ঘটনা ঘটছে তা অত্যন্ত মর্মান্তিক। এটা কোন পক্ষের কাছেই ভাল কথা নয়। ত্রিপুরায় আমরা বামফ্রন্টে থেকে একটা গণতান্ত্রিক আন্দোলন সৃষ্টি করতে পেরেছি। এখানে দাঙ্গা লাগানোর চেষ্টা হয়েছিল কিন্তু সেই দাঙ্গা আমরা ২৪ ঘন্টার মধ্যে বন্ধ করেছি। এখানেও দাঙ্গা লাগতে পারে, তেলিয়ামুড়ার ঘটনার পর তিনজন জমাতিয়া ছেলেকে খুন করা হয়। আমরা বলি এই ধরণের ঘটনা হবেই যেখানে এক সম্প্রদায়ের মানুষকে অন্য সম্প্রদায়ের মানুষের বিরুদ্ধে তীব্র ঘৃনা জাগিয়ে তোলা হয়। একজনকে অন্য জনের শত্রু ভাবার চেষ্টা করানো হয়। আসামে যে দাঙ্গা হচ্ছে তা রোখা যায়। আসামের গণতান্ত্রিক মানুষ যদি ঐক্যবদ্ধ হতে পারে। বিভিন্ন রকমের সংকীর্ণতা, প্রাদেশিকতা ও সাম্প্রদায়িকতার মত একটা শক্তি যেখানে

দাঁড়াবে সেখানে সেটাকে রুখতে প্রত্যেক গণতন্ত্রপ্রিয় মানুষ বাধ্য এবং এতদিন কেন্দ্রে কোন সরকার ছিলনা কিন্তু এখন কেন্দ্রে সরকার হয়েছে, শক্ত সরকার হয়েছে। দেশের মানুষ, ত্রিপুরা রাজ্যের মানুষ, আমাদের বামফ্রন্ট সরকার এবং আমিও আশা করব যাতে এই অবস্থার অবনতি আর ঘটতে না পারে। অতি দ্রুত যাতে আসামের ঘটনাবলী প্রশমিত করা যায়। শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনা যায়। মানুষের জীবন জীবিকার নিরাপত্তা যাতে সৃষ্টি করা যায়। আসামের যান-বাহন, রেল-লাইন থেকে আরম্ভ করে তাদের ট্রেন্সপোর্ট লাইনগুলিরও নিরাপত্তা যাতে আনা যায় তার সম্পূর্ণ দায়িত্ব কেন্দ্রিয় সরকারের হাতে। আমরা অনুরোধ করব অতি সত্বর কেন্দ্রিয় সরকার যেন আর নীরব দর্শক সেজে না থেকে সেখানে প্রত্যক্ষ একটা ভূমিকা নিয়ে এই সমস্যার আশু-সমাধানের চেষ্টা করেন। ইতিমধ্যে আলাপ-আলোচনার মাধ্যমে এইগুলি করা হউক এই আশা রেখে আমি আবার শ্রীকেশব মজুমদারের উৎথাপিত যে প্রস্তাব সেই প্রস্তাবের প্রতি আমার আন্তরিক সমর্থন জানাই।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় স্পীকার স্যার, আসামের সাম্প্রদায়িক ঘটনার উপর মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার যে প্রস্তাব এনেছেন, আমি তার উপর বক্তব্য রাখছি। আসামে প্রথমত ছিল বোরোদের রাজ্য। সেখানে বরোরাই রাজত্ব করতেন। কীরাত নামে সেটা পরিচিত ছিল। অসমিয়ারা পরে সেখানে ঘটনাচক্রে যান এবং তারা মেজরিটি হয়ে সেখানকার শাসন ক্ষমতা দখল করেন। কাজেই ঐতিহাসিক দিক থেকে বরোরাই সেখানকার আধিবাসী এবং অসমীয়া যারা এখন বিদেশীর কথা বলছে, তারাও নিজেরাই অবশ্যই বিদেশী। তবে তাদের একটা ভয় যে আমরা একটা সংখ্যাগুরু সম্প্রদায়কে সংখ্যালঘুতে পরিণত করে তাদের উপর আমরা ক্ষমতা কায়েম করে আছি, এখন বাহির থেকে অন্য সম্প্রদায়ের স্রোত এসে যদি আমাদের উপর চড়ে বসে এবং আমাদেরকে সংখ্যালঘুতে পরিণত করে, তাহলে পরে যেভাবে আমরা বরোদের উপর অত্যাচার করছি, তাদের জমি কেড়ে নিচ্ছি, তার সংস্কৃতি গ্রাস করেছি এবং তাদের রাজনৈতিক ক্ষমতা ও তাদের মেরুদণ্ড যে রকম সম্পূর্ণভাবে ভেঙ্গে দিয়েছি, সেরকম আমাদের উপরও চলবে। কাজেই সেটা অমূলক নয়। এই দিক থেকে সেটা তাদের ভয়ের কারণ। আমাদের ত্রিপুরাতেও ঐ একই অবস্থা হয়েছে এখানে আমরা উপজাতি হাজার বছর ধরে সংখ্যাগুরু ছিলাম কিন্তু ঘটনাচক্রে এবং ঐতিহাসিক কারণেও এখানে অ-উপজাতিরা সংখ্যাগুরু হয়েছেন। অসমিয়াদের মতনই এবং আমরা দেখছি যারা এভাবে সংখ্যাগুরু হয়েছেন তারা ভুলে যান অতীতের কথা। তারা অনেকে আবার অন্যকে বিদেশী আখ্যা দিতে চান। শাসন ক্ষমতার সাধ এর পিছনে কাজ করছে। এখানে আমরা দেখেছি যে বাহিরে থেকে যখন উপজাতি উদ্‌বাস্তুরা আসেন তখন এখানকার সরকার ভয় করেন যে উপজাতিরা এসে হয়ত সংখ্যাগুরু হয়ে যাবে এবং আমাদের ক্ষমতা হাত ছাড়া হয়ে যাবে। তাই তখন পত্র-পত্রিকাগুলিতে এবং এখানকার সরকার এইটা নিয়ে হইচই শুরু করেন। তেমনিভাবে অসমিয়াদের আজকে যে অবস্থা আমরা দেখছি এবং আজকে অসমিয়াদের এই যে বিদেশী বিতাড়নের যে মানসিকতা এই মানসিকতা ত্রিপুরাতেও আমরা দেখছি এবং তাই তারা আমরা বাঙ্গালী নামক একটি সংগঠণ তারা গঠণ করেছে এবং উপজাতিদের সমস্ত অধিকার থেকে বঞ্চিত করেও তারা বাঙ্গালী অস্তিত্বের প্রশ্ন তুলছে। তারা বলছে যে বাঙ্গালীদের অস্তিত্ব নাকি এখানে বিপন্ন কারণ সংখ্যালঘু উপজাতিরা এখনও তাদের মাতৃভাষা ভাল বাসছে তাদের মাতৃভাষাই কথা বলছে। তাদের যে জাতীয় পোশাক পরিচ্ছদ তারা এখনও ছাড়তে পারেনি। তারা চেষ্টা করেছিল উপজাতি মেয়েরা স্কুলে বাঙ্গালীদের মত শাড়ী পরবে, বাঙ্গালীদের মত কথা বলবে। কাজেই এখানে যেহেতু উপজাতি মেয়েরা সেটাকে গ্রহণ করতে পারছেনা কাজেই সেখানে বাঙ্গালী অস্তিত্ব বিপন্ন। এইভাবে উপজাতিরা কিছু জমিজমা নিয়ে আছে। তাদে ' দাবিদাওয়া নিয়ে এখন সংঘটিত হচ্ছে কাজেই বাঙ্গালী অস্তিত্ব এখন বিপন্ন।

ঠিক এমনি করে অসমিয়ারা সেখানে বরোদের উপর সবচেয়ে বেশী অত্যাচার করে আসছে। অসমিয়া জাতিয়তাবাদী দল তাই বরোদের সমস্ত জমি বে-আইনিভাবে ক্রয় করে সমস্ত বরো জাতিদের অর্থনৈতিক মেরুদণ্ড তারা ভেঙ্গে দিয়েছে তাদের ভাষার অধিকার তারা কেড়ে নিয়েছে। আজকে আনন্দের সঙ্গে বলতে পারি যে বামফ্রন্ট সরকার এখানে ত্রিপুরী ভাষাকে ভাষা হিসাবে স্বিকৃতি দিয়েছে। আসামের বরোরাও এটাকে অত্যন্ত আনন্দের সেঙ্গে স্মরণ করেছে এবং এখানকার চীফ মিনিষ্টারকে অভিনন্দন জানিয়েছে। কিন্তু সেখানকার যে অসমিয়া সরকার তারা এই বরোয়াদের ভাষাকে স্বিকৃতি দেন নি এখন পর্যন্ত উপরন্তু তাদের এই ভাষার অনুমতি দাবিকে অসমিয়ারা ভাবছে তাদের অস্তিত্ব বিপন্নের মত। কাজেই এই যে মানসিকতা এইটা খুব বেদনাদায়ক। আমরা এর বিরুদ্ধে নিশ্চয়ই বিরোধীতা করব। কারণ সেখানে যে বিদেশী বিতাড়ন চলছে এটার পিছনে শক্ত শক্তি ক্রিয়া করছে। সংখ্যালঘুর উপর অত্যাচারের মোহ আজকে বাঙ্গালীদের বিরুদ্ধে এই কার্য্যকলাপ শুরু করছে। কিন্তু অটোমেটিকেলি যখন বাঙ্গালীর সংখ্যালঘুরা বিতাড়িত হবেন তখন ঐ বড়োদের উপরই অত্যাচার চলবে। কাজেই অসমিয়াদের এই আন্দোলনকে ওখানকার উপজাতিরা সমর্থন করতে পারছে না। ওখানে যে সমস্ত বড়ো জাতিয়তাবাদী দল রয়েছে তারা এই আন্দোলনের বিরোধিতা করেছে এবং বাঙ্গালীদের পাশে দাঁড়িয়েছে কিন্তু এটা অবশ্যই আমরা সমর্থন করব যাতে বাহিরে থেকে উৎবাস্তুর স্রোত আসামকে কবলিত না করে। আসামের যে বর্তমান সংখ্যালঘু সম্প্রদায় বর্তমানে যারা এখানকার নাগরিক তারা যাতে সংখ্যালঘু না হয়ে পড়ে তার জন্য নিশ্চয়ই বাধা দিতে হবে। কারন এটা সংখ্যালঘুর অভিশাপ। কাজেই এটা আমাদের ত্রিপুরাতেও যাতে না হয় সেটা নিশ্চয়ই দেখা দরকার। এটাকে আমরা সাম্প্রদায়িকতা বলব না। এটা মূলতঃ সাম্প্রদায়িক হওয়ার বিরুদ্ধে এবং সাম্রাজ্য বিস্তারের জন্য সংখ্যালঘুতে পরিণত করে সংখ্যাগুরুদের আক্রোশ থেকে রক্ষা করা, তাই এর ব্যবস্থা করা অবশ্যই দরকার। কাজেই এই ত্রিপুরার ক্ষেত্রে এটা প্রযোজ্য। এখানে যেভাবে বাঙ্গালীরা আসছে দলে দলে এবং যেভাবে বলা হচ্ছে যে ঐতিহাসিক কারণে তাদের আসতে হচ্ছে। এটা যদি আমরা খতিয়ে দেখি তাহলে পরে করুণভাবে উপজাতিদের সংখ্যালঘুতে পরিনত করার কোন প্রয়োজন ছিল না। কাজেই আসামে আজকে যে সকল ঘটনা ঘটছে সে সকল ঘটনা শুধু বিদেশীদের বিতাড়নের জন্য নয়। সেখানে যেসব সংখ্যালঘু আছেন, যে সকল অনুন্নত সম্প্রদায়ের লোক আছেন, এই ঘটনা তাদের বিরুদ্ধেই করা হচ্ছে। আসামের সংখ্যালঘুদের বিতাড়নের জন্য করা হচ্ছে। সুতরাং আমরা সংখ্যালঘুদের বিরুদ্ধে এই যে আন্দোলন সে আন্দোলনের সমর্থন করতে পারি না। শুধু তাই নয় আসামে যে সকল গণতান্ত্রিক সংগঠণ আছে তারাও এই আন্দোলন সমর্থন করছে না। আমরা আশা করব এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার চুড়ান্ত একটা সিদ্ধান্ত নিয়ে তার সমাধান করবেন। এবং অবিলম্বে এর উপর হস্তক্ষেপ করবেন। আসামের এই সব আন্দোলনের জন্য আমাদের এই ত্রিপুরা রাজ্য তার নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের অভাবে ভীষণভাবে অসুবিধায় পড়ছে। যোগাযোগের গোলযোগও সৃষ্টি হয়েছে। এবং ত্রিপুরার এই যোগাযোগ ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। এটা আমাদের অর্থনীতিতে দারুনভাবে আঘাত করেছে। কাজেই এই ব্যাপারে একটা সুষ্ঠু সমাধান সূত্র খোঁজে বার করে এই সমস্যার সমাধান করতে আমরা কেন্দ্রীয় সরকার এর দৃষ্টি আকর্ষণ করছি। নতুবা এই আসামের এইরূপ ঘটনা পরে অন্যরূপ মোড় নিতে পারে। আর ত্রিপুরাতেও যেসকল বিদেশী এখন আসছে তাদেরও চিহ্নিত করে ত্রিপুরা থেকে তাদের বহিস্কার করতে হবে। নতুবা ত্রিপুরার অর্থনৈতিক অবস্থা একেবারে ভেঙ্গে পড়বে। আর বর্তমানে বাংলাদেশ থেকে যে সকল বাঙ্গালী উদ্বাস্তু আসছেন, যে সকল উপজাতি উদ্বাস্তু আসছেন তাদের এইভাবে ত্রিপুরাতে প্রবেশ একেবারে বন্ধ করতে হবে। তবে মাননীয় স্পীকার স্যার, আমরা দেখছি বাংলাদেশ থেকে যে সকল উপজাতি উদ্বাস্তু ত্রিপুরাতে প্রবেশ করেছেন বামফ্রন্ট সরকার পুলিশ বাহিনী, বি,এস,এফ বাহিনী দিয়ে তাদের বাংলাদেশে ফিরত

পাঠিয়েছেন। আর যখন বাঙ্গালী উদ্বাস্তুরা ত্রিপুরাতে এসেছেন তখন পুলিশ বাহিনী নেই, নেই প্রয়োজনীয় সংখ্যক সি,আর,পি বা বি,এস,এফ বাহিনী। এই যে বৈষম্যমূলক আচরণ এটা ঠিক নয়। এইরূপ মনোভাব দূর করা দরকার। এইরূপ বৈষম্যমূলক দৃষ্টিভঙ্গি দূর করে একটি সুনির্দিষ্ট নীতির ভিত্তিতে এই সমস্যার মোকাবিলা করা দরকার এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকরাকে এগিয়ে আসতে হবে। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ স্পীকার ঃ---আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে এই প্রস্তাবের উপর উনার বক্তব্য রাখিতে অনুরোধ করছি।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার যে প্রস্তাব এই হাউসে এনেছেন, এটা শুধু এই হাউসের মতামতই প্রতিফলিত হচ্ছেনা, এটা সারা ত্রিপুরার মানুষের যে মনোভাব সেটাই ব্যাক্ত করছে। এই যে দাঙ্গা-হাঙ্গামা এটার মূল কতকগুলি দিক এখানে মাননীয় সদস্যরা উদ্ঘাটিত করেছেন এছাড়া আরো কিছু কিছু দিক আছে যেগুলিকে এই হাউসে আনা দরকার। সেটা হচ্ছে বর্তমান ভারতবর্ষে যে ধরনের অর্থনৈতিক সঙ্কট রয়েছে, তার কারন হচ্ছে বৃটিশ শাসনের পরেই ভারতবর্ষের সমস্ত শাসনভার পড়ে বিভিন্ন বুর্জোয়া জমিদার গোষ্ঠির উপর। ফলে অল্প কিছু লোকের হাতে সমস্ত জমি, সমস্ত কলকারখানা, মাটির নিচে যেসমস্ত সম্পদ রয়েছ, তার উত্তো- লনের ভার পড়ে। যার ফলশ্রুতিই হচ্ছে এই বিচ্ছিন্নতাবাদ। আমি সেদিন এন, ই, সি,'র রাজ্য মুখ্যমন্ত্রী সম্মেলনে উপস্থিত ছিলাম। যেখানে সেখানকার প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীশরৎ সিংহ আক্ষেপ করে বলেছিলেন, যে আসামে মাটির নীচে রয়েছে প্রচুর সম্পদ। যেখানকার জমি খুবই উর্বরা। আসামের অগনিত চা বাগানে রয়েছে প্রচুর সম্পদ, অথচ সেখানকার লোকেরা দু'বেলা পেটভরে খেতে পারে না, ছেলেরা কাজ পায় না, আজকে সেখানে চরম অর্থনৈতিক সঙ্কট সৃষ্টি হয়েছে। এই যে শ্রীশরৎ সিংহ, তিনি ছিলেন কংগ্রেসী মুখ্যমন্ত্রী। দীর্ঘ ৩০ বছর সেখানে কংগ্রেসী শাসন চলেছিল। এবং কংগ্রেসী শাসনের ফলশ্রুতিই হচ্ছে এই যে, জমিতে বন্যায় ফসল নষ্ট হয়ে যায়, সেখানে কোন প্রতিরোধের ব্যবস্থা নাই। এই চা বাগানগুলির মালিকানা আসামের সাধারনের হাতে নেই। অধিকাংশ চা বাগানগুলিই রয়েছে বাইরের লোকেদের মালিকানায়। এই যে মাটির নিচে এত সম্পদ রয়েছে, যেগুলি এখন উত্তোলন করা হচ্ছে, সেখানে আসামের দিন মজুররা কাজ পায় কিনা সন্দেহ। শ্রীশরৎ সিংহ আক্ষেপ করে আরো বলেন যে, আসামে যে জমি রয়েছে সেই জমির মালিকানাও বাইরের লোকেদের হাতে চলে যাচ্ছে। এই যে ছোট ছোট কাঠের কারখানা, এইগুলির মালিকানাও নাকি আর আসামের ছোট ছোট ব্যবসায়ীদের হাতে নেই। এই গুলির মালিকানা চলে যাচ্ছে অন্যান্য রাজ্য থেকে যেসব লোকেরা আসছে তাদের হাতে। দীর্ঘ ৩১-৩২ বছর সেখানে শাসন করেছে কংগ্রেসীরা, এরপর শাসন করেছে জনতা সরকার। এদের শাসনের ফলেই আজকে আসামের সাধারণ মানুষ সর্বক্ষেত্রে তাদের মালিকানা, তাদের অধিকার হারাচ্ছেন। আজকে আসামে যেসব ঘটনা ঘটছে সেটা মূলত দীর্ঘ কংগ্রেসী শাসনের বিরুদ্ধে বিক্ষোভ, সেটা জনতা শাসনের বিরুদ্ধে বিক্ষোভ, এটা কায়েমী স্বার্থবাদের বিরুদ্ধে বিক্ষোভ দেখানো হচ্ছে। এটাও এক ধরণের বিচ্ছিন্নতাবাদ। আরেক ধরনের বিচ্ছিন্নতাবাদ হচ্ছে--এই যে, উপজাতি প্রধান এলাকাগুলি স্বাধীনতা ঘোষনা করতে চাইছে, স্বাধীন মেঘালয়, স্বাধীন নাগাল্যাণ্ড, স্বাধীন মিজোরাম, স্বাধীন ত্রিপুরাও তারা গঠন করতে চাইছে। তারা ভারত- বর্ষের মধ্যে থাকবেনা বলে দাবী করছে। কিন্তু এটা কেন হচ্ছে? কেন স্বাধীনতা লাভের দীর্ঘ ৩০-৩২ বৎসর পরেও জুমিয়া থাকছে লক্ষ লক্ষ? এই এলাকার মধ্যে কেন এত দারিদ্রতা, কেন এত নিরক্ষরতা, কেন এত অনগ্রসরতা? এরজন্য দায়ী কে? আজকে এটা আমাদের চিন্তা করে দেখতে হবে। এটা আশ্চর্যের কথা। স্থানীয় দলগুলো ঐ বুর্জোয়া জমিদারদের দলগুলোর লেজুড় হচ্ছেন। আজকেও সাধারণ নির্বাচনে রাজ্যের

মধ্যে ঐ দল সংখ্যাগরিষ্ঠতা পেল না। উপজাতি প্রধান রাজ্যগুলোতে একটা রাজ্যেও সংখ্যাগরিষ্ঠতা হল না। কারণ বুর্জোয়া দলগুলোর লেজুড় হওয়া ছাড়া তাঁরা তা পারেন না। কি মিজোরামে, কি নাগাল্যাণ্ডে, কি মেঘালয়ে, যে সমস্ত দলগুলো তৈরী হয়েছে, সেগুলি তৈরী হয়েছে বুর্জোয়া জমিদারদের লেজুরবৃত্তি করে। সেজন্যই উস্কানি দেওয়া হচ্ছে, স্বাধীন ত্রিপুরা, স্বাধীন মিজোরাম বলে চীৎকার দেওয়া হচ্ছে। স্বাধীন ত্রিপুরা হয় না, স্বাধীন মিজোরাম হয় না। ৩০ বৎসর ধরে স্বাধীন নাগাল্যাণ্ড বলে যে সশস্ত্র সংগ্রাম চালাচ্ছিলেন, তাদের নেতা সেই ফিজো, লণ্ডন থেকে চিঠি লিখেছেন যে আমি আবার আপোষ করতে চাই। আমরা মার্কসবাদে যারা বিশ্বাসী, যতখানি সম্ভব আত্মনিয়ন্ত্রণের অধিকার দিতে চাই এবং তা না দিয়ে পারা যায় না। আমরা মার্কসবাদী দলের নেতৃত্বে দাবী রেখেছিলাম ষষ্ঠ তপশীল দেওয়া হোক। আমরা জানি এই আত্মনিয়ন্ত্রনের অধিকার, তাদের স্বাধীন কাজে বিকাশ করার জন্য যে সুযোগ সুবিধা দেওয়া দরকার তা দিতে হবে। ভারতবর্ষকে, গণতন্ত্রকে শক্তিশালী না করে এই দাবী আদায় করা যাবে না, এই কথাটা আমার বন্ধুরা বুঝেন না বলেই তারা এই দাবী তুলছেন। আসামেও তাই। বহিরাগত রয়েছে ঠিকই, এটা কোন বানানো কথা নয়। আজকেও যদি সেন্সাস করা যায় তাহলে দেখা যাবে কোথা থেকে এত লোক এল। এক সময়ে কংগ্রেস লক্ষ লক্ষ লোককে আশ্রয় দিয়েছিলেন, তাদের ভোটার লিস্টে নাম তুলেছিলেন তাদের ভোটের আশায়। আজকে দেখছেন তারা বিপদের কারণ হয়ে দাঁড়িয়েছে। সাধারণ মানুষ, তারা ক্ষুধার জ্বালায় এসেছে। তখনকার কংগ্রেস সরকার ভেবেছিলেন যে তারা যেহেতু আশ্রয় চেয়েছে তাদের আমরা ব্যবহার করতে পারব। আজকে তারা নাগরিকত্ব পাওয়ার পর আমরা কি করে এটা বলতে পারি যে আমরা তাদের তাড়িয়ে দেব? ছাত্রদের উস্কানি দিতে পারি কি ওদের ঘরে আগুণ দেওয়ার জন্য? ওদের ঘরে লুটপাট করার জন্য? আমি আশ্চর্য্য হচ্ছি যে মাননীয় সদস্য বলেছেন বহিরাগত এসেছে। কিন্তু এই বহিরাগতদের জন্য কি দাঙ্গা করতে হবে? আমরা যদি বলে দিই যে একজন পাঞ্জাবীকে আমরা এখানে থাকতে দেব না, একজন বিহারী থাকতে পারবে না, এটা কি ঠিক? এটা হচ্ছে ভারতবর্ষকে টুকরো টুকরো করার একটা পরিকল্পনা যাকে আমরা সমর্থন করতে পারি না। সমগ্র উত্তর পূর্বাঞ্চলে প্রতিক্রিয়াশীল শক্তি সক্রিয়। সেটাকে কি আমরা অস্বীকার করতে পারি। একটা ম্যাপ সেদিন বেরিয়েছিল যে এই এলাকাকে একটা আলাদা রাজ্য করতে হবে। যে ভাবে স্বাধীন মনিপুর, স্বাধীন মেঘালয়, স্বাধীন নাগাল্যাণ্ড, স্বাধীন মিজোরাম, স্বাধীন ত্রিপুরার দাবী উঠছে তাতে এই এলাকার তো কোন অস্তিত্বই থাকতে পারে না। এর জন্য সি,আই,এ, অজস্র টাকা দিচ্ছে, এটা সবাই জানে। শ্রীমতী গান্ধী যদি বলতে পারেন যে তাঁর কেবিনেটের মধ্যে সি,আই,এর লোক ছিল তাহলে একটা দলের মধ্যে সি,আই,এ, থাকবে না সেটা কি হতে পারে? ময়নিহান তো একজন রাষ্ট্রদূত ছিলেন। তিনি তো ঠিকই জানতেন। এটা অত্যন্ত সত্য। আজকে আনন্দমার্গীরা ঘুরে বেড়াচ্ছে সমস্ত পৃথিবীতে, সমস্ত পৃথিবীতেই তাদের কেন্দ্র আছে। এই কয়েক দিন আগে আমাদের দূতাবাসে গুলি চলেছিল। এভাবে তারা অজস্র টাকা খরচ করে চলেছেন। কাজেই এই সমস্ত জিনিসগুলি আমাদের সদস্যদের বুঝতে হবে যে এটা অত্যন্ত বিপদজনক অবস্থা। আন্তর্জাতিক ক্ষেত্রেতে যা কিছু হচ্ছে, সেটাও এই হাউসের সামনে আসবে এবং তাতে মাননীয় সদস্যদের অংশ গ্রহণ করতে হবে। আজকে এই বিপদ জনক অবস্থা কি আন্তর্জাতিক ক্ষেত্রে কিম্বা জাতীয় ক্ষেত্রেতে যেখানে ভারতবর্ষকে টুকরো টুকরো করে দেওয়ার চেষ্টা হচ্ছে, আগে যেখানে ইংরেজের বিরুদ্ধে স্বাধীনতা পাওয়ার জন্য জাতীয়তাবোধ সৃষ্টি হয়েছিল যে আমি ভারতবাসী, সেই ভারতবাসী এখন অসমিয়া বাঙ্গালীকে খুন করবে, হিন্দু মুসলমানকে খুন করবে, মুসলমান হিন্দুকে খুন করবে, এভাবে যে একতে অন্যের পিছনে লাগাবার চেষ্টা হচ্ছে, এই অবস্থায় এই যে প্রস্তাব, এটা শুধু বিধান সভার প্রস্তাব থাকলেই চলবে না, সমস্ত ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে

এটাকে নিয়ে যেতে হবে। সকল সম্প্রদায়কে সতর্ক এবং হুসিয়ার করে দিতে হবে যে ত্রিপুরা রাজ্যে বসবাসকারী পাহাড়ী বাঙ্গালীদের মধ্যে যে একটা অংশ সংখ্যা লঘু, দুর্বল এবং সবচেয়ে পিছিয়ে বেশী আছে যারা আরও বেশী পরিমাণে সাহায্য পাওয়ার উপযুক্ত, তাদেরকে আরও সাহায্য করতে হবে। মাননীয় স্পীকার, স্যার, আমি এখন কয়েকটা অভিযোগের উত্তর দিতে চাই। বিরোধী দলের মাননীয় সদস্যরা কেউ কেউ অভিযোগ করেছেন যে ত্রিপুরা রাজ্যে নাকি অনেক লোকের অনুপ্রবেশ ঘটেছে। কিন্তু আমি বলতে চাই যে যদি কোন বাঙ্গালী ১৯৭১ সালের পরে এখানে অনুপ্রবেশ করে থাকে তাকে পুস ব্যাক করা হবে। আমাদের কাছে যে হিসাব আছে, তা আমরা দিয়েছি। আর যারা তার আগে এসেছেন এবং এখানে স্থায়ীভাবে বসবাস করছেন, যাদের নাগরিত্ব আছে তাদের কাউকে পুস ব্যাক করা যাবে না। আমি তাদের কোন লোককে বলেছিলাম বামফ্রন্ট সরকারের তরফ থেকে যে আপনারা এমন একটা দৃষ্টান্ত দেন যে লোকটি ১৯৭১ সালের পর এসেছে, অথচ তাকে পুস ব্যাক করা হচ্ছে না। এই রকম একটি কেসও নেই। আমি মাননীয় সদস্যকে বলেছি যে আপনারা এই রকম দৃষ্টান্ত দিন, আমার পুলিশ খুঁজে করবে। তারা সেটা দিতে পারেন নি। তবে আমার কাছে যা আছে, তাদের সবাইকে পুস ব্যাক করা হয়েছে। আর মাননীয় বিরোধী সদস্যদের কাছে যেটা আছে, তারা মনে করছেন যে বেশীর ভাগকে পুস ব্যাক করা হচ্ছে না। কিন্তু আমরা বরাবর বলে আসছি যে ১৯৭১ সালের পর যারা এখানে এসে আশ্রয় নিয়েছে, তাদেরকে পুস ব্যাক করা হবে। দ্বিতীয়তঃ আর একটা দিক যান বাহনের দিক। আজকে গাড়ী আসছে না, রেল আসছে না, আজকে যারা ট্রাকের ড্রাইভার বা যারা ট্রাকের মালিক, যারা ব্যবসা করে মাল পত্র আনা নেওয়া করে তাদেরকে নানাভাবে হুসিয়ার করে দেওয়া হচ্ছে যে খবরদার, আপনারা মালপত্র আনবার চেষ্টা করবেন না। আমরা এই জিনিসটা গভর্ণারের দৃষ্টিতেও এনেছি। আর ব্যবসায়ী যারা এখানে আছে, তাদেরও গভার্ণারের সাথে এই বিষয়ে কথা বলার আছে, আমি জানি না, তারা তাদের কথা বলেছেন কিনা। তবে গভর্ণর আমাদের আশ্বাস দিয়েছেন যে তিনি এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবেন যাতে আমরা এই এলাকার লোকেরা আমাদের নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র পেতে পারি। কিন্তু আশ্চর্য্যের কথা আজকে যুবকদের বুঝানো হচ্ছে যে আসাম অসমিয়াদের। এটা হতে পারে না। তাহলে তো পশ্চিমবঙ্গ বাঙ্গালীদের এবং সেখানে যে কয়লা আছে, তা সবই তাদের। এটা হয় না। আর এই যদি হয় তাহলে ভারতবর্ষ আর ভারতবর্ষ থাকবে না, সারা দেশকে অনেকগুলি স্বাধীন রাজ্যে বিভক্ত করতে হবে। যা কিছু সম্পদ আছে, তার সবটাই দেশের সম্পদ এবং কেন্দ্রীয় সরকার সেই সম্পদের দায়িত্বে থাকতে পারে এবং তার মধ্যে ভাগাভাগীর প্রশ্ন নাই। কিন্তু এখন আসামে যা চলছে, সেটাকে আর চলতে দেওয়া যায় না, এটার প্রধান দায়িত্ব সেখানকার রাজ্য সরকারের সেখানকার গণতন্ত্র প্রিয় মানুষদের। এটা কেন্দ্রীয় সরকারের নয়, এটা রাজ্যপালেরও নয় এবং অন্য রাজ্যকে যাতে এই ধরণের ঘটনায় গ্রাস না করতে পারে তারজন্য অবিলম্বে ব্যবস্থা নিতে হবে। আমরা গর্বিত যে এই রকম উস্কানিমূলক ঘটনা ঘটা সত্বেও আমরা এই রাজ্যে সেই রকম কিছু হতে দিচ্ছি না। আমি আশা করব যে আমাদের দৃষ্টান্ত অন্যান্য রাজ্যও গ্রহন করবেন এবং রাজ্যে রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য এগিয়ে আসবেন।

মিঃ স্পীকার ঃ---এখন আমি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার কর্তৃক উত্থাপিত প্রস্তাব ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হচ্ছে ঃ---

> "এই সভা পার্শ্ববর্তী রাজ্য আসামে ও মেঘালয়ে বিদেশী বিতাড়নের নামে যে সকল ঘটনা ঘটিতেছে, সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতি যেরূপ নির্য্যাতন চলিতেছে ও তাহাদের জীবন সম্পত্তিও যেভাবে বিনষ্ট হইতেছে তাহা অত্যন্ত উদ্বেগের সহিত লক্ষ্য করিতেছে এবং ভারত সরকারকে অনুরোধ করিতেছে যে আসামে ও মেঘালয়ে সংগঠিত অপ্রীতিকর ঘটনার নিরসনকল্পে ও সংখ্যা-

লঘু সম্প্রদায়ের জীবন ও সম্পত্তি রক্ষার নিমিত্তে অবিলম্বে যেন কার্য্যকরী ব্যবস্থা গ্রহন করেন। সঙ্গে সঙ্গে বিধানসভা আসাম ও মেঘালয়ের সকল অংশের গণতন্ত্র প্রিয় নাগরিকদের এই ভ্রাতৃঘাতী দাঙ্গা হাঙ্গামা বন্ধ করতে এগিয়ে আসার জন্য আহ্বান জানাইতেছে। এই দাঙ্গা হাঙ্গামার ফলে ত্রিপুরায় যানবাহনের ব্যবস্থা অচল হওয়ার রাজ্য বিধানসভা কেন্দ্রীয় সরকারকে যান বাহন চালু রেখে রাজ্যে নিত্য প্রয়োজনীয় জিনিসের সরবরাহ অব্যাহত রাখতে অনুরোধ জানাচ্ছেন।"

(উক্ত প্রস্তাবটি সর্বসম্মতভাবে ধ্বনি ভোটে গৃহীত হয়)।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে সাপ্লিমেন্টারী বাজেটের উপর কাট মোশান এর নোটিশ আগামী সোমবার ১৪ই জানুয়ারী বিকাল ৪টা পর্য্যন্ত বিধান সভা সচিবালয়ে গ্রহণ করা হবে।

এই সভা আগামী ১৪ই জানুয়ারী, ১৯৮০ইং সোমবার বেলা ১১টা ঘটিকা পর্য্যন্ত মূলতুবী রইল।

## PAPER LAID ON THE TABLE

ANNEXURE—"A"

Admitted Starred Question No. 56
By Shri Nagendra Jamatia.
Will the Hon'ble Minister in-charge of the P.W.D. be pleased to state :—

প্রশ্ন

১। তেলিয়ামুড়া হইতে অমরপুর রাঙ্গামাটি পর্য্যন্ত রাস্তা মেরামতের জন্য কেন্দ্রীয় বরাদ্দ অর্থের পরিমান কত?

২। কোন কোন কাজের জন্য কতটাকা বরাদ্দ করা হয়েছে?

৩। সেই কাজগুলি কবে শুরু করা হয়েছিল?

উত্তর

১। কেন্দ্রীয় অর্থ বরাদ্দের পরিমান ১১৫.২৮ লাখ টাকা।

| | | |
|---|---|---|
| ২। (ক) | মাটির কাজের জন্য | ৫.৫৬ লাখ টাকা। |
| (খ) | পেইভমেন্ট | ১০৮.৩২ লাখ টাকা। |
| (গ) | জমি অধিগ্রহন বাবদ | ১.৪০ লাখ টাকা। |
| | মোট ঃ | ১১৫.২৮ লাখ টাকা। |

৩। কাজগুলি এখনও শুরু করা হয় নাই।

Admitted Starred Question No. 75.
By Shri Bidya Ch. Deb Barma.
Will the Hon'ble Minister in-charge of the PWD be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরার ১৯৭৮-৭৯ইং সনের এম,এন,পি রোডের জন্য বরাদ্দকৃত টাকার কি পরিমান সরকার খরচ করিয়াছেন এবং সমস্ত কাজ সম্পন্ন হইয়াছে কি না?

২। যদি সম্পন্ন না হইয়া থাকে, তাহার কারণ কি?

উত্তর

১। ত্রিপুরায় এম,এন,পি রোডের ১৯৭৮-৭৯ সনে বরাদ্দ মোট ১,৬৬,২১,০০০ টাকার মধ্যে ১,৭৩,৬৩,৮৩৪ টাকা খরচ হইয়াছে। কোন কোন রাস্তায় কাজ এখনো শেষ হয় নাই, কিন্তু কাজ চলিতেছে।

২। প্রয়োজনীয় জমি দুস্প্রাপ্য তা, ইট ও অর্থের অপ্রতুলতার জন্য এখনো সমস্ত কাজ সম্পন্ন করা যায় নাই।

Admitted Starred Question No. 82.
By Shri Harinath Deb Barma.
Will the Hon'ble Minister in charge of the Irrigation & Flood Control Deptt. be pleased to state :--

প্রশ্ন

১। ১৯৮০ সালে সারা রাজ্যে কয়টি মৌসুমী বাঁধ তৈয়ারী করা হবে?
২। উক্ত বাঁধ সমূহের দ্বারা কত একর জমি সেচের আওতায় আনা সম্ভব হবে এবং
৩। এই উদ্দেশ্যে কত টাকার ব্যয় বরাদ্ধ ধরা হয়েছে?

উত্তর

১। ২২৮৫টি মৌশুমী বাঁধ তৈয়ারী করা হবে।
২। ৩৪,৫৩২ একর জমি জল সেচের আওতায় আসিবে।
৩। নগদ ১৩,৯০,০০০ টাকার ব্যয় বরাদ্দ করা হয়েছে।

Admitted Starred Question No. 108.
By Shri Subodh Ch. Das.
Will the Hon'ble Minister in charge of the P.W.D. be pelased to state :-

প্রশ্ন

১। ইহা কি সত্য যে সরকার ধর্মনগর শহর থেকে আলগাপুরগামী রাস্তার ম্যাপ বারংবার পরিবর্তন করার ফলে রাস্তার কাজ সম্পন্ন করা সম্ভব হচ্ছে না।
২। যদি সত্য হয়, তাহলে ঐ রাস্তা নির্মানের জন্য সরকার কতবার ম্যাপ পরিবর্তন করেছেন এবং ম্যাপ পরিবর্তনের জন্য কোন্ কোন্ ব্যাক্তি আবেদন করেছিলেন?

উত্তর

১। হ্যাঁ, আংশিক সত্যি।

২। ধর্মনগর আলগাপুর রাস্তার (মোট দৈর্ঘ ৪ কি,মি,) ধর্মনগর মৌজার অধীনে একটি নিদ্দিষ্ট অংশে ০ কি, মি, হইতে ০.৪২ কি, মি, পর্যন্ত দুইবার ম্যাপ পরিবর্তন করা হইয়াছিল।
নিম্নলিখিত ব্যাক্তিগন ম্যাপ পরিবর্তনের জন্য আবেদন করিয়াছিলেন।
(১) শ্রীসুরেন্দ্র কুমার চক্রবর্তী, পশ্চিম অফিসটিলা, আর,কে, মিশন রোড, ধর্মনগর।
(২) শ্রীরমাপদ নাথ, পিতা, রামধন নাথ।
(৩) শ্রীমৃণাল কান্তি রায়, পিতা শ্রীমুকুন্দ রায়, নির্মলা, কুটির, আলগাপুর।
(৪) শ্রীসমীরণ ভট্টাচার্য্য, পিতা মৃত অক্ষয় কুমার ভট্টাচার্য্য, ধর্মনগর।

## PAPERS LAID ON THE TABLE.

ANNEXURE—"B"

Admitted un-starred Question No. 3.
By Shri Matilal Sarkar.
Will be Hon'ble Minister incharge of the Agriculture Department be pleased to state :—

প্রশ্ন

১। সম্প্রতি খরা উপলক্ষে কত কুইন্টাল বীজ ধান ও কি পরিমান ভর্তুকী যুক্ত সার বিলি করা হয়েছে (ব্লক ভিত্তিক হিসাব)
২। ধানের বীজ ছাড়া আর অন্য কি কি বীজ কি পরিমানে বিলি করা হয়েছে (ব্লক ভিত্তিক হিসাব);

৩। ইহাতে সারা ত্রিপুরায় খরা জনিত ক্ষতির শতকরা কতভাগ পূরণ করা সম্ভব হয়েছে?

উত্তর

১। ১৯৭৯ইং সালে খরা উপলক্ষে যে পরিমান বীজ ধান ও যে পরিমান ভর্তুকী-যুক্ত সার বিলি করা হয়েছে তাহাদের ব্লক ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ---

| | ব্লকের নাম | বিলি কৃত বীজধানের পরিমান (কুইন্টাল হিসাবে) | বিলিকৃত ভর্তুকীযুক্ত সারের পরিমান (কুইন্টাল হিসাবে) |
|---|---|---|---|
| (ক) | পানিসাগর | ৫৯'৫১ | ৯১৮'৫৮ |
| (খ) | কাঞ্চনপুর | ৬৯৩'৭৫ | ১৫৯'১৩ |
| (গ) | কুমারঘাট | ৪৯৫'০০ | ৪২৪ ২৯ |
| (ঘ) | চামনু | ৫২১'৪৩ | ১৫২'৬৪ |
| (ঙ) | সালেমা | ৪৮২'৫৬ | ১,১১১'১৬ |
| (চ) | খোয়াই | ১১৫'৮০ | ৯৩৮'৫৮ |
| (ছ) | তেলিয়ামুড়া | ৭৫৩'০০ | ১,৩০১'০৪ |
| (জ) | জিরানীয়া | ৭,৬১১'৯০ | ২,৬৬৬'৪৮ |
| (ঝ) | মোহনপুর | ৭৯১'৪১ | ১,৩১৩'৬১ |
| (ঞ) | বিশালগড় | ২৬৬'১৮ | ২,৩৪১'১৫ |
| (ট) | সদর নন ব্লক | ৩'৬০ | ৬৪৯'৪০ |
| (ঠ) | মেলাঘর | ১,০২১'৬৯ | ৪,৪৬৮'৯৮ |
| (ড) | উদয়পুর | ৫৫৫'২২ | ২,৫৩৯'৮৭ |
| (ঢ) | অমরপুর | ৪০৬'০০ | ৩১১'২৬ |
| (ণ) | ডুম্বুর নগর | ৫০১'৬৫ | ৭'৪২ |
| (ত) | বাগাফা | ৪৯'২৬ | ২,৪৬১'৭১ |
| (থ) | রাজনগর | ৪০০'০০ | ২,২৩০'৪৪ |
| (দ) | সাঁতচাঁদ | ৭৮৬'৯৪ | ৫২৯'০০ |
| | মোট ঃ-- | ১৬,০৫০'৯০ | ২৪,৫২৪'৭৪ |

২। বীজধান ছাড়া অন্য যে সব বীজ বিলি করা হইয়াছে তাহার ব্লক ভিত্তিক হিসাব পরিশিষ্ট "ক" এ দেখান হইল।

৩। এখনই মূল্যায়ন সম্ভব নয়।

Admitted unstarred Question No. 4.
By Shri Matilal Sarkar

Will the Hon'ble Minister in charge of the Irrigation & Flood Control Deptt. be pleased to state :—

প্রশ্ন

১। গ্রামীন জল সরবরাহ করার জন্য পাবলিক হেল্থ যে সকল গ্রাম নির্বাচন করেন তার ভিত্তি কি?

২। আগামী আথিক বৎসর ঈশানচন্দ্র নগর, পাণ্ডবপুর, মধুপুর, নেহালচন্দ্র নগর, গকুলনগর, লক্ষীবিল, চন্দ্রনগর, দুর্গানগর, পুরাবন, রাজনগর, উত্তর ও দক্ষিণ চরিলাম, ডুকলি, গাবদি, ইত্যাদি স্থান গুলি এই প্রকল্পের জন্য বাছাই করা হবে কি?

উত্তর

১। কেন্দ্রীয় সরকার নিম্নলিখিত কারণে সমস্যা সঙ্কুল গ্রাম (প্রবলেম ভিলেজ) বলিয়া বিবেচনা করিয়াছেন এবং শুধু ঐ সমস্ত গ্রামগুলিকেই কেন্দ্রীয় সরকার পুষ্ট গ্রামীণ জল সরবরাহ পরিকল্পনার মধ্যে অগ্রাধিকার দিয়াছিল।

(ক) যে সকল গ্রামের ১.৬ কিলোমিটারের মধ্যে পানীয় জলের বন্দোবস্ত (সোর্স) নাই।

(খ) যে সকল গ্রামে কলেরা মহামারী রূপে প্রতি বৎসর দেখা দেয় এবং অন্যান্য জলে বাহিত বা ব্যাধিতে আক্রান্ত হয়।

(গ) যে সকল গ্রামের পানীয় জলে অত্যাধিক লৌহ পদার্থ আছে। ইহা ব্যাতিত অ-উপজাতি অধ্যুষিত এলাকায় কমপক্ষে তিন হাজার ব্যক্তি এবং উপজাতি অধ্যুষিত এলাকায় কম পক্ষে দুই হাজার ব্যাক্তি বাস করেন এই রকম গ্রামগুলিকে শুধু নলকূপের সাহায্যে জল সরবরাহের নির্দ্দেশ দিয়াছেন। এই নির্দ্দেশগুলির ভিত্তিতে গ্রাম নির্বাচন করা হয়;।

২। (বিশালগড় ব্লক)

(ক) ডুকলিতে জল সরবরাহ হইতেছে

(খ) দক্ষিণ চড়িলামে (বিশালগড়) এবং ঈশানচন্দ্র নগরের (বিলোনিয়া) জল সরবরাহের কাছ চলিতেছে।

(গ) লক্ষ্মীবিলে আগামী আর্থিক বৎসরে কাজ শুরু করিবার পরিকল্পনা আছে।

(ঘ) বাকী স্থানগুলিতে আগামী আর্থিক বৎসরে কাজ শুরু করিবার পরিকল্পনা নাই।

Admitted unstarred Question No. 5
By Shri Matilal Sarkar
Will the Hon'ble Minister in charge of the Irrigation & Flood Control Deptt be pleased to state : –

প্রশ্ন

১। কাঞ্চনমালা,সেকেরকোট এবং পাণ্ডবপুরের বিস্তৃত মাঠ বন্যার হাত থেকে বাঁচাতে সিনাই নদীকে সংস্কার করার জন্য কি পরিকল্পনা সরকার গ্রহন করেছেন।

২। সরকার অবগত আছেন কি, এ নদীর তীরে নারায়ন খামার (চণ্ডীপুর) এ বাঁধ দেওয়ার ফলে পাণ্ডবপুর গাঁও সভার (গাবতলীর) অনেক জমি নূতন করে বন্যার কবলে পড়েছে ?

৩। যদি অবগত থাকেন তা হলে এই নদীর বন্যায় জমিতে যে ভাবে বালির আস্তরণ পড়ে তার কবল থেকে জমি রক্ষার কি উপায় চিন্তা করেছেন ?

উত্তর

১। সিনাই নদী সংস্কারের কোন পরিকল্পনা আপাতত সরকারের হাতে নাই।

২। নারায়ণ খামার (চণ্ডীপুর) সিনাই নদীর ডান তীরে অবস্থিত। বর্ত্তমানে নারায়ণ খামার হইতে চণ্ডিপুর পর্য্যন্ত একটি ছোট বাঁধ নির্মান করা হইয়াছে। এই বাঁধের ফলে সিনাই নদীর বাঁ পাশে অবস্থিত পাণ্ডবপুর গাঁও সভার গাবতলীর মাঠে বন্যার প্রকোপ অতিশয় বৃদ্ধি পাইতে পারে।

৩। সিনাই নদীর বন্যা কবলিত অঞ্চলে বন্যার প্রকোপ এবং বালির আস্তরণ হইতে রক্ষা করিবার প্রস্তাবটি পরীক্ষা নিরীক্ষাধীন আছে। প্রকল্পটি রচনা হইবার পর এ সম্বন্ধে নিশ্চিত ভাবে বলা সম্ভব হইবে।

Admitted unstarred Question No. 6
By Shri Matilal Sarkar.
Will the Hon'ble Minister In-charge of Fisheries Department be pleased to state :—

প্রশ্ন

১। চলতি আর্থিক বছরে এ পর্য্যন্ত কত পরিমান মাছের পোনা সরকারের তত্বাবধানে

বিলি করা হয়েছে?

উত্তর

১। চলতি বছরে (৩১।১২।৭৯ইং পর্য্যন্ত) ৩১,৩৮,৪১৮ সংখ্যক মাছের পোনা মৎস্য চাষীদের মধ্যে বিতরণ করা হয়েছে।

প্রশ্ন

২। এই সংখ্যা গত পাঁচ বছরের গড় সংখ্যার চাইতে কত বেশী বা কম?

উত্তর

২। গত পাঁচ বছরের গড়ের তুলনায় চলতি বছরে (৩১।১২।৭৯ ইং) পর্য্যন্ত ১৪,৪২,২০৮ সংখ্যক বেশী মাছের পোনা বিতরণ করা হইয়াছে।

Admitted un-starred Question No. 9.
Shri Bidya Ch. Deb Barma.
Will the Hon'ble Minister in-charge of the P.W.Deptt be pleased to state :

প্রশ্ন

১। আই, আর, ডি, পি স্কীমে ৭৮।৭৯ ইং সনে যে সমস্ত গ্রামে বিদ্যুত পেঁছানোর জন্য বাজেটে বরাদ্দ রাখা হয়েছিল ঐ টাকার কি পরিমাণ খরচ করা হয়েছিল (বিভাগ ভিত্তিক হিসাব)

২। উক্ত টাকা খরচ হওয়ার ফলে ত্রিপুরার কোন্ কোন্ গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণ করা হয়েছে?

উত্তর

১। আই, আর, ডি, পি স্কীমে বিদ্যুতের কোন পরিকল্পনা নাই। অতএব ঐ স্কীমে কোন বাজেট বরাদ্দ রাখা হয় নাই কাজেই কোন খরচের প্রশ্ন আসে না।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

Admitted starred Question No. 12.
By Shri Subodh Ch. Das.
Will the Hon'ble Minister in-charge of the Irrigation & Flood Control Deptt. be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৭৯-৮০ইং এবং ১৯৮০-৮১ইং সালে সারা ত্রিপুরায় কতটি ডিপ টিউবওয়েল বসানোর পরিকল্পনা ছিল।

২। এর মেধ্য কতগুলি বসানোর কাজ শেষ হয়েছে এবং কতটি এখনও বাকী আছে?

৩। ঐ ডিপটিউবওয়েল গুলির মধ্যে কতটি জল সেচ এবং কতটি পানীয় জলের জন্য এবং তাহা কোন কোন স্থানে অবস্থিত।

উত্তর

১। ১৯৭৯-৮০ সালে সারা ত্রিপুরায় ৪৩টি ডিপ-টিউবওয়েল বসানোর কাজ শেষ হবে বলে আশা করা যায়। ১৯৮০-৮১ সনের পরিকল্পনা এখনও নির্ধারিত হয়নি।

২। ১৯৭৯-৮০ সনের জন্য ধরা ৪৩টি ডিপ-টিউবওয়েলের মধ্যে ৫টার কাজ ইতি মধ্যেই শেষ হয়েছে এবং ৩টির কাজ চলিতেছে। বাকী গুলো ক্রমান্বয়ে চলিবে।

৩। ২৫টি জলসেচ, ১৬টি পানীয়, ১টি কুমারঘাট মৎস বিভাগের এবং বাকী ১টি জিরানীয়াতে কৃষি বিভাগের জন্য। জল সেচ এবং পানীয় জলের স্থানগুলি নিম্নে দেওয়া হইল।

| বিভাগের নাম | ১৯৭৯-৮০ সন পানীয় জলের জন্য ১৬টি | জলসেচের জন্য ২৫টি |
|---|---|---|
| সদর বিভাগ | ১। সিমনা | ১। রাউথ খোলা |
| | ২। খয়েরপুর | ২। ডাকাইয়া পল্লী |
| | ৩। আনন্দনগর | ৩। জলিলপুর |
| | ৪। টাকারজলা | ৪। দমদমিয়া |
| | ৫। কুঞ্জবন। | ৫। ব্রজপুর |
| খোয়াই | ৬। কৃষ্ণপুর | ৬। তুইচন্দ্রাইবাড়ী |
| | | ৭। দুস্কি |
| | | ৮। কুঞ্জবন |
| সোনামুড়া | | ৯। পুনমাটি মঠ |
| | | ১০। কালী কৃষ্ণনগর |
| উদয়পুর | ৭। বাগমা | ১১। কপিলঙ্গ |
| বিলোনিয়া | ৮। হাম্যামুখ | ১২। পূর্বচরক বাড়ী |
| | ৯। বড় পাথারী | |
| সাব্রুম | ১০। শ্রীনগর | ১৩। উত্তর বড়তলী |
| | | ১৪। সাকবাড়ী |
| | | ১৫। মরুছড়া |
| কমলপুর | ১১। মানিক ভাণ্ডার | ১৬। মহারাণী |
| | | ১৭। মোহনপুর (মলয়া) |
| | | ১৮। উত্তর নোয়াগাও |
| কৈলাসহর | ১২। চেলেংটা | ১৯। কনকপুর |
| | ১৩। ফটিকরায় | |
| ধর্মনগর | ১৪। চুরাইবাড়ী | ২০। তিলথৈ |
| | ১৫। পদ্মবিল | ২১। বেতাঙ্গী |
| | ১৬। দশদা | ২২। উত্তর গুরুয়া |
| | | ২৩। জলেবাসা |
| | | ২৪। বরুয়াকান্দি |
| | | ২৫। বটবাসী (পূর্ব রাজনগর) |

উপরে বর্নিত ৪৩টি ডিপটিউবওয়েলের ৭টি পানীয় জলের জন্য ৫টি স্থানে যথা কুঞ্জবন (২) আনন্দনগর (৩) খয়েরপুর (৪) টাকার জলা (৫) পদ্মবিল ডিপ-টিউবওলেয় বসানোর কাজ শেষ হইয়াছে এবং ৩টি স্থানে যথা (১) মহারাণী (২) ঢাকাইয়া পল্লী এবং সিমনাতে খনন কাজ চলিতেছে।

Un-starred Question No. 130.
Admitted Question No. 13.
by Shri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister in-charge of the Irrigation & Flood Control Deptt. be pleased to state :—

**প্রশ্ন**

১। ১৯৭৯-৮০ইং সনে সারা ত্রিপুরায় ছড়া বাঁধের মাধ্যমে কতটি জলসেচ প্রকল্প সরকারের হাতে নিয়েছেন এবং কোন কোন স্থানে।

২। ১৯৮০-৮১ইং সনে কত পরিকল্পনা কাজ হাতে নেওয়া সরকারের বিবেচনাধীন আছে ?

৩। ঐসব পরিকল্পনা কার্য্যকরি করতে সংশ্লিষ্ট দপ্তর স্থানীয় নির্বাচিত পঞ্চায়েত

অথবা প্রতিনিধিদের সহিত পরামর্শ করার কোন প্রয়োজন আছে কি?

উত্তর

১। ১৯৭৯-৮০ সালে ১৩ (তেরটি) নূতন পাক্‌কা ডাইভারসন স্কীম হাতে নেওয়ার পরিকল্পনা আছে এইগুলি হলো।

| | নাম | ব্লক |
|---|---|---|
| ১। | দেওছড়া | পানিসাগর |
| ২। | কুলাইছড়া | সালেমা |
| ৩। | পূর্ব দালাছড়া | সালেমা |
| ৪। | সবংছড়া | তেলিয়ামুড়া |
| ৫। | আঘালিয়াছড়া | মোহনপুর |
| ৬। | নাগিছড়া | বিশালগড় |
| ৭। | কুরুলিয়া ছড়া | মেলাঘর |
| ৮। | সোনাইছড়া | মেলাঘর |
| ৯। | ভুদুরি পাথরছড়া | মাতাবাড়ী |
| ১০। | বিলোনিয়া ছড়া | রাজনগর |
| ১১। | মহামায়াছড়া | রাজনগর |
| ১২। | ঘোরাছড়া | রাজনগর |
| ১৩। | নলুয়াছড়া | রাজনগর |

২। ১৯৮০-৮১ সালে আরও নূতন ৪ (চারটা) ডাইভারসন স্কীমের কাজ হাতে নেওয়ার পরিকল্পনা করা হইতেছে।

৩। হ্যাঁ।

Admitted un-starred Question No. 15.
by—Shri Drao Kumar Riang.
Will the Hon'ble Minister in-charge of P.W.D. be pleased to state :—

প্রশ্ন

১। ছেলেংটা আনন্দবাজার রোডটি দীর্ঘদিন ধরে অসম্পূর্ণ থাকার কারণ কি?

২। বর্তমান আর্থিক বছরে অথবা পরবর্তী আর্থিক বছরে সড়কটি সংস্কার ও সম্পূর্ণ পরিকল্পনা সরকারের রয়েছে কি?

উত্তর

১। পূর্ত বিভাগের অধীনে ১৯৭৪-৭৫ সনে ছেলেংটা হইতে লালছড়া-ডলুছড়া-লাল-ডিঙ্গাবাড়ী শাখান হইয়া সরমুনবাড়ী পর্য্যন্ত রাস্তাটি নির্মান করা হইয়াছিল। রাস্তাটির দৈর্ঘ ৩৫ কি,মি,। বার্ষিক যোজনায় অন্তর্ভুক্ত না করার দরুন সরমুনবাড়ী হইতে আনন্দবাজার পর্য্যন্ত রাস্তাটির নির্মান করা হয় নাই।

২। বর্তমান আর্থিক বছরে শেষ দিকে ছেলেংটা হইতে ডলুছড়া পর্য্যন্ত (৮,৫ কি,মি) রাস্তাটির সংস্কারের কাজ হাতে নেওয়া হইবে। আর প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে উক্ত রাস্তার, বাকী অংশগুলি (সরমুন বাড়ী পর্য্যন্ত) সংস্কারের কাজ পর্য্যায়ক্রমে হাতে নেওয়া যাইতে পারে।

Admitted un-starred Question No 16.
by Shri Drao Kumar Riang.
Will the Hon'ble Minister in-charge of the P.W.D. be pleased to state :--

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বছরে অথবা পরবর্তী আর্থিক বছরে ছাওমনু-গণ্ডাছড়া রোড তৈরী করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

উত্তর

১। না। ১৯৭৯-৮০ অথবা ১৯৮০-৮১ সনে ছাওমনু-গণ্ডাছড়া রাস্তা তৈরী করার

কোন পরিকল্পনা নাই।

Admitted unstarred Question No. 17.
By Shri Drao Kumar Riang.
With the Hon'ble Minister in-charge of the Public Works Department be pleased to state :—

প্রশ্ন

১। ধর্মনগর মহকুমার দামছড়া থেকে সিমলুং পর্য্যন্ত বর্তমান আর্থিক বছরে সড়ক নির্মানের কোন পরিকল্পনা আছে কি?

২। যদি না থাকে, অদূর ভবিষ্যতে সেরূপ কোন পরিকল্পনা হাতে নেওয়া হবে কি না?

উত্তর

১। না।

২। ভাংমুন হইতে সিমলুং পর্য্যন্ত একটি রাস্তা নির্মানের প্রকল্প আছে। তবে এন, ই,সির মঞ্জুরী পাওয়া গেলে কাজটি আরম্ভ করা যাইতে পারে।

—o—

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly House (Ujjayanta Palace), Agartala on Monday, the 14th January, 1980 at 11-00 a. m.

## PRESENT

Mr. Speaker (the Hon'ble Sudhanwa Debbarma) in the Chair, 7 (Seven) Ministers, the Deputy Speaker and 41 Members.

( প্রশ্ন ও উত্তর )

মিঃ স্পীকার :—আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্যায়ক্রমে সদস্যদিগের নাম ডাকিলে সংশ্লিষ্ট সদস্য তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার জানাইলে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন।

শ্রীগোপাল চন্দ্র দাস।

শ্রীগোপাল চন্দ্র দাস :—কোয়েশ্চান নং ৪।

শ্রীদীনেশ দেববর্মা :—কোয়েশ্চান নং ৪।

প্রশ্ন

১। ইহা কি সত্য ১৯৭৭-৭৮ আর্থিক বছরে মাতাবাড়ী ব্লকের অন্তর্গত মুড়াপাড়া গাঁওসভার শাস্ত্রী কলোনী ও বাঁশক্ষেতে একটি করে রিং ওয়েল বরাদ্দ করা হয়েছিল ?

২। যদি সত্য হয় তবে এই দুটি রিং ওয়েল নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ?

উত্তর

১। না।

২। প্রশ্ন উঠে না।

শ্রীগোপাল চন্দ্র দাস :—মাননীয় মন্ত্রী মশাই, উক্ত দুই জায়গায় দুইটি রিং ওয়েল মাতাবাড়ী ব্লক থেকে সেংশান করা হয়েছিল এবং কন্ট্রাকটারের গাফিলতির জন্য এখন পর্যন্ত ঐ রিং ওয়েলগুলি শেষ হয় নাই। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী খবর নেবেন কি ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৭৭-৭৮ আর্থিক বছরে মাতার বাড়ী ব্লকের অন্তর্গত মুড়াপাড়া গাঁওসভার শাস্ত্রী কলোনী ও বাঁশক্ষেতে কোন রিং ওয়েল বরাদ্দ করা হয় নাই। ১৯৭৮-৭৯ আর্থিক বছরে উক্ত জায়গায় ২টি রিং ওয়েল বসানোর মঞ্জুরীর আদেশ

দেওয়া হয়েছিল। এবং সেই আদেশমূলে কন্ট্রাকটারকে রিং ওয়েল বসানোর আদেশ দেওয়া সত্ত্বেও রিং ওয়েল খনন করতে সক্ষম না হওয়ার কন্ট্রাকটারের জামানত বাজেয়াপ্ত করা হয়। আর '৭৮ইং সনের মার্চ মাসের তৃতীয় সপ্তাহে জনৈক কন্ট্রাকটারকে আলোচনা ক্রমে ( অন নিগোশিয়েশান ) সেই রিং ওয়েল খননের আদেশ দেওয়া হয়েছিল কিন্তু অতিরিক্ত বৃষ্টির ফলে সেই কন্ট্রাকটার উক্ত রিং ওয়েলগুলি যথাসময়ে শেষ করিতে পারে নাই। তারপর সেই কন্ট্রাকটার রিং ওয়েল বসানোর কাজে অক্ষমতা প্রকাশ করার পর বর্তমান আর্থিক বৎসরে এই কাজগুলি করার চেষ্টা করা হচ্ছে।

শ্রীগোপাল চন্দ্র দাস :—মাননীয় মন্ত্রী মশাই উক্ত এলাকার জনসাধারণের পানীয় জলের অভাবের কথা চিন্তা করে বর্তমান বছরে রিং ওয়েলগুলির কাজ তড়ান্বিত করা হবে কিনা ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা কাজটি খুব তাড়াতাড়ি করারই চেষ্টা করছি।

মিঃ স্পীকার :—শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী :—কোয়েশ্চান নং ১৫০।

শ্রীদশরথ দেব :—কোয়েশ্চান নং ১৫০।

প্রশ্ন

১। সরকার বর্মন এবং চট্টোপাধ্যায় যে দু'টি কমিশন গঠন করেছিলেন সেই দুইটি কমিশন কাদের দোষী সাব্যস্ত করেছেন ?

উত্তর

১। ইমার্জেন্সী একসেস এনকোয়ারী অথরিটির ১ম ও ২য় রিপোর্ট এবং বর্মন কমিশন অব এনকোয়ারী ১ম রিপোর্ট অনুযায়ী প্রাথমিক ভাবে দেখা যায় নিম্নলিখিত ব্যাক্তিগণকে ক্ষমতার অপব্যবহার ইত্যাদির জন্য দায়ী সাব্যস্ত করা হইয়াছে। যথা :—

(ক) বর্মন কমিশন অব এনকোয়ারী

| | | |
|---|---|---|
| ১) | শ্রীসুখময় সেনগুপ্ত | প্রাক্তন মূখ্যমন্ত্রী |
| ২) | শ্রীবি. এস. রাঘবন | ,, মূখ্যসচিব |
| ৩) | শ্রীঅমর সিন্হা | ,, অতিরিক্ত মূখ্যসচিব |
| ৪) | শ্রীডি. এন. বড়ুয়া | ,, উন্নয়ন কমিশনার এবং মূখ্যমন্ত্রীর সচিব |
| ৫) | শ্রীকে. পি. চক্রবর্ত্তী | ,, প্রাক্তন সচিব |
| ৬) | শ্রীজে. সেনগুপ্ত | ,, প্রাক্তন উপসচিব |
| ৭) | শ্রীজে. এম. সেন | ,, প্রাক্তন অফিস সুপারিনটিনডেন্ট |

(খ) ইমার্জেন্সী এনকোয়ারী অথরিটি

| | | | |
|---|---|---|---|
| ১) শ্রীবি. এস. রাঘবন | ... | | প্রাক্তন মুখ্যসচিব |
| ২) শ্রীঅমর সিনহা | ... | ,, | অতিরিক্ত মুখ্যসচিব |
| ৩) শ্রীজে. সেনগুপ্ত | ... | ,, | উপসচিব |
| ৪) শ্রীবি. আর. শূর | ... | ,, | আই. জি. পি. |
| ৫) শ্রীডি. এন. বড়ুয়া | ... | ,, | উন্নয়ন কমিশনার এবং মুখ্যমন্ত্রীর সচিব |
| ৬) শ্রীঅজয় সিনহা | ... | ,, | জেলাশাসক পশ্চিম ত্রিপুরা |
| ৭) শ্রীমানিক লাল গাঙ্গুলী | ... | ,, | জেলাশাসক, দক্ষিণ ত্রিপুরা |
| ৮) শ্রীঅরবিন্দ পণ্ডিত | ... | ,, | জেলাশাসক উত্তর ত্রিপুরা |
| ৯) শ্রীনিরাপদ গণ চৌধুরী | ... | ,, | এস. পি., এস. বি. |
| ১০) শ্রীরমেন দাস | ... | ,, | এস. পি., পশ্চিম ত্রিপুরা |
| ১১) শ্রীজে. এল. কাপুর | ... | ,, | এস. পি. |
| ১২) শ্রীএইচ. এল. দাস | ... | ,, | ডি. এস. পি. |

উপরোক্ত ব্যক্তিগণ ছাডা ক্ষমতার অপব্যরহার ইত্যাদির জন্য দায়ী অন্য কাহারও নাম রিপোর্টে আছে কিনা তাহা পুঙ্খানুপুঙ্খরূপে দেখার জন্য সরকার গঠিত তিন সদস্য বিশিষ্ট কমিটির নিকট পরীক্ষাধীন আছে।

প্রশ্ন

২। সরকার দোষী ব্যক্তিদের বিরোদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন ?

উত্তর

২। বর্মন কমিশন ও অথরিটির রিপোর্টে যাদের ক্ষমতার অপব্যবহার ইত্যাদির জন্য দায়ী সাব্যস্ত করিয়াছেন তাদের বিরোদ্ধে কি ব্যবস্থা নেওয়া যায় তাহা পরীক্ষা নীরিক্ষা করার জন্য সরকার তিন সদস্য বিশিষ্ট একটি কমিটি গঠন করিযাছেন। উক্ত কমিটির সুপারিশ-এর ভিত্তিতে পরবর্তী কার্যক্রম স্থির করা হইবে।

শ্রীবাদল চৌধুরী :—মাননীয় মন্ত্রী মশাই যেসব ব্যক্তি দোষী সাব্যস্ত হয়েছে তারা এখন কি অবস্থায় আছে এবং তারা এখনও কি সরকারী পদে আছেন এবং বিভিন্ন সরকারী সুযোগ সুবিধা ভোগ করছেন ?

শ্রীদশরথ দেব :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যাদের দোষী সাব্যস্ত করা হয়েছে তাদের কিছু অংশ ত্রিপুরা সরকারের অধীনে সার্ভিস করছেন এবং কিছু অংশ অন্যান্য রাজ্য সরকারের অধীনে সার্ভিস করছেন।

শ্রীসমর চৌধুরী :—মাননীয় মন্ত্রী মশাই, এই দুটি কমিশন যাদের দোষী সাব্যস্ত করেছেন তাদের অপরাধগুলি সমগ্র ত্রিপুরার জনসাধারনের স্বার্থে, সেই রিপোর্টগুলির বাংলায় অনুবাদ করে জনসাধারণের মধ্যে প্রচার করার প্রয়োজনীয়তা সরকার বিবেচনা করেন কিনা ?

শ্রীদশরথ দেব :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা বিবেচনা করা যেতে পারে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মাননীয় মন্ত্রী মশাই, এই দু'টি কমিশন-এর কাজ শেষ করার জন্য সরকারের কত টাকা ব্যয় হয়েছে ?

শ্রীদশরথ দেব :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর জন্য আলাদা প্রশ্ন করলে জবাব দিতে পারব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মাননীয় মন্ত্রী মশাই, যে তিন সদস্য বিশিষ্ট কমিটির কথা এখানে উল্লেখ করেছেন, সেই তিন সদস্যের নামগুলি জানাবেন কি ?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, অ্যাডিশেনাল চীফ সেক্রেটারী, ইনসপেক্টার জেনারেল অব পুলিশ এবং ল- সেক্রেটারী, এই তিনজন।

মিঃ স্পীকার :—শ্রীফৈজুর রহমান।

শ্রীফৈজুর রহমান :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ২৭, পঞ্চায়েত রাজ ডিপার্টমেন্ট।

শ্রীদীনেশ দেব :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ২৭।

প্রশ্ন

১) ইহা কি সত্য যে অনেক দিনমজুর কোঁদালের অভাবে ফুড ফর ওয়ার্ক এ কাজ করতে পারছে না ?

২) যদি সত্য হয় তাহলে রাজ্যের গাঁওসভাগুলিতে দিনমজুরদের জন্য কোঁদাল সরবরাহ করার ব্যবস্থা সরকার করবেন কিনা ?

৩) যদি করেন তাহলে কবে পর্যন্ত সরবরাহ করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) বগাফা, মোহনপুর এবং ডম্বুরনগর ব্লক ছাড়া অন্য কোন ব্লকে কোঁদালের অভাবে কোন দিনমজুর ফুড ফর ওয়ার্ক এ কাজ করতে পারছে না এমন কোন তথ্য সরকারের জানা নাই। বগাফা, মোহনপুর ও ডম্বুরনগর ব্লকে বিশেষ করে সাবপ্লেন এলাকাতে কোন কোন দিনমজুর কোঁদালের অভাবে ফুড ফর ওয়ার্ক এ কাজ করতে পারছে না বলে খবর পাওয়া যায়।

২) যেসব দিনমজুর কোঁদালের অভাবে ফুড ফর ওয়ার্ক এ কাজ করতে পারছে না তাদের জন্য কোঁদাল সরবরাহ করার কোন পরিকল্পনা পঞ্চায়েত দপ্তর এখন পর্যন্ত নেন নাই।

৩) প্রশ্ন আসে না।

শ্রীফজলুর রহমান :—মাপ্রিমেটারী স্যার, ফুড ফর ওয়ার্ক এর কাজ বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে চালু করা হয়, গ্রামাঞ্চলে এমন গরীব লোক আছেন—ত্রিপুরা রাজ্যের প্রত্যেকটা গাঁও সভাতেই আছে, টাকা খরচ করে কাজ করার ক্ষমতা তাদের নেই। গত মরসুমে কাজের সময় কাজের বদলে কাপড় বিতরণ করা হয়েছিল ; কিন্তু কোঁদালের অভাবে অধিকাংশ গরীব মানুষ কাজ করতে পারেন নাই ফলে সেই কাপড় পাওয়া থেকে তারা বঞ্চিত হয়েছে। কাজেই আগামী দিনে তাদেরকে কোঁদাল দেবার ব্যবস্থা করা হবে কি না, সেটা আমি জানতে চাই।

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পাট-ইন-অ্যাড যদি অ্যালাও না করে তাহলে এই সমস্ত জিনিস খরিদ করা সম্ভব নয়। সরকার এই ব্যাপারে এখনও কোন চিন্তা করেন নাই।

মিঃ স্পীকার :—শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—কোয়েশ্চান নাম্বার ৫৪।

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৫৪।

প্রশ্ন

১) ইহা কি সত্য যে শ্রীবেনীমাধব দেব ট্রাইবেল কোটা থেকেই চাকুরী পেয়েছেন ?

২) যদি সত্য হয়ে থাকে তাহলে শ্রীদেবের ট্রাইবেল সার্টিফিকেট বাতিল হবার পর তাকে চাকুরী থেকে বরখাস্ত না করার কারণ কি ?

৩) বিধানসভার প্রদত্ত প্রতিশ্রুতি অনুসারে বিষয়টি হাইকোর্টের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কিনা ?

৪) যদি করা হয়ে থাকে তার ফলাফল এবং

৫) যদি এখন না করা হয়ে থাকে তার কারণ ?

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

৩) হ্যাঁ।

৪) উত্তর এখনও পাওয়া যায় নাই।

৫) প্রশ্ন উঠে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, শ্রীবেনীমাধব দেবকে ট্রাইবেল কোটা থেকে চাকুরী দেওয়া হয় নাই, তাহলে হাইকোর্টের দৃষ্টি আকর্ষণের প্রশ্নটা আসে কোথা থেকে ?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, হাইকোর্টে সেই কোটা থেকে দেওয়া হয় নি। এখানে পরিষ্কার বলা হয়েছে যে—Shri Beni Madhab Deb, U. D. Clerk, Office of the Judicial Magistrate Udaipur, did not get his job from the tribal quota.

Therefore, question of imposition of punishment may not arise. Moreover, State Government has no competence to impose any punishment on a Court employee. It is the District Judge who is the disciplinary authority in respect of employees under him, Gauhati High Court has already been informed. Reply is yet to be received. কাজেই এর বেশী কিছু বলা যাবে না। যদি কোন কমপ্লেন হয় সেই কমপ্লেন অনুযায়ী আমরা রেফার করতে পারি যে আমাদের কোটা থেকে দেয়া যাবে কি না। কিন্তু গভর্ণমেণ্টের ইনফরমেশন হচ্ছে যে এই কোটা থেকে দেওয়া হয় নি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেন্টারী স্যার, তাহলে কমপ্লেনটা কি? কিসের উপর ভিত্তি করে কমপ্লেনটা করা হয়েছে?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, এখানে ডিটেইলসটা আমার কাছে নাই।

মিঃ স্পীকার :—শ্রীমতি লাল সরকার।

শ্রীমতিলাল সরকার :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৬৪। হোম ডিপার্টমেন্ট

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৬৪।

প্রশ্ন

১) ১৯৭৯ সনের ১লা জানুয়ারী থেকে ১৫ই নভেম্বর পর্যান্ত সারা রাজ্যে কয়টি ক্ষেত্রে দুর্বৃত্তদের দ্বারা হামলা সংঘটিত হয়েছে?

২) এর মধ্যে কয়টি হামলা রাজনৈতিক উদ্দেশ্যে সংঘটিত হয়েছে বলে তথ্য পাওয়া গেছে?

৩) আক্রান্ত ব্যক্তিগণ সর্ব্বাধিক কোন রাজনৈতিক দলের কর্মী বা সমর্থক?

৪) রাজনৈতিক হামলার ক্ষেত্রে কয়টিতে দুষ্কৃতকারীদেরকে আদালতে হাজির হবার আগেই পুলিশ গ্রেপ্তার করতে পেরেছে?

উত্তর

১) ১২০৫ টি।

২) ১২৩ টি।

৩) সি. পি. আই (এম)।

৪) ১৩২টি ক্ষেত্রে।

শ্রীমতিলাল সরকার :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে সি. পি. আই (এম) দলের সমর্থকরাই সব চেয়ে বেশী আক্রান্ত হয়েছেন। এই যে, সি পি. আই (এম) কর্মীরা আক্রান্ত হয়েছেন, তারা কোন রাজনৈতিক দলের কর্মী দ্বারা আক্রান্ত হয়েছেন?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, এই তথ্য এখন আমার কাছে নেই। শুধু ব্রেক আপটা আমি দিতে পারি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে ১৩২টির হিসাব এখানে দিলেন, তার মধ্যে সি. পি. আই (এম) কয়টা ঘটনায় আক্রান্ত হয়েছে এবং কয়টা ঘটনায় আক্রমণ করেছে সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, আমি আগেই বলেছি যে ১২০৫টি ঘটনা ঘটেছে এবং এর মধ্যে যেগুলি কমিটেড সেটা হল সি, পি. আই (এম) ৬৭টি ক্ষেত্রে, কংগ্রেস (আই)—৩১। আমরা বাঙ্গালী ২৯, আর, এস. পি—১, টি, ইউ. জি. এস—৭।

শ্রীসমর চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, কিংবা মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এমন কোন তথ্য আছে কি যে, এই সব আক্রমনকারীরা কোন এক বিশেষ রাজনৈতিক দলের লোক হিসাবে পরিচিত ?

শ্রী দশরথ দেব :—পুলিশের কাছে এই রকম কোন তথ্য নেই। যদি এই রকম কোন তথ্য আসে, তাহলে পরে জানানো যেতে পারে।

শ্রীমতিলাল সরকার :—মাননীয় মন্ত্রী মহোদয়ের তদন্ত তথ্য অনুসারে দেখা যায় ১৩২টি ক্ষেত্রে আসামী আদালতে হাজির হবার আগে পুলিশ গ্রেপ্তার করতে সক্ষম হয়েছিল। আর ১,২০৫টি ক্ষেত্রে বিরাট সংখ্যক আসামীকে পুলিশ ধরতে পারে নি। কাজেই এই ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পুলিশের একটি অংশ আসামীদের ধরবার কোন চেষ্টা করছে না বলেই এই রকম হচ্ছে?

শ্রীদশরথ দেব :—পুলিশের কোন ষড়যন্ত্র আছে বলে জানা নেই। হয়ত ষড়যন্ত্র থাকতে পারে কিছু অংশে। সেটা আমাদের জানা নেই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—আমরা দেখেছি, প্রায় ঘটনাতেই পত্র. পত্রিকাতে খবর বেরুচ্ছে, পুলিশ ইচ্ছা করে আসামীদের ধরছে না। এই ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেও কিছু হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই ব্যাপারে কাদের মদৎ রয়েছে।

শ্রীদশরথ দেব :—পুলিশ সব সময়ই আসামী ধরার চেষ্টা করে। অনেক সময় আসামী যদি পলাতক থাকে, তাহলে খুঁজে পায় না। তবে পুলিশ ডিপার্টমেণ্টকে আরো একটু সুদক্ষ করার প্রচেষ্টা করা হচ্ছে। এবং পুলিশ দপ্তরকে যারা খবর দিয়ে থাকে সেই আই. বি. দপ্তরকেও শক্তিশালী করার প্রচেষ্টা করা হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, জলাইবাতে স্বরাইজা বিকাশ চাকমাকে যারা হত্যা করেছিল, সেই সি. পি. এম লোকদের গ্রেপ্তার করার জন্য আমরা পুলিশকে জানিয়েছিলাম, কিন্তু বিধায়ক শ্যামল সহ আরো নিরাপত্তার মাধ্যমে ঘুরে বেড়াচ্ছে। পুলিশ ধরছে না। কাজেই এই ব্যাপারে সরকারের দৃষ্টি ভঙ্গী কি ?

শ্রীদশরথ :—কোন এম. এল. এর রিপোর্টের ভিত্তিতে একজন দোষী সাব্যস্ত হয় না। দোষী সাব্যস্ত হয় সাক্ষ্য প্রমাণের ভিত্তিতে।

মিঃ স্পীকার :—শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা।

শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :—অনুপস্থিত।

মিঃ স্পীকার :—শ্রীসুবোধ চন্দ্র দাস।

শ্রীসুবোধ চন্দ্র দাস :—কোয়েশ্চান নং ১১২।

শ্রীদীনেশ দেববর্মা :—কোয়েশ্চান নং ১১২।

প্রশ্ন

১। ১৯৭৯-৮০ইং সনে সারা ত্রিপুরার জন্য কতটি রিং-ওয়েল ও কতটি টিউব-ওয়েল বসানোর পরিকল্পনা ছিল। এর মধ্যে বসানো হয়েছে ও কতটি এখনো বসানো হয়নি, এবং

উত্তর

১। ১৯৭৯-৮০ইং সনে সারা ত্রিপুরায় ৩,০০০টি টিউব-ওয়েল ও ২৭৫টি রিং ওয়েল বসানোর পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। এবং এর মধ্যে ৮২৫টি টিউব-ওয়েল ও ৫০টি রিং-ওয়েল বসানোর কার্য্য ইতিমধ্যে সম্পন্ন হয়েছে, নভেম্বর, ১৯৭৯ইং পর্য্যন্ত। আর বাকী ২,১৭৫টি রিং-ওয়েল বসানোর কার্য্য চলিতেছে।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ২। ১৯৮০-৮১ ইং সনে কোন ব্লকে কতটি রিং-ওয়েল ও টিউব-ওয়েল বসানোর পরিকল্পনা নেওয়া হয়েছে? | ১৯৮০-৮১ ইং সনে ব্লক ভিত্তিক টিউব-ওয়েল ও রিং-ওয়েল বসানোর পরিকল্পনা এখনও স্থির করা সম্ভব হয় নাই। কারণ বাজেটে টাকার বরাদ্দ অনুযায়ী ব্লক ভিত্তিক পরিকল্পনা গ্রহণ করা হইয়া থাকে। |

শ্রীসুবোধ চন্দ্র দাস :—১৯৭৯-৮০ই সনে ত্রিপুরার কোন্ ব্লকে কতটি রিং-ওয়েল বসানোর কাজ ঠিকেদারদের চক্রান্তের ফলে সম্ভব হয় নাই? সিমেন্টের পরিমাণ কম দিয়ে যেসব জায়গায় কাজ করতে গিয়েছিল পাবলিক থেকে বাধা প্রাপ্ত হয়ে কাজ সম্পন্ন করিতে পারে নাই। এর জন্য পাবলিকের বিরুদ্ধে মামলা দায়ের করেছে, সেই সঙ্গে সঙ্গে কাজ যাতে না হতে পারে সে জন্য চক্রান্তে লিপ্ত হয়েছে, যদি এই রকম সত্যি সত্যি হয়ে থাকে, তাহলে কোন ব্লকে কতগুলি অভিযোগ দায়ের করা হয়েছে, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীদীনেশ দেববর্ম্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ধরণের কোন তথ্য সরকারের হাতে নাই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—যে সব রিং-ওয়েল ও টিউব-ওয়েল বসানোর কাজ চলছে, তা এই বছরের মধ্যে শেষ করা সম্ভব হবে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীদীনেশ দেববর্ম্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ব্যাপারে কোন গ্যারান্টি দেওয়া যায় না। কারণ. টিউব-ওয়েল ও রিং-ওয়েল বসাতে গেলে তার যে ইন্সট্রুমেন্ট এবং আনুসাঙ্গিক জিনিস পত্র পাওয়ার ক্ষেত্রে আমাদের অনেক অসুবিধা হয়। যেমন নাম্বার ওয়ান :— সিমেন্টের অভাব ও নাম্বার টু পাইপ আমাদের ভায়া আসাম হয়ে আনাতে হয়। আসামের গণ্ডগোলের জন্য আমাদের বহু মাল গৌহাটিতে আটকে আছে। এখনও আনা সম্ভব হয় নাই।

মিঃ স্পীকার :—শ্রীহরিনাথ দেববর্ম্মা।

মি: স্পীকার :—শ্রীহরিনাথ দেববর্মা।

শ্রীহরিনাথ দেববর্মা :—অনুপস্থিত।

মি: স্পীকার :—শ্রীরতিমোহন জমাতিয়া।

শ্রীরতিমোহন জমাতিয়া :—কোয়েশ্চান নং ১২৬।

শ্রীদশরথ দেব :—কোয়েশ্চান নং ১২৬।

প্রশ্ন

১। ত্রিপুরায় কোন্ কোন্ এলাকা দুর্গম এলাকা বলিয়া ঘোষণা করা হইয়াছে? এবং

২। কোন সালে এই দুর্গম এলাকা ঘোষণা করা হইয়াছিল?

৩। দুর্গ এলাকাতে যে সমস্ত কর্মরত কর্মচারী রহিয়াছেন তাহাদেরকে দুর্গম ভাতা দেওয়া হয় কি না?

৪। যদি হঁ্যা হয়, তাহা হইলে মাসিক কত পরিমাণ দুর্গম ভাতা দেওয়া হয়?

উত্তর

১। যে সমস্ত স্থান দুর্গম এলাকা ভুক্ত তাহা নিম্নে দেওয়া হইল :—

দুর্গম এলাকা ভুক্ত রাজস্ব মৌজা সমূহের নাম

ভারত সরকারের ৯-২-৭৯ ইং তারিখের ঘোষণা অনুযায়ী

ধর্মনগর মহকুমা

১। রাংমা ছড়া
২। দামছড়া
৩। পিপলাছড়া
৪। নরেন্দ্রনগর
৫। কাচারিছড়া
৬। দামছড়া রিজার্ভ ফরেষ্ট
৭। জনতাইপাড়া
৮। লালজুরী
৯। উত্তর মাছমারা রিজার্ভ ফরেষ্ট
১০। খেদাছড়া
১১। শিবনগর
১২। জুরি রিজার্ভ ফরেষ্ট (আংশিক)
১৩। বীরচন্দ্রনগর (আংশিক)
১৪। করাইছড়া
১৫। বাগাইছড়া
১৬। বংগুল
১৭। নলকাটা
১৮। ধনীছড়া (আংশিক)
১৯। উত্তর মাছমারা
২০। দেওরিজার্ভ ফরেষ্ট (আংশিক)
২১। দেওয়ানবাড়ী
২২। দক্ষিণ মাছমারা
২৩। রবিবাই পাড়া
২৪। শান্তিপুর
২৫। জনরাই পাড়া
২৬। পূর্ব্ব মনপুর
২৭। কলাগাং
২৮। পশ্চিম মনপুর
২৯। ট্রাকসি
৩০। কাঞ্চনপুর
৩১। চনতাইপুর
৩২। কাঞ্চনছড়া
৩৩। সতনালা
৩৪। মনুছেলেংটা রিজার্ভ ফরেষ্ট

৩৫। দশমানিপাড়া
৩৬। কামারমারা
৩৭। দশদা লক্ষ্মীপুর
৩৮। বোলিয়ানচিং
৩৯। ভাংমুন
৪০। শিমলং
৪১। সাইলু
৪২। সাবুখাল
৪৩। পশ্চিমত্মাংসংবাড়ী
৪৪। বাংলাবাড়ী
৪৫। গাছিরা
৪৬। রামপ্রসাইপাড়া
৪৭। তুইছায়া
৪৮। তৈয়ংপাড়া
৪৯। সুনিতীপুর
৫০। কালাপানি
৫১। লম্বাছড়া
৫২। সেণ্ট্রাল ব্যাচফেষ্ট রিজার্ভ ফরেষ্ট (ভাংমুন থানা অধীন)
৫৩। সেণ্ট্রাল ক্যাচফেট রিজার্ভ ফরেষ্ট (কাঞ্চনপুর থানা অধীন)

কৈলাসহর মহকুমা

৫৪। মনুছৈলেংটা রিজার্ভ ফরেষ্ট
৫৫। সেণ্ট্রাল ক্যাচফেষ্টা রিজার্ভ ফরেষ্ট
৫৬। দুর্গাছড়া
৫৭। মাকরছড়া
৫৮। পশ্চিম ছামনু
৫৯। পূর্ব্ব ছামনু
৬০। মানিকলুর
৬১। দক্ষিণ লংথরাই
৬২। দেবাছড়া
৬৩। লালছড়া (আংশিক)
৬৪। ছৈলেংটা (আংশিক)

কমলপুর মহকুমা

৬৫। তেতৈয়া
৬৬। লালছড়া
৬৭। গঙ্গানগর
৬৮। খোয়াই পাড়া
৬৯। থামুপাড়া
৭০। চাকমাপাড়া
৭১। সিদ্ধাপাড়া
৭২। গঙ্গাপ্রসাদপাড়া
৭৩। রাধারাম বাড়ী
৭৪। সারধিংথাপাড়া
৭৫। সাতভাইডাপাড়া
৭৬। ভেঙ্গামাপাড়া

অমরপুর মহকুমা

৭৭। জগবন্ধু পাড়া
৭৮। বড়বাড়ী
৭৯। ছিত্রাঝাড়ী
৮০। উন্টাছড়া
৮১। জিনারাই পাড়া
৮২। ভগীরথ পাড়া
৮৩। সিপাসিং
৮৪। কাল্যান সিং
৮৫। পূর্ব্ব গণ্ডাছড়া
৮৬। পশ্চিম গণ্ডাছড়া
৮৭। দলপতিপাড়া
৮৮। লক্ষ্মীপুর
৮৯। পূর্ব্বকালাঝারি
৯০। ধলাঝারি
৯১। সরমা
৯২। বুলংবাসা
৯৩। উছরাই পাড়া
৯৪। পূর্ব্ব কল্যাণ সিং
৯৫। পশ্চিম কল্যাণ সিং

৯৬। জয়রামপুর
৯৭। সারডেং
৯৮। রতন নগর
৯৯। বীরচন্দ্র নগর
১০০। রাণী পুকুর
১০১। রামনগর
১০২। খেদারফুট
১০৩। ঠাকুরছড়া
১০৪। তৈছাড়া
১০৫। কমলাখাল
১০৬। কমলা আশ্রম
১০৭। বোয়ালখালি
১০৮। শুকুরাইছড়া
১০৯। জারুলছড়া
১১০। পূর্ব্বরাইমা
১১১। পশ্চিম রাইমা
১১২। জারিমুড়া
১১৩। মুকছড়ি
১১৪। পূর্ব্বপুত্তাছড়ি
১১৫। পশ্চিমপুত্তাছড়ি
১১৬। চক্‌পুর

বিলোনিয়া মহকুমা

১১৭। পূর্ব্ব পিলাক (আংশিক)
১১৮। তৈরুমাছড়া (আংশিক)
১১৯। বড়মুড়া—দেবতামুড়া রিজার্ভ ফরেষ্ট (আংশিক)
১২০। বড়বিল (আংশিক)
১২১। শিলাছড়া
১২২। শুকনাছড়া
১২৩। বড়মুড়া—দেবতামুড়া রিজার্ভ ফরেষ্ট
১২৪। ঘোড়াকাপা
১২৫। দেশরায় পাড়া
১২৬। বিষ্ণুপুর (আংশিক)
১২৭। বগাচতল
১২৮। বারধরপুর
১২৯। কাপতলী
১৩০। পূর্ব্বসাক্রম (আংশিক)
১৩১। খাগরুম
১৩২। দক্ষিণ সাক্রম (আংশিক)
১৩৩। বৈষ্ণবপুর
১৩৪। বাঘমারা (আংশিক)

উত্তর

২। ৯-২-৭১ ইং। কিছু নূতন স্থান ১৯৭৮ সনের সেপ্টেম্বর মাসে দুর্গম এলাকাভুক্ত করা হইয়াছে। নামগুলি নিম্নে দেওয়া হইল।

ত্রিপুরা সরকারের ১৯৭৮ ইং সনের ঘোষণা অনুযায়ী

অমরপুর মহকুমা

১। পশ্চিম কালাঝারি রিজার্ভ ফরেষ্ট (আংশিক)
২। রাধভদ্র
৩। লেবাছড়া
৪। পূর্ব মাণিক্য দেওয়ান
৫। দক্ষিণ করবুক

৬। পূর্ব করবুক

৭। ইছাছড়ি

৮। পাতিছড়ি

৩। হঁ্যা, মহাশয়।

৪। নিম্নে বর্ণিত হারে দুর্গম ভাতা দেওয়া হয়।

| বেতন স্তর | মাসিক ভাতার হার |
| --- | --- |
| ৩০০ টাকা পর্য্যন্ত | ৩৫ টাকা |
| বেতন স্তর | মাসিক ভাতার হার |
| ৩০০ টাকা হইতে ৭০০ টাকা পর্যান্ত | মূল বেতনের ১৫ শতাংশ সর্ব নিম্ন ৬০ টাকা সর্বোচ্চ ৯০ টাকা |
| ৭০১ টাকা ও তদূর্দ্ধ | মূল বেতনের ১৫ শতাংশ সর্ব নিম্ন ১২০ টাকা সর্বোচ্চ ২৪০ টাক |

শ্রীরতি মোহন জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে, চিত্রাঝারী জুনিয়ার বেসিক স্কুলের শিক্ষক শ্রী বৃকোদর জমাতিয়া ১৯৭৪ ইং সালের জুলাই মাস থেকে দুর্গম এলাকাতে থাকা সত্বে ও কোন দুর্গম ভাতা পাচ্ছে না ?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, এ সম্পর্কে স্পেচিফিক যদি প্রশ্ন না করা হয় তাহলে আমার পক্ষে উত্তর দেওয়া সম্ভব হচ্ছে না। কারণ এই দুর্গম ভাতার সংগে বিভিন্ন ডিপার্টমেণ্ট জড়িত রয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, ইহা কি সত্য যে শ্রী বৃকোদর জমাতিয়া দুর্গম এলাকাতে থাকা সত্বেও কোন দুর্গম ভাতা পাচ্ছে না ?

শ্রীদশরথ দেব :—মিঃ স্পীকার স্যার, উনি কোন জায়গায় এবং কোন দপ্তরে কাজ করছেন এ সমস্ত তথ্য না পেলে আমার পক্ষে জবাব দেওয়া অসম্ভব। তবে দুর্গম ভাতা পাওয়ার জন্য যে সরকারী নিয়ম আছে, তারা যদি সেই নিয়মের আওতাধীন হন তাহলে ঐ ভাতা না পাওয়ার কোন কারণ নাই।

শ্রীরতি মোহন জমাতিয়া :— সাপ্লিমেটারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন যে, সীমান্ত রক্ষীদেরকে এই ভাতা থেকে বাদ দেওয়া হয়েছে ?

শ্রীদশরথ দেব :—এটা আমার জানা নাই।

মিঃ স্পীকার :—শ্রীতরণী মোহন সিন্‌হা

শ্রীতরণী মোহন সিন্‌হা :—কোয়েশ্চান নং ১৩২ স্যার।

শ্রীদীনেশ দেববর্মা :—কোয়েশ্চান নং ১৩২ স্যার।

প্রশ্ন

১) ত্রিপুরা রাজ্যে ন্যায় পঞ্চায়েত গঠন হয়েছে কি ?

২) হয়ে থাকলে এই পর্য্যন্ত কয়টি ন্যায় পঞ্চায়েতকে আইনানুগ ক্ষমতা দেওয়া হয়েছে ?

৩) ক্ষমতা না দেওয়া হলে কারণ কি ?

উত্তর

১) হ্যাঁ।

২) ত্রিপুরা রাজ্যে সম্প্রসারিত ১৯৪৭ ইং সালের উত্তর প্রদেশের পঞ্চায়েত রাজ আইনের ৪৩ নং ধারা অনুযায়ী গঠিত সব ন্যায় পঞ্চায়েতকে প্রচলিত ত্রিপুরা পঞ্চায়েত রাজ আইন ও নিয়মাবলী অনুযায়ী ১৯৭৮ ইং সনের ১৫ই আগষ্ট হইতে আনুষ্ঠানিক ভাবে কার্য্য পরিচালনা ও ক্ষমতা প্রয়োগ করার অধিকার দেওয়া হইয়াছে।

৩) প্রশ্ন আসে না।

শ্রীতরণী মোহন সিংহ :—সাপ্লিমেণ্টারী স্যার, আমার জানামতে অনেক পঞ্চায়েত আছে যাদেরকে কোন ক্ষমতা দেওয়া হয় নি, যার ফলে তারা কোন কাজ করতে পারছে না। যেমন কাঞ্চনবাড়ী, বেগছড়া, রাতাছড়া। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

শ্রীদীনেশ দেববর্মা :—মিঃ স্পীকার স্যার, আমি আগেই বলেছি যে ১৯৭৮ ইং সনের ১৫ই আগষ্ট হইতে তাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে এবং একরডিংলী আমাদের পঞ্চায়েত রাজ রুলস ও তাদেরকে দেওয়া হয়েছে।

শ্রীসুবোধ দাস :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, এ পর্য্যন্ত ত্রিপুরা রাজ্যে কয়টি ন্যায় পঞ্চায়েত অফিস নির্মানের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে এবং ১৯৮০-৮১ ইং সনের মধ্যে এ গুলির কাজ আরম্ভ হবে কিনা ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, এ সম্পর্কে আলাদা প্রশ্ন করলে উত্তর জানাব।

মিঃ স্পীকার :—শ্রীসুমন্ত কুমার দাস।

শ্রীসুমন্ত কুমার দাস :—কোয়েশ্চান নং ১৩৩ স্যার।

শ্রীদশরথ দেব :—কোয়েশ্চান নং ১৩৩ স্যার।

প্রশ্ন

১) বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গত দুই বছরে কত মোকদ্দমা সরকারের পক্ষে দায়ের করা হইয়াছে,

২) এর মধ্যে এ পর্য্যন্ত কত মোকদ্দমার রায় দেওয়া হয়েছে, এবং

৩) এর মধ্যে কত শতাংশ মোকদ্দমা সরকারের পক্ষে রায় হয়েছে ?

৪) মোকদ্দমার কাজ ত্বরান্বিত করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১) এই প্রশ্নের উত্তর দেওয়ার জনা পরিপূর্ণ তথ্য এখনও সকল আদালত হইতে পাওয়া যায় নাই। তবে এই পর্যান্ত যে তথ্য সংগৃহীত হইয়াছে তাহাতে দেখা যায় যে ১৪৪২৫ টি মামলা দায়ের করা হইয়াছে।

২) তন্মধ্যে ৭০২৪ টি মামলায় রায় দেওয়া হইয়াছে। এবং

৩) এর মধ্যে ৩২ শতাংশ মামলায় সরকারের পক্ষে রায় হইয়াছে।

৪) মোকদ্দমা ত্বরান্বিত করিবার জন্য অধিক জুডিশিয়াল ম্যাজিষ্ট্রেট নিয়োগ করিবার জন্য সরকার বিশেষ-তৎপর আছেন। ইতিমধ্যে একজনকে নিয়োগ করা হইয়াছে। আরও ৪ (চার) জনকে সত্বরই নিয়োগ করিবার ব্যবস্থা হইতেছে।

মিঃ স্পীকার :—শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী :—কোয়েশ্চান নং ১১ স্যার।

শ্রীদশরথ দেব :—কোয়েশ্চান নং ১১ স্যার।

প্রশ্ন

১) সীমান্তে মিজো হামলা চোরাচালান, গরু পাচার প্রভৃতি বন্ধ করার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন,

২) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাহায্যের কোন আশ্বাস রাজ্য সরকার পেয়েছেন কি ?

উত্তর

সীমান্ত রক্ষী বাহিনীকে সতর্ক করা হইয়াছে। মিজো হামলা প্রতিরোধ করা উপদ্রুত এলাকাগুলিতে নিরাপত্তা ব্যবস্থা জোরদার করার জন্য টি, এ, পি, সি, আর, পি, এবং আর, এ, সি, বাহিনী নিযুক্ত করা হইয়াছে। মিজোরাম বাংলাদেশ হইতে মিজোদের ত্রিপুরায় প্রবেশের আগাম সংবাদ নেওয়ার জন্য পুলিশ গোয়েন্দা বাহিনীকে বিশেষ ভাবে জোরদার করা হইয়াছে।

পরপর কয়েকটি ঘটনায় দেখা যায় মিজো হামলাকারীরা ত্রিপুরা মিজোরাম বাংলাদেশ সংযোগ স্থল মিজোরামের থাং থালাং দিয়ে ত্রিপুরায় প্রবেশ করে। এই বিশেষ অঞ্চলে পুলিশ প্রহরার ব্যবস্থা জোরদার করিয়া মিজো অনুপ্রবেশ রোধ করিতে মিজোরাম সরকারকে গত ডিসেম্বর মাসে অনুরোধ করা হইয়াছে। এ ছাড়াও ভারত সরকারকে মিজো অনুপ্রবেশ রোধ করার জন্য মিজোরামে সীমান্ত রক্ষী বাহিনীর চৌকিগুলির বৃদ্ধি করিতে অনুরোধ করা হইয়াছে। সীমান্তবর্ত্তী থানাসমূহের ভারপ্রাপ্ত অফিসারগণকে সীমান্তে চোরাচালান

এবং গরু পাচার বন্ধ করিতে সক্রিয় পাহারার ব্যবস্থা করিতে নির্দে'শ দেওয়া হইয়াছে। সীমান্তের নিরাপত্তা বাহিনী ও স্থানীয় পুলিশ বাহিনীর সীমান্তে সতর্ক প্রহরার জন্য নির্দে'শ দেওয়া হইয়াছে ও গ্রামরক্ষী বাহিনী শক্তিশালী করা হইয়াছে। কেন্দ্রীয় সরকার সীমান্ত রক্ষার ব্যাপারে আরো সক্রিয় ব্যবস্থা গ্রহণ করার আশ্বাস দিয়েছেন।

শ্রীবাদল চৌধুরী :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, এ পর্য'ন্ত কতবার মিজো হামলা হয়েছে এবং তাদের সংগে উপজাতি যুব সমিতির কোন যোগাযোগ আছে কি না ?

শ্রীদশরথ দেব :—উপজাতি যুব সমিতির কর্মী বলে পরিচিত এমন কিছু লোককে গ্রেপ্তার করা হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, অমরপুরে মিজো হামলায় পুলিশ প্রশাসনকে গুটিয়ে রাখা হয়েছিল এবং হামলার পরেই উপজাতি যুব সমিতির উপর দোষ চাপিয়ে দেওয়া হয়েছে। কাজেই এ ভাবে পুলিশ প্রশাসনকে নিষ্ক্রিয় রাখার জন্য প্রশাসনের দৃষ্টি ভংগী কি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীদশরথ দেব :—প্রসাশনের দৃষ্টিভংগী হচ্ছে ত্রিপুরার নিরাপত্তা শৃংখলা বজায় রাখা এবং কোন সরকারই পুলিশ প্রসাশনকে কোন দিনও নিষ্ক্রিয় করে রাখতে পারে না। সুতরাং হামলাকারীরা যে কোন রাজনৈতিক দলের লোকই হোন না কেন, তারা যাতে আর এই কার্য্য করতে না পারে তজ্জন্য সরকার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করছেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, অমরপুরে মিজো হামলার সময় পুলিশ প্রশাসনকে নিষ্ক্রিয় করে রাখা হয়েছিল এবং পরে উপজাতি যুব সমিতির উপর দোষ চাপিয়ে দেওয়া হয়েছে। কাজেই সুপরিকল্পিত ভাবে এই কাজটির পেছনে কোন উদ্দেশ্য আছে, এটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি ?

শ্রী দশরথ দেব :—ইট ইজ এ মেটার অব ওপিনিয়ন যে উপজাতির যুব সমিতির কিছু লোক জড়িত রয়েছে এবং যাদেরকে এ্যারেষ্ট করা হয়েছে, তারা কাষ্টোডিতে আছে এবং বিচারে প্রমানিত হলে পরে বোঝা যাবে কারা এ ব্যাপারে জড়িত।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, উপজাতি যুব সমিতিকে সরাসরি জড়িত করা হচ্ছে, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন এখনও বিচার হয়নি, তাহলে পর কিভাবে একজন সরকারের মুখপাত্র উপজাতি যুব সমিতিকে দোষ দিতে পারেন এটা নিশ্চয়ই ষড়যন্ত্র মূলক একটা চক্রান্ত।

মি: স্পীকার :—মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৬৯।

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৬৯।

প্রশ্ন

১। ত্রিপুরায় কয়টি গ্রাম পঞ্চায়েতে নূতন করে জলাশয়, বাগান, লাইব্রেরী, বাজারের শেড করা হয়েছে।

২। এখনও কয়টি পঞ্চায়েতে যাদের নিজস্ব সম্পদ কিছুই নেই তাদের ক্ষেত্রে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা, এবং

৩। নেওয়া হলে, তার বিবরণ ?

উত্তর

১। ত্রিপুরায় ১৪৮টি পঞ্চায়েতে জলাশয়, ১৪৪টি পঞ্চায়েতে ফলের বাগান, ১৮টি পঞ্চায়েতে লাইব্রেরী এবং ১৮টি পঞ্চায়েতে বাজার সেড্ করা হয়েছে।

২। ত্রিপুরা রাজ্যে ৬৮৯টি গাঁও পঞ্চায়েতের মধ্যে ৩৪৪টিতে এখনও কোন স্থায়ী সম্পদ গড়ে উঠেনি। কোন কোন পঞ্চায়েতে প্রস্তাব পেশ করেছে যাহা বিবেচনাধীন আছে।

৩। প্রশ্ন উঠে না।

শ্রীজিতেন্দ্র সরকার :—সাপ্লিমেণ্টারী স্যার, এই যে বাজার করা হয়েছে তার মধ্যে তেলিয়ামুড়া ব্লকের জন্য ১৮ হাজার টাকা স্যাংশান করা হয়েছিল কিন্তু সেই টাকাগুলি দিয়ে এখনও কিছু করা হয়নি, এই ব্যাপারে মন্ত্রী মহাশয় কিছু জানেন কিনা ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, বাজারের জন্য যে অনুদান দেওয়া হয়েছিল, সে অনুদানের কাজ এখনও সম্পন্ন হয়নি. তাছাড়া এই ধরনের অভিযোগ সরকারের হাতে এখন পর্যন্ত আসেনি।

শ্রীমতিলাল সরকার :—সাপ্লিমেণ্টারী স্যার, এটা কি ঠিক প্রত্যেক পঞ্চায়েতকে স্থায়ী সম্পদ সৃষ্টির জন্য সরকার থেকে অনুদান দেওয়া হয়েছিল কিন্তু কোন কোন পঞ্চায়েত এখনও সেই অর্থ ব্যবহার করেন নি এবং স্থায়ী সম্পদ সৃষ্টি করতে আগ্রহী নয় এবং বেশীর ভাগ পঞ্চায়েত এই বিষয়ে সক্রিয় রয়েছে কিন্তু কোন কোন পঞ্চায়েত এখনও প্রস্তুত হয়নি। সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, এই ধরণের কোন তথ্য এখন পর্যন্ত সরকারের হাতে আসেনি।

শ্রীজিতেন্দ্র সরকার :—সাপ্লিমেণ্টারী স্যার, তেলিয়ামুড়া ব্লকে আমপুড়া বাজার, মহারাণী বাজার, মহরছড়া বাজার এবং খাসিয়ামঙ্গল এই ৪টি বাজারের জন্য ১৮ হাজার টাকা মঞ্জুর হয়েছিল, কিন্তু এখনও সেই টাকা আসেনি, এটা মন্ত্রী মহাশয় অনুসন্ধান করে জানাবেন কি ?

শ্রীদীনেশ দেববর্ম্মা :—এটা অনুসন্ধান করে দেখা হবে।

শ্রীনকুল দাস :—সাপ্লিমেণ্টারী স্যার, বি, ডি, সির প্রস্তাবিত অর্থ দিয়ে বিভিন্ন জায়গায় বাগান করার কথা হলো, লাইব্রেরী করার কথা হলো, জলাশয় করার কথা হলো, কিন্তু দেখা গেল বি, ডি, সির প্রস্তাব মতে সেখানে লাইব্রেরী করা হল না, বাগান করা হোল না এবং জলাশয় করা হলো না। তার ফলে জনসাধারণের মনে স্বাভাবিক ভাবেই হতাশার সৃষ্টি

হবে। কাজেই এই হতাশা দূর করা একান্তভাবে প্রয়োজন এবং সেগুলি কেন করা হলনা, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

শ্রীদীনেশ দেববর্মা :—স্পেসিফিক এই ধরনের কোন অভিযোগ আসলে সেটা নিশ্চয়ই দেখা হবে।

শ্রীরামকুমার নাথ :—সাপ্লিমেণ্টারী স্যার, ধর্মনগরের তিলথৈ বাজারের জন্য ১৮ হাজার টাকা স্যাংশান হয়েছিল, কিন্তু এখন পর্যন্ত দেওয়া হয়নি। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কিছু জানেন কি ?

শ্রী দীনেশ দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, বাজার কোথায় হচ্ছে না হচ্ছে এটা তো এডমিনিষ্ট্রেশানের দেখার ব্যাপার নয়, এটা ভারপ্রাপ্ত অফিসার যারা আছেন তারা দেখবেন। অনুদান দেবেন রাজ্যসরকার।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কি যে, বাজার শেড্ তৈরী, বাগান তৈরী এবং লাইব্রেরী তৈরী ইত্যাদি বি, ডি, সিকে না জানিয়ে বিভিন্ন জায়গায় শেড্ তৈরীর ব্যবস্থা করেছেন ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, এই ধরনের তথ্য আমার জানা নেই।

শ্রীনিরঞ্জন দেববর্মা :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, গাবর্দি বাজারে শেড্ তৈরী করার জন্য ১৮ হাজার টাকা মঞ্জুর হয়েছিল, কিন্তু এখনও সেখানে শেড তৈরী না হবার কারণ কি ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, এই ধরনের ঘটনা যদি ঘটে থাকে, তাহলে বিচার করা হবে। তবে গাবর্দি সম্পর্কে আমি প্রধানকে ডেকে নিয়ে বলেছিলাম এবং বাজার কমিটির প্রেসিডেণ্টের সঙ্গে আমার আলোচনা হয়েছিল, আমি তাকে নির্দিষ্ট একটা গাইড লাইন দিয়েছিলাম এর জন্য। যদি না হয়ে থাকে তাহলে সেই টাকা বাজেয়াপ্ত করা হবে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, বাজার শেড্গুলি বি, ডি, সিতে আলোচনার মাধ্যমে কাজ বণ্টন করার পর নির্দিষ্ট যে আইন আছে, সেই আইন যদি মানা হয় তাহলে পর এখন এই আইন অনুসারে অমরপুরে কাজ না হওয়ার কারণ কি, মন্ত্রী মহাশয় এই সম্পর্কে তদন্ত করে দেখবেন কিনা এবং দোষীদের শাস্তি দেওয়া হবে কিনা ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, নির্দিষ্ট অভিযোগ আসলে নিশ্চয়ই তদন্ত করা হবে।

মিঃ স্পীকার :—শ্রীরতিমোহন জমাতিয়া।

শ্রীরতিমোহন জমাতিয়া :—স্টার্ড কোয়েশ্চান নং ১২৫

শ্রীদশরথ দেব :—স্টার্ট কোয়েশ্চান নং ১২৫

প্রশ্ন

১। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৭৯ সালের ৩০ নভেম্বর পর্য্যন্ত বিভিন্ন ঘটনায় অভিযুক্ত বিভিন্ন রাজনৈতিক দলের সমর্থক কর্মীদের কতজনকে গ্রেপ্তার করিয়া জেলে আটক রাখা হইয়াছে ? এবং

২। ঐ সমস্ত জেলে আটক কর্মীদের আশু মুক্তি দেওয়ার জন্য রাজ্য সরকার বিবেচনা করছেন কি?

উত্তর

১। কোন রাজনৈতিক দলের সমর্থক কর্মীদের গ্রেপ্তার করিয়া জেলে আটক রাখা হয় নাই।

২। প্রশ্ন উঠে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেন্টারী স্যার, উপজাতি যুব সমিতির বিরুদ্ধে সি, পি, এম কর্মীরা যে মিথ্যা মামলা দায়ের করেছেন সমস্ত মামলাগুলি উইড্র করা হবে কিনা, সেটা জানাবেন কি?

শ্রীদশরথ দেব :—মামলা সত্য কি মিথ্যা তা প্রমাণিত হবে আদালতে যাদের বিরুদ্ধে স্পেসিফিক ক্রিমিন্যাল কেইস থাকবে তাদেরই ধরা হয়। রাজনৈতিক কর্মী হিসাবে কাহাকেও ধরা হয়না। সত্য কি মিথ্যা তার বিচার কোর্টে হবে।

মিঃ স্পীকার :—শ্রীসুমন্ত কুমার দাস।

শ্রীসুমন্ত কুমার দাস :—স্টার্ট কোয়েশ্চান নং ১৩৬

শ্রীদশরথ দেব :—স্টার্ট কোয়েশ্চান নং ১৩৬

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, সোনামুড়া বিভাগে তকছাপাড়া গ্রামে পূর্বে একটি ফাঁড়ি থানা ছিল, কিন্তু বর্তমানে তাহা উঠিয়ে নেওয়া হয়েছে?

২। সত্য হইলে, কবে তাহা উঠিয়ে নেওয়া হয়েছে এবং কি কারণে উঠিয়ে নেওয়া হয়েছে,

৩। ঐ অঞ্চলের জনগণের আবেদন থাকা সত্বেও পুনরায় সেই জায়গায় ফাঁড়ি থানা বসানোর সিদ্ধান্তে দেরী হওয়ার কারণ কি,

৪। কবে পর্য্যন্ত সেই অঞ্চলের ফাঁড়ি থানাটি পুনরায় বসানো হবে?

উত্তর

১ এবং ২। কোন পুলিশ ফাঁড়ি তকছাপাড়া গ্রামে ছিলনা তবে প্রতিরোধের জন্য একটি অস্থায়ী পুলিশ শিবির উক্ত গ্রামে ১৯৬৫ ইং সনে স্থাপন করা হয়েছিল। সেই অস্থায়ী শিবিরের পুলিশ বাহিনীকে অন্যত্র ঐ জরুরী কাজে প্রয়োজন হওয়ার গত ২।১।১৯৭৭ ইং তাং শিবিরটি উঠাইয়া দেওয়া হয়।

৩। অপরাধমূলক ঘটনার সংখ্যার উপর পুলিশ ফাঁড়ি স্থাপনের সিদ্ধান্ত নির্ভর করে। তকছাপাড়া গ্রামের অপরাধমূলক ঘটনার সংখ্যা একটি পুলিশ ফাঁড়ি স্থাপনের পক্ষে যথেষ্ট নয়।

৪। অপরাধমূলক ঘটনার প্রবণতার উপর ভবিষ্যৎ সিদ্ধান্ত নির্ভর করে।

মিঃ স্পীকার :—শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী :—স্টার্ট কোয়েশ্চান নং ৬

শ্রীদীনেশ দেববর্মা :—স্টার্ট কোয়েশ্চান নং ৬

প্রশ্ন

১। ‘ফুডফর ওয়ার্ক:—এ বর্তমান সরকারের আমলে এখন পর্যন্ত কত শ্রম দিবস কাজ করানো হয়েছে।

২। বর্তমান সরকারের বিভিন্ন দপ্তর এখন পর্যন্ত কয়টি কর্মসূচী ফুড ফর ওয়ার্কের মাধ্যমে রূপায়িত করেছেন।

৩। (ক) ইহা কি ঠিক, কোন কোন সরকারী দপ্তর ফুড ফর ওয়ার্ক যথাযথ ভাবে চালু করতে উদ্যোগ নিচ্ছেন না ? এবং

(খ) ইহা ঠিক হলে, তার প্রতিকারকল্পে সরকার কোন ব্যবস্থা করেছেন কিনা বা করবেন কিনা। আর

(গ) করে থাকলে তার বিবরণ. আর

(ঘ) না করে থাকলে তার কারণ কি ?

উত্তর

১। বামফ্রন্ট সরকারের আমলে ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালে ৩০শে নভেম্বর পর্যন্ত মোট ৮৭,৩৯,৫৯৮ ২/১ শ্রম দিবস কাজ করানো হয়েছে।

২। বিভিন্ন দপ্তরে ১৯৭৯ সালের ৩০শে নভেম্বর পর্যন্ত মোট ১২,৬০০টি কর্মসূচী ফুড ফর ওয়ার্কের মাধ্যমে রূপায়িত হয়েছে।

৩। ক) এরকম কোন সংবাদ সরকারের নাই।

খ) প্রশ্নই উঠেনা।

গ) প্রশ্নই উঠেনা।

ঘ) প্রশ্নই উঠেনা।

শ্রীবাদল চৌধুরী :—সাপ্লিমেণ্টারী স্যার, ত্রিপুরায় ফুড ফর ওয়ারকের মাধ্যমে কি কি কাজ হয়েছে তা মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদীনেশ দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয় ফুডফর ওয়ারকের ফলে, নতুন রাস্তা নির্মাণ, পুরাতন রাস্তা মেরামত, পুল তৈয়ার, ক্ষুদ্রসেচ পরিকল্পনা জমির জলসেচের ব্যবস্থা, বন্যা নিয়ন্ত্রণ বাঁধের সাহায্যে জমি রক্ষা, জমি সংস্কার, মৎস্য চাষের জন্য জলাশয় সৃষ্টি, কাঁচা কূপ খনন, স্কুলঘর, বালোয়ারী কেন্দ্রও খোলার মাঠের সংস্কার সাধন, হজুত ক্ষেত পরিস্কার, বাজারের উন্নতি সাধন উত্যাদি করা হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, ফুডফর ওয়ারকের ৮৭,৩৯,৫৯৮ ২/১ শ্রম দিবসের মধ্যে কয়ট শ্রম দিবস কাজের বদলে খাদ্য প্রকল্পে কাজ হয়েছে তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদীনেশ দেববর্মা :—এই প্রসঙ্গে এটা কোন প্রশ্ন হতে পারে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, বিগত লোকসভা নির্ব্বাচনে অর্থাৎ কিছুদিন আগে যে লোকসভার নির্ব্বাচন হযে গেল তাতে শান্তির বাজারে নতুন বাজারে প্রায় ১০০টার

মত নির্ব্বাচনী জনসভা হয়েছে। এই জনসভায় যে সকল কর্মচারীরা এটেণ্ড করেছে তাদেরকে বিনা পরিশ্রমে কাজের বদলে খাদ্য দেওয়া হয়েছে কিনা, সেটা ঠিক কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদশরথ দেব :—বিনা কাজে কাউকে টাকা পয়সা দেওয়া হয়নি।

শ্রীসমর চৌধুরী :—সাপ্লিমেণ্টারী স্যার, সদর মহকুমায় ফুড ফর ওয়ার্কের নাম করে সেখানকার গাঁওপ্রধান কিছু শাড়ী নিত্য প্রযোজনীয় জিনিষ মেরে দিয়েছে। তিনি নাকি সেখানকার উপজাতি নেতা। এ ব্যাপারটা মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কি ?

শ্রীদীনেশ দেববর্মা :—সেটা তদন্ত করা হয়েছিল এবং কিছু কাপড় উদ্ধার করা হয়েছে।

মিঃ স্পীকার :—শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার :—স্টার্ট কোয়েশ্চান নং ৬৫

শ্রীদশরথ দেব :—ষ্টার্ট' কোযেশ্চান নং ৬৫।

প্রশ্ন

১। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠার পর এ পর্যন্ত কয়টি ক্ষেত্রে সরকারী কর্মচারী ও শিক্ষকের বদলীর আদেশ কার্যকরী হয নাই ?

২। এদের কত জন সরকারের আদেশের বিরুদ্ধে মামলা দায়ের করেছেন, এবং

৩। কবে পর্যন্ত এ সকল কর্মচারী ও শিক্ষকদের বদলীর বিষয় সুরাহা হবে ?

উত্তর

১। বামফ্রন্ট সরকার আমলে মোট ২৯৪টি ক্ষেত্রে বদলীর আদেশ কার্যকরী হয় নাই।

২। এদের মধ্যে ১৩ জন বদলীর আদেশের বিরুদ্ধে আদালতে মামলা দায়ের করিয়াছেন।

৩। যে সকল কর্মচারীকে বদলীর আদেশ দেওয়া হইয়াছে এবং বদলীর আদেশ খারিজ করা হয় নাই তাহারা উপযুক্ত কারণ দর্শাইতে না পারিলে বদলীর আদেশ কার্য্যকরী করা হইবে।

শ্রীমতিলাল সরকার :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী বলবেন কি, এই যে বদলীর আদেশ কার্য্যকরী হচ্ছে না, তাতে কর্মচারীদের একটি ক্ষুদ্র অংশ, যাতে সরকারী ক্ষেত্রে একটা বিশৃংখলা সৃষ্টি হয়, তার জন্য চেষ্টা করছে, তার ফল স্বরূপ এই আদেশ কার্যকরী হচ্ছে না ?

শ্রীদশরথ দেব ·—মাননীয় স্পীকার স্যার, সরকার এটাই জানাতে চায যে বামফ্রন্ট সরকার আসার আগে ত্রিপুরা রাজ্যে কর্মচারীদের সুষ্ঠু কোন বদলী নীতি ছিল না। বামফ্রন্ট সরকার আসার পর একটা সুষ্ঠু বদলী নীতি কেবিনেট গ্রহণ করেন এবং এটাকে চালু করা হয়। সেই বদলী নীতিকে অনুসরণ করে কিছু কাজ করা হয়েছিল, ইতিমধ্যে যেগুলি ট্রান্সফার হয়েছে সেগুলি কার্য্যকরী করতে গিয়ে আমরা যে সমস্ত অসুবিধা পেয়েছি সেগুলি এখানে আমি বলছি, এক নম্বর হচ্ছে সপ্তম লোকসভা শুরু হওয়ার সঙ্গে

সঙ্গে এই বদলীর আদেশ স্থগিত রাখার একটা নির্দেশ আছে, কোন কোন ক্ষেত্রে যাদের বদলী করা হয়েছে, তারা কোর্টে মামলা করেছে। কাজেই কোর্টের রায়ের অপেক্ষে আমরা আমাদের বদলী নীতিকে কার্যকরী করিনি, কারণ তাতে করে কোর্টের অর্ডারের ভায়লেশান হবে, কিছুটা কার্যকরী করে যাদেরকে বদলী করা হয়েছে তারা দীর্ঘদিনের ছুটি নিয়ে আছেন। কাজেই এই অবস্থাতে ত আর বদলী করা যায় না। আরও কিছু কিছু ক্ষেত্রে অসুবিধা দেখা গেছে, যে তার সাবস্টিটিউট চট করে দেওয়া যাচ্ছে না। যার জন্য কোন কোন ক্ষেত্রে আমাদের নিজেদের বদলীর আদেশকে স্থগিত রাখতে হয়েছে। অবশ্য যে সমস্ত বদলীর আদেশ আমরা দিয়েছি সেইসব আদেশ এখনও রিজেক্ট করা হয় নি বা বাতিল করা হয় নি। তারা যদি উপযুক্ত কারণ দর্শাতে না পারেন তাহলে এদের বদলীর আদেশ আমরা কার্যকরী করব।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্যগণ এখানে প্রশ্নের উত্তর কাল শেষ। যে সমস্ত তারকা চিহ্ন বিশিষ্ট প্রশ্নের উত্তর মৌখিক দেওয়া সম্ভব হয়নি সেগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নের উত্তরগুলি সবার টেবিলে রাখবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়-গণকে অনুরোধ করছি।

"পার্ট—টু"

## দৃষ্টি আকর্ষণী প্রস্তাব

মিঃ স্পীকার :—আমি নিম্ন লিখিত সদস্যর নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। শ্রী বাদল চৌধুরী। নোটিশের বিষয় বস্তু হল :—গত ২৮শে ডিসেম্বর বাইখোড়ায় সি; পি, (এম) প্রচার মিছিলের উপর কিছু সংখ্যক দুর্বৃত্ত কর্তৃক হামলা এবং গত ৩১শে ডিসেম্বর নলুয়ায় (বিলোনিয়া) সি, পি, আই (এম) পার্টি অফিসের উপর হামলা ও লুট করা সম্পর্কে" আমি মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেওয়ার জন্য মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীদশরথ দেব :— এই নোটিশের উপর আমি ১৬ তারিখে বিবৃতি রাখব।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়ার নিকট থেকে আমি একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, নোটিশের বিষয়বস্তু হলঃ— "গত ৪ঠা জানুয়ারী ৮০ ইং তারিখে উদয়পুর মহকুমার চন্দ্রপুর নিবাসী ছবি মিঞা দুস্কৃতকারীদের হাতে খুন হওয়া সম্পর্কে"। আমি মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীদশরথ দেব :—স্যার এটার উত্তরও আমি আগামী ১৬ তারিখে জানাব।

মি: স্পীকার :—আমি মাননীয় সদস্য শ্রী সুনীল চৌধুরীর নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, নোটিশের বিষয়বস্তু হল :— "সাবরুমে গত ১১ই জানুয়ারী কংগ্রেস (ই) মিছিল থেকে বটতলীতে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি'র গেইট ভাঙ্গা, পতাকা ছিনতাই ও সাবরুম বাজারে অশোক বসাকের দোকান আক্রমন, উত্তম বসাক, প্রলয় বসাক ও সুখদেব বসাককে আহত করা ও রতন আচার্য্যাক গাড়ী চাপা দিয়া মৃত্যু ঘটান ও হরিনা বাজারে মানিকদে ও ব্রজেন্দ্র মজুমদার, দিলীপ মজুমদার ও সুনীল দেব নাথকে আহত করা সম্পর্কে"। আমি মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। তিনি যদি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীদশরথ দেব :—স্যার, এটাও আমি ১৬ তারিখে জানাব।

মি: স্পীকার :—আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্য মন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্য মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীসুবোধ চন্দ্র দাস কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশের বিষয়বস্তু হল : — "সাম্প্রতিক ধর্মনগরের আনন্দ বাজার বি, এস, এফ ক্যাম্পে মিজো হামলা সম্পর্কে"।

শ্রী দশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী সুবোধ চন্দ্র দাস কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটি হল—

"সাম্প্রতিক ধর্মনগরের আনন্দ বাজার বি, এস, এফ ক্যাম্পে মিজো হামলা সম্পর্কে"

গত ৯ই নভেম্বর ১৯৭৯ ইং রাত প্রায় ৯টার সময় প্রায় ৮৪ জনের একটি মিজো হামলাকারী দল আনন্দবাজারে সি, আর, পি, ক্যাম্প আক্রমণ করে এবং আনন্দবাজারটি লুঠ করে। ঐ ক্যাম্পের বাহিনীর সংখ্যা ছিল এক প্লাটুন। দশদা থেকে ভাণ্ডারিমা যাওয়ার পথে এক প্লাটুন বি, এস, এফ ঐ দিন রাতে সি, আর, পি ক্যাম্পে অবস্থান করিতেছিল।

আনন্দবাজার উত্তর ত্রিপুরা জেলার কাঞ্চনপুর থানার অধীন। আনন্দবাজার অঞ্চলটি কাঞ্চনপুর হইতে ৩০ কি: মি: দক্ষিণে জম্পুই পাহাড়ের পশ্চিম পাদদেশে অবস্থিত। এই ৩০ কি: মি: দূরত্বের মধ্যে ১৪ কি: মি: মোটর যানবাহনের উপযোগী এবং বাকী অংশ ছড়া এবং নদী পেরিয়ে পায়ে হাটা পথ। আনন্দবাজার থেকে ২২ কি: মি: দক্ষিণে ভাণ্ডারিমা সীমান্ত চৌকি অবস্থিত। এই ভাণ্ডারিমা সীমান্ত চৌকিটি মিজোরাম, ত্রিপুরা এবং বাংলাদেশ সংযোগস্থলের নিকটবর্তী। আনন্দবাজারে একটি পুলিশ চৌকি আছে যাহার তত্ত্বা-

বধ্যানে একজন এ, এস, আই এবং ৬ জন কনষ্টেবল নিযুক্ত। এই মিজো হামলাকারীদের দল দুই ভাগে বিভক্ত হয়ে এই হামলা কার্য্য পরিচালনা করে। এদের একদল অতর্কিতে সি, আর, পি, ক্যাম্পের নিকট পৌছেই রাত প্রায় ৯টার সময় তিন দিক থেকে ক্যাম্পের উপর গুলি বর্ষণ আরম্ভ করে। ক্যাম্পে অবস্থিত সি, আর, পি, এবং বি, এস, এফ, বাহিনী পালটা গুলি বর্ষণ করে তাদের প্রতিরোধ করে। যখন সি, আর. পি, এবং বি, এস, এফ বাহিনী হামলাকারীদের প্রতিরোধে ব্যস্ত তখন মিজো হামলাকারীদের দ্বিতীয় দলটি আনন্দ-বাজারে দোকান ঘর এবং বসতিগুলির লুঠ আরম্ভ করে। মিজো হামলাকারীদের সাথে সি, আর, পি, এবং বি, এস, এফ বাহিনীর লোকদের রাত সাড়ে দশটা পর্য্যন্ত গুলি বিনিময় চলে। এই সংঘর্ষে বি, এস, এফ বাহিনীর হেড কনষ্টেবল এম, আর, ঘোষ এবং বি, এস, এফ বাহিনী কর্তৃক নিযুক্ত ভারবাহক শ্রী হরলাল দেবনাথ বুলেটের আঘাতে ঘটনাস্থলেই মারা যান। অপর দুইজন বি, এস. এফ কনষ্টেবল পায়ে বুলেটের আঘাত পায়। তাহাদিগকে আগরতলায় পরদিন সকাল বেলায়ই চিকিৎসার জন্য নিয়ে আসা হয়। তারপর চিকিৎসায় তাদের বিপদ কেটে যায়। এই সংঘর্ষে হামলাকারীদের কেহ হত হয়েছে বলে সুনির্দ্দিষ্ট প্রমাণ পাওয়া যায় নাই তবে ঘটনা স্থলে রক্তের দাগা দেখে বুঝা যায় তাহাদের মধ্যে কিছু সংখ্যক আহত হয়েছিল। বাজার লুঠের সময় ৩ জন অসামরিক ব্যক্তি মিজো হামলাকারীদের দ্বারা আহত হন। নিম্নে ৩ ব্যক্তির বিবরণ দেওয়া গেল। ১। শ্রী কর্ণ দাস বয়স ২৮ বৎসর, আনন্দবাজারের একটি হোটেল পরিচালক। মাথায় ভারী ভোঁতা অস্ত্রের আঘাতে আহত। ২। শ্রী ভারত চন্দ্র দাস, আনন্দবাজারেয় একটি মিষ্টির দোকানের মালিক, সামান্য আহত. ৩। শ্রী জহর সাহা, আনন্দবাজারের একটা মনোহারী দোকানের মালিক, সামান্য আহত। আনন্দবাজারে অবস্থিত নিম্নলিখিত দোকন এবং বাড়ীগুলি সম্পূর্ণ লুঠ হয়ে যায়।

| দোকান | বাড়ী |
|---|---|
| ১। শ্রীসতীশ রঞ্জন দাস | ১। শ্রীপ্রকাশ দেবনাথ |
| ২। শ্রীমতি লাল দেব | ২। শ্রীমতি অমুনা দেব মিড ওয়াইফ। |
| ৩। শ্রীমনোরঞ্জন সাহা | ৩। শ্রীপ্রেমময় ভট্টাচার্য্য |
| ৪। শ্রীমাখন চন্দ্র সাহা | ৪। শ্রীঅবনী কুমার চন্দ। |
| ৫। শ্রীমাখন চন্দ্র দাস | |
| ৬। শ্রীজহর সাহা। | |
| ৭। শ্রীভারত চন্দ্র দাস। | |

শ্রী প্রেমময় ভট্টাচার্য্য:—ফরেষ্টারকে দুষ্কৃতকারীরা সরকারী লোহার সিন্দুক খুলিতে বাধ্য করে এবং সরকারী তহবিলের সম্যক ৪০১ টাকা ৬৩ পয়সা সমেত শ্রীভট্টাচার্য্যের গৃহ হইতে সোনার অলংকার নিজস্ব, নগদ ৫১০ টাকা এবং হাতঘড়ি লুঠ করে নিয়ে যায়। দোকান ঘর সহ

দ্রব্যের পরিমাণ প্রায় ৫০,০০০ টাকা। ঘটনার সংবাদটি ঐদিনই রাত ১০টা ৩০মিঃ এর সময় আগরতলায় পৌছে। সাথে সাথেই ৪৪নং সি. আর. পি. ব্যাটেলিয়নের কমানডেন্ট এবং উত্তর ত্রিপুরার জেলা শাসককে দ্রুত ঘটনাস্থলে পৌছিবার নির্দেশ দেওয়া হয়। রাত ৩টার সময় নিকটবর্তী কাঞ্চনপুর কুমারঘাট সি. আর. পি ক্যাম্পের বাহিনী সমেত কোম্পানী কমাণ্ডার আনন্দবাজারে পৌছে সেখানকার বাহিনীগুলিকে শক্তি বৃদ্ধি করেন। পরের দিন অর্থাৎ ১১-১১-৭৯ইং আগরতলা থেকে সি. আর. পির একটি কোম্পানীকে তল্লাসী কাজের সহায়তার জন্য আনন্দবাজারে প্রেরণ করা হয়। মুখ্যমন্ত্রী এবং আই. জি. পি. ১১ই নভেম্বর আনন্দবাজার পরিদর্শন করেন। ডি. আই. জি পুলিশ (রেইঞ্জ) এবং সি. আই. ডি. ১৩ই নভেম্বর আনন্দবাজারে উপস্থিত হয়ে তদন্ত কার্য্য পরিচালনা করেন।

তল্লাসীর সময় দুষ্কৃতকারীদের দ্বারা ব্যবহৃত ২২৫টি কার্তুজের খোল পাওয়া যায়। তাছাড়াও একটি রকেট লাঞ্চারের পুচ্ছভাগ, ৩০৩ রাইফেল বোল্ট একটি, ২টি ব্রু ব্যারেট এবং একটি মাংকি ক্যাপ পাওয়া যায়। ঘটনায় জানা যায় দুষ্কৃতকারীরা রকেট লান্সার হইতে ৬টি রকেট বোমা নিক্ষেপ করে। অবশ্য একটি বোমাও সি. আর পি. ক্যাম্পের উপর পড়ে নাই। তদন্তে দেখা যায় মিজোহামলাকারীরা ত্রিপুরা মিজোরাম বাংলাদেশ হইতে ত্রিপুরায় প্রবেশ করে। হামলার পরে যে পথ দিয়ে তাহারা আনন্দবাজারে এসেছিল সেই পথ দিয়েই তাহারা বাংলাদেশে পশ্চাৎ অপসারণ করে। লুন্ঠিত দ্রব্য নিয়ে ফেরার সময় তাহারা স্থানীয় ৪৬ জন লোককে ভারবহনকারী হিসাবে নিয়োগ করে। এই ৪৬ জন ভারবাহকের মধ্যে ৩০ জনকে এই পর্যন্ত পুলিশ খোঁজ খবর করে বের করে গত ১৪ইং নভেম্বর, ১৯৭৯ইং জিজ্ঞাসাবাদের জন্য আনন্দবাজার পুলিশ ফাঁড়িতে নিয়ে আসে। গত ৯ই নভেম্বর ১৯৭৯ইং রাত্রি ১০টায় আনন্দবাজারের ৫ কিঃ মিঃ দক্ষিণ পূর্ব্বে বড়ছড়ার নিকটে কতিপয় গ্রামবাসী মিজো হামলাকারীদের প্রায় ৮৪ জনকে দেখিতে পায়। তাহাদের মধ্যে অর্ধেক হামলাকারীই আগ্নেয় অস্ত্রে সজ্জিত ছিল। তাহাদের পরিধানে খাকি সামরিক পোশাক। লুটতরাজ আগ্নেয় অস্ত্র নিয়ে আক্রমণ এই অভিযোগের ভিত্তিতে কাঞ্চনপুর থানায় ৩/১১/৭৯ই মোকদ্দমা ভারতীয় দণ্ডবিধির ১৪৮।১৪৯।৩০২।৩০৭।৩৯৬ ধারায় নথিভুক্ত করা হয়। এই পর্যন্ত কাহাকেও গ্রেপ্তার করা যায় নাই। তদন্ত কার্য্য চলিতেছে। তদন্তে এই পর্য্যন্ত অনুমান হইতেছে যে নিম্ন লিখিত উদ্দেশ্যেই মিজোরা এই হামলা সংঘটিত করে :—(১) আনন্দবাজারের অধিবাসীদের এবং দোকান সমূহ লুঠ করে প্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহ করা। (২) অতর্কিতে সি. আর. পি. ক্যাম্প আক্রমণ করে অস্ত্র শস্ত্র লুঠ করা। (৩) গত সেপ্টেম্বর মাসে আনন্দবাজারে এবং অক্টোবরে ভাণ্ডারিমায় কতিপয় ট্রাইবেল ন্যাশনেল ভলান্টিয়ারের সদস্যদের গ্রেপ্তারের প্রতিশোধ নেওয়ার জন্য পুলিশ, সি. আর. পি. এবং বি. এস. এফ-এর উপর সুপরিকল্পিত আক্রমণ। এই হামলার সাথে গত ৮ই আগষ্ট, ১৯৭৯ইং তারিখে অমরপুরে মিজোহামলার সাদৃশ্য পাওয়া যায়। পুলিশ থেকে এই হামলার আগাম সংবাদ পায় নাই। হামলাকারীরা বাংলা দেশ ত্রিপুরা সীমানা হইতে প্রায় ৩৫ কিঃ মিঃ পথ গভীর বনজঙ্গলের ভিতর দিয়ে অতিক্রম করে ত্রিপুরার ভিতরে প্রবেশ করে। অঞ্চলটি অত্যন্ত দুরতিগম্য। সকল অসুবিধা

সত্ত্বেও আমাদের গোয়েন্দা বাহিনী খবর সংগ্রহের ব্যবস্থা জোরদার করিয়া তুলিতেছে। বর্তমানে আন্তর্জাতিক সীমারেখা বরাবর যে সমস্ত সীমান্ত রক্ষী ফাড়ি আছে সেইগুলিতে শক্তি বৃদ্ধি করা হইতেছে এবং ত্রিপুরা বাংলাদেশ সীমান্তে সীমান্তরক্ষী বাহিনীর শক্তি বৃদ্ধি করার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হইয়াছে যাহাতে সীমান্তরক্ষী বাহিনী ভাংমুন, কাঞ্চনপুর, আমবাসা, গণ্ডাছড়া, অমরপুর, নূতনবাজার এবং সাব্রুম অঞ্চলে সতর্ক দৃষ্টি রাখিতে পারে। মিজোরাম সরকারকে ত্রিপুরা মিজোরাম বাংলাদেশ সংযোগস্থলে মিজোরামের অভ্যন্তরে সশস্ত্র বাহিনীর ঘাঁটি স্থাপন করিয়া মিজো অনুপ্রবেশ বন্ধ করিতে অনুরোধ করা হইয়াছে।

শ্রীসমর চৌধুরী :—পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের সংগৃহীত তথ্যে এগুলি আছে কিনা এবং থাকলে জানাবেন কিনা যে ত্রিপুরা রাজ্যে কিছু সংখ্যক উগ্র উপজাতি উগ্রতা দেখিয়ে স্বাধীন ত্রিপুরা গড়তে চায় এবং তার জন্য তাদের কিছু সংখ্যক লোক এই সমস্ত কাজে সোজাসুজি জড়িত রয়েছে। এই তথ্য আছে কিনা? সঙ্গে সঙ্গে এটাও জানাবেন কি যে মিজো হামলার সময় হাইলি সোফিস্টিকেটেড আর্মস্ ব্যবহার করা হয়েছে এবং উচ্চ ধরণের ট্রেনিং প্রাপ্ত লোকেরাই এই হামলার সঙ্গে জড়িত ছিল। এই সমস্ত লোকেরা ত্রিপুরায় হচ্ছে ত্রিপুরা উপজাতি। তারা বাইরে থেকে ট্রেনিং প্রাপ্ত হয়ে এসমস্ত হামলা করছে। এ সমস্ত তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের তথ্যে আছে কিনা। এই যে হামলাকারী লোক তারা ত্রিপুরার একটি রাজনৈতিক দল নামে পরিচিত যুব সমিতির সঙ্গে জড়িত রয়েছে এবং তাদের নেতৃত্বে যিনি রয়েছেন তিনি এখনও উপজাতি যুব সমিতির হিসাবেই রয়েছেন। এই সমস্ত তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, কিছু কিছু তথ্য যে সরকারের কাছে নেই তা নয়। ত্রিপুরার কিছু যুবক এখনও বাংলাদেশে আছে এবং সেখান থেকে ফেরার পথে কিছু কিছু জিনিষপত্র ও কিছু কিছু কাগজপত্র সঙ্গে করে আনায় এবং তা উদ্ধার করায় এই প্রমাণ পাওয়া গেছে যে তারা মিজোদের কাছ থেকে অস্ত্র ও ট্রেনিং পাচ্ছে। তবে এরা যে হামলার সঙ্গে যুক্ত ছিল সে তথ্য এখন আমার হাতে নেই। এই সমস্ত ঘটনাগুলিকে ভিত্তি করে দেখা হচ্ছে এবং এগুলি যাতে ভবিষ্যতে আর না চলতে পারে এবং যাতে এটা বন্ধ করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে। তবে এই কাগজপত্র ও মুখ্যমন্ত্রীর বক্তব্য থেকে আপনারা ও আমরা দেখতে পাচ্ছি যে এই বাহিনীর কমাণ্ডার ইন-চীফ, বিজয় রাংখল এই বাহিনীর নেতৃত্ব দিচ্ছেন এবং অন্যান্যদেরকে গ্রেপ্তার করার সময় যে কাগজপত্র পাওয়া গেছে তাতে অস্ত্র শস্ত্র নেওয়ার কথা লেখা আছে। এই ধরণের বেশ কয়েকটি চিঠিপত্র সংগ্রহ করা আছে। মাননীয় মুখ্যমন্ত্রীর সংগৃহীত তথ্য থেকে অনুমান করা যায় এর পেছনে একটি রাজনৈতিক দল আছে এবং সে দলটি সম্পর্কে সুস্পষ্ট ধারণা জন্মে ভলান্টিয়ার বাহিনীর কমাণ্ডার-ইন-চীফ বিজয় কুমার রাংখলের চিঠিতে বুঝা যায় যে উপজাতি যুব সমিতির কর্তা ব্যাক্তিদের সমর্থন ও ভূমিকা আছে।

শ্রীকেশব চন্দ্র মজুমদার :—অন পয়েন্ট অব ক্লারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, পুরানো দিনের সেংক্রাক আন্দোলনের সঙ্গে যুক্ত কিছু ট্রেইনিং প্রাপ্ত লোক এই মিজো হামলার সঙ্গে জড়িত আছেন, এ রকম কোন তথ্য সরকারের কাছে আছে কিনা?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার ঐ ঘটনার সঙ্গে জড়িত আছে এইরূপ কোন প্রমাণ না পাওয়া গেলে কিছুই বলা সম্ভব নয়। তবে ঘটনাস্থলে যারা গ্রেপ্তার হয়েছে বা হবে তাদের থেকে সে রকম তথ্য পাওয়া যেতে পারে। আর যারা অসৎ উদ্দেশ্যে ট্রেইনিং নেয় তারা এসব ঘটনার সঙ্গে যে জড়িত থাকবে না এমন মনে করার কোন কারণ নেই।

শ্রীবাদল চৌধুরী :—মাননীয় স্পীকার স্যার, এটা কি ঠিক যে, নির্ব্বাচনের ঠিক প্রাক-মুহূর্ত্তে সমগ্র উত্তর পূর্ব্বাঞ্চলে যথা আসামে যাতে নির্ব্বাচন না হতে পারে তার জন্য সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা ছড়িয়ে সীমান্তে গুলি বিনিময় করা হয়েছে এবং একটা ষড়যন্ত্র করা হয়েছিল, এই ষড়যন্ত্রের পিছনে করা ছিল ?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, কারা এই ষড়যন্ত্রের পিছনে আছে এটা ঠিক বুঝা যায় না তবে এর পেছনে যে একটা অশুভ শক্তি কাজ করছে তা বুঝা যায়। শুধু নির্ব্বাচনের আগেই নয়, সমগ্র উত্তর-পূর্ব্বাঞ্চলের শান্তি যাতে বাঁধাপ্রাপ্ত হয় তার জন্য এই অশুভ শক্তি কাজ করছে। তবে এই ষড়যন্ত্রের পেছনে কোন রাজনৈতিক দল বা উপজাতি যুব সমিতির যে ভূমিকা রয়েছে তা কোন প্রমাণ না পেলে কিছুই বলা যায় না। তবে যে একটা অশুভ শক্তি কাজ করছে তা ভালভাবে বোঝা যায়। শুধু ত্রিপুরার ক্ষেত্রে নয়, সমগ্র উত্তর-পূর্ব্বাঞ্চলের রাজ্যগুলিতেও এবং সমগ্র ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও এই অশুভ শক্তি কাজ করছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, উপজাতি যুব সমিতি ৭ম লোকসভায় নির্ব্বাচনে সহযোগিতা করেছিলেন এবং শ্রীবিজয় রাংখল নির্ব্বাচনে অংশ গ্রহণ করেছিলেন এবং তাঁরা শান্তিপূর্ণ ভাবে সব কাজ করেছেন অথচ এখানে উপজাতি যুব সমিতির উপর দোষারূপ করা হচ্ছে। আমাদের বিরুদ্ধে অপপ্রচার করা হচ্ছে। এই সম্পর্কে রাজ্য সরকার খতিয়ে দেখবেন কি এবং আমাদের বিরুদ্ধে অপপ্রচার চালিয়ে হীনমন্যতার পরিচয় দেওয়া হচ্ছে এটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি ?

শ্রীদশরথ দেব :—রাজ্য সরকার কোন রাজনৈতিক দলের বিরুদ্ধেই অপপ্রচার করেনি। এটা কোন পার্টির লিডারের বক্তব্য হতে পারে। আর আমি বলেছি কোন রাজনৈতিক দল এই সব ষড়যন্ত্রের সঙ্গে যুক্ত আছেন কিনা তা উপযুক্ত প্রমাণ না পেলে বলা যায় না। তবু মাননীয় বিরুধী দলের নেতা যদি মনে করেন যে আমরা তাদের দোষ দিচ্ছি এটা তাদের দুর্ব্বলতার পরিচয়।

শ্রীদ্রাউ কুমার রিয়াং :—মাননীয় স্পীকার স্যার, এতবড় একটা মিজো হামলা হয়ে গেলো অথচ রাজ্য সরকারের পুলিশ একটিও দুষ্কৃতকারি মিজোকে ধরতে পারলো না, এতে বোঝা যায় যে, বামফ্রন্ট সরকার ইচ্ছা করেই মিজোদের দিয়ে হামলা বাধাচ্ছে। এটা মাননীয় মন্ত্রী মহোদয় পরিস্কার করবেন কিনা ?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, ডাকাতকে কেউ তার নিজ ঘরে ডেকে নিয়ে আসে না। ডাকাত ডাকাতি করে যাওয়ার পর তাদের ধরার জন্য পুলিশ থেকে চেষ্টা করা হয়, তবে এদের ধরা যেতেও পারে নাও পারে, কোন ডাকাত কি ইচ্ছে করেই ধরা দেয় ?

আর মাননীয় শ্রী দ্রাউ কুমার রিয়াং একজন গন্য মান্য বিরুধী দলের নেতা হয়ে এ কথা বললেন কিভাবে ? এটা কি তাঁর ব্যাক্তিত্বের পরিচয় ?

শ্রী দ্রাউ কুমার রিয়াং :—মাননীয় স্পীকার স্যার, মিজো হামলার সঙ্গে উপজাতি যুব সমিতির লোকদের জড়ানো হচ্ছে কেন ?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, এখানে যে মিজো হামলা হচ্ছে তাতো প্রমাণ হচ্ছে না। মিজোরা কেন ত্রিপুরা আক্রমণ করতে যাবে। তবে কিছু দুষ্কৃতকারী ত্রিপুরায় এসে দাঙ্গা-হাঙ্গামা করছে, ডাকাতি করছে। তার সঙ্গে উপজাতি যুব সমিতির লোকেদের দোষারূপ তো কেউ করছে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মাননীয় স্পীকার স্যার, অমরপুরে যে মিজো হামলা হয়েছিল সেই মিজো হামলাকারীদের অনেকেই নাকি রতননগরের গ্রাম প্রধান এর বাড়িতে আশ্রয় নিয়েছিল এবং হামলা করার পর মিজোরা যখন ফিরে যাচ্ছিল তখনও নাকি ঐ প্রধান তাদের সাহায্য করেছিলেন এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় কিছু বলবেন কি ?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, এটা সম্পূর্ণ মিথ্যা এবং বানানো। তবে দেখা গেছে উপজাতি যুব সমিতির লোকেরা যেখানে বেশী সংখ্যায় ববাস করেন সেখানে এই হামলা বেশী হয়। এর প্রমাণও আছে। অমরপুরে হামলার পর পুলিশ কিছু উপজাতি যুব সমিতির সমর্থক এর বাড়ি থেকে লুণ্ঠিত কাপড়-চোপড় উদ্ধার করা হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মাননীয় স্পীকার স্যার, আনন্দনগরে মিজো হামলার পর পুলিশ কিছু উপজাতিদের ঘর বাড়ী অকারণে তল্লাসী করে এবং একজন উপজাতি তার বিয়ের কাপড়-চোপড় তিনি আগের দিন কিনে নিয়েছিলেন পুলিশ সেই কাপড়-চোপড় এনে বলছে যে উহা লুণ্ঠিত কাপড়-চোপড়।

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, যে এলাকা থেকে ঐ লুণ্ঠিত কাপড়-চোপড় উদ্ধার করা হয়েছে সেখানে বিগত তিন মাসের মধ্যেও কোন বিয়ে হয়নি। সুতরাং এখানে মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া যে বলেছেন তা শুধু সত্যকে ঢাকবার জন্য।

শ্রীবাদল চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে আনন্দনগরের যে মিজো হামলা হয়েছিল সে সময় পুলিশ একজন উপজাতি নাম জয়ন্ত জমাতিয়া, পিতার নাম—সুবল সাধন জমাতিয়া, গ্রাম সর্বং এর বাড়ী থেকে ১৬টি বন্দুক, ১৬টি ৩০৩ রাইফেল এবং ১২টি এল, এম, জি, উদ্ধার করেছে, এটা কি ঠিক ?

শ্রীদশরথ দেব :—স্যার, এটা পুলিশের নিকট থেকে তথ্য এনে বলতে হবে।

স্পীকার :—আমি মাননীয় সদস্য শ্রীঅভিরাম দেববর্মা কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটির উপর মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে উনার বিবৃতি রাখতে অনুরোধ করছি। দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটি হলো—

"গত ৩০শে ডিসেম্বর ১৯৭৯ ইং প্রাক্তন বিধায়ক কমরেড কালিদাস দেববর্মা ও মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি কর্মী বিশু দেববর্মা খুন হওয়া সম্পর্কে"।

শ্রীদশরথ দেব :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ২৯শে ডিসেম্বর অপরাহ্নে সিধাই থানার অন্তর্গত সভ্যরাম ঠাকুর পাড়ায় লোক সভার নির্ব্বাচন উপলক্ষে সি, পি, আই (এম) দলের একটি সভা অনুষ্ঠিত হয়। উক্ত সভায় প্রাক্তন বিধায়ক শ্রীকালিদাস দেববর্মা এবং অন্যান্য অনেকেই যোগদান করেন। সভাশেষে তাহারা স্থান পরিত্যাগ করে নিজ নিজ স্থানে প্রত্যাবর্তন করেন। কিন্তু সি, পি, আই (এম) দলের কিছু সমর্থক যুবক যখন মাইক সহকারে যাইতেছিলেন তখন কতিপয় যুবক তাহাদিগকে যোগিরাম পাড়ায় আটক করে মাইক সেটটি ছিনাইয়া নেয়। সি, পি, আই (এম) এর সমর্থকরা ঐ যুবকদের অভিচরণ পাড়ার অধিবাসী বলিয়া সন্দেহ করে।

২৯শে ডিসেম্বর সন্ধ্যার সময় জয়চন্দ্র পাড়ার শ্রীশুকরাম দেববর্মা দুধ বিক্রি করার জন্য অন্য দিনের মত খয়েরপুর গমন করেন। কিন্তু ৩০শে ডিসেম্বর সকাল ১০।১১ টার সময় তিনি ফিরে এসে তাহার প্রতিবেশীগণকে জানান যে, চন্তাই পাড়া স্কুলের নিকট ৮।৯ জন যুবক তাহাকে আটক করে তাহার সাইকেল দুধের ২টি কলসী নগদ ২৯ টাকা এবং দুই হাজার বিড়ি ছিনাইয়া নেয়। দুষ্কৃতকারীদের নাম তিনি জানেন না কিন্তু চিনেন। এই ঘটনা শুনে গাঁও প্রধান শ্রীরাজ কুমার দেববর্মা চন্তাইবাড়ীতে গিয়ে প্রাক্তন বিধায়ক শ্রীকালিদাস দেববর্মার সাথে কথা বলে ৩০শে ডিসেম্বর বিকালে মধুচৌধুরী পাড়া স্কুল মাঠে মিটিং করে মিমাংসা করিতে ব্যবস্থা করেন। সেই ব্যবস্থা অনুসারে প্রাক্তন বিধায়ক শ্রীকালিদাস দেববর্মা তাঁহার ৩০-৩৫ জন অনুগামী সহ মধু চৌধুরী পাড়া স্কুল মাঠে আসেন। এই বৈঠকে যুব সমিতির সমর্থকদের মধ্যে কথা কাটাকাটি আরম্ভ হয় এবং কিছু উত্তেজনা সৃষ্টি হয়। অবস্থা দেখে মধু চৌধুরী পাড়ার শ্রীবিশুরায় দেববর্মা এবং অভিচরন পাড়ার বাজার সম্পাদক ঘটনাটি মিটমাটের জন্য তিন দিনের সময় নেন। সভাশেষে উপস্থিত সবাই স্থান ত্যাগ করে নিজ নিজ গন্তব্যস্থানে গমন করেন।

যখন শ্রীকালিদাস দেববর্মা তাহার সঙ্গীগন সহ যোগিরাম পাড়ায় উপস্থিত হন, তখন হঠাৎ উপজাতি যুবসমিতির কতিপয় যুবক তাঁহাদিগকে আক্রমণ করে। প্রাক্তন বিধায়ক শ্রীকালিদাস দেববর্মাকে মারাত্মক আহত অবস্থায় জিরানীয়ার দিকে নিয়া আসা হয়। জিরানীয়া হইতে আগরতলা আসার পথে রাধাকিশোর নগরে তিনি প্রাণত্যাগ করেন। তাঁহার অন্য সহকর্মী শ্রীবিশু দেববর্মাও ঐ ঘটনায় মারাত্মক ভাবে আহত হন। সেখান থেকে শ্রীবিশু দেববর্মাকে স্থানীয় পুলিশের সাহায্যে জিরানীয়ায় আনা হয়। এই ঘটনায় উপজাতি যুবসমিতির শ্রীঅমিন্দ্র দেববর্মা ও মাথায় আঘাত পায়। জিরানিয়া থানায় পুকুরহাটি গ্রামের আর এক জন বাসিন্দা শ্রীব্রজেন্দ্র দেববর্মা এই ঘটনায় সামান্য আহত হয়। আহত ব্যক্তিগণ কয়েকজন আক্রমণকারীকে অপরাধী বলিয়া সনাক্ত করেন।

জিরানীয়া থানার রাজচন্তাই পাড়ার শ্রীদেবেন্দ্র দেববর্মার বিবৃতি পূর্ব্ব আগরতলা থানার ইন্সপেক্টার লিপিভুক্ত করিয়া সিধাই থানায় গত ৩১/১২/৭৯ইং তারিখ ২৪/১২/৭৯ নং মোকদ্দমা ভারতীয় দণ্ডবিধির ১৪৮।১৪৯।৩২৬।৩৪২।৩৭৯।৩০২ ধারায় নথিভুক্ত করেন। সদর সাবডিভিশন্যাল পুলিশ অফিসারের তত্বাবধানে সদর সার্কেল ইন্সপেক্টর ঘটনাটির তদন্ত করিতেছেন।

আহত শ্রীবিশু দেববর্মা যাহাকে জি, বি, হাসপাতালে জিরানিয়া হইতে আনা হইয়াছিল তিনি গত ১লা জানুয়ারী, ১৯৮০ইং তারিখে হাসপাতালেই মারা যান। শ্রীবিশুকুমার দেববর্মা, পিতা শ্রীঅশ্বিনি চন্দ্র দেববর্মা, রবিচন্দ্র পাড়া, সিধাই এবং শ্রীবিশুকুমার দেববর্মা, পিতা—শ্রীকৃষ্ণ কুমার দেববর্মা শ্রীদাম কোবরাপাড়া থানা জিরানীয়া, এই দুইজনকে ২।১।৮০ইং তারিখে গ্রেপ্তার করা হয়। শ্রীঅমিন্দ্র দেববর্মা, পিতা—শ্রীচরণ দেববর্মা, মধুচৌধুরী পাড়া, থানা সিধাই, একে গ্রেপ্তার করা হয় ৪।১।৮০ই তারিখে। শ্রীবিশ্বরাম দেববর্মা, পিতামৃত, রবিচরণ দেববর্মা, জয়চন্দ্র গ্রাম, থানা সিধাই। শ্রীনন্দরায় দেববর্মা পিঃ শ্রীবিকাশ চন্দ্র দেববর্মা, গ্রাঃ বানিয়াবাড়ী, থানা সিধাই, শ্রীকামিনী দেববর্মা, পিঃ শ্রীক্ষীরোদ চন্দ্র দেববর্মা, কাইন্তা কোবরা পাড়া, থানা—জিরানিয়া, শ্রীকার্তিক দেববর্মা, পিঃ শ্রীপিলিয়ারাই দেববর্মা, বানিয়া পাড়া, থানা সিধাই, এরা সকলেই গ্রেপ্তার হয় ৬।১।৮০ইং তারিখে। তাহাদের সকলকে কোর্টে চালান দেওয়া হইয়াছিল। আসামী ১নং হইতে ৩নং কে আগামী ১৫।১।৮০ইং তারিখ এবং বাকী সকলকে ২৯।১।৮০ইং তারিখ পুনরায় জেল হাজত হইতে কোর্টে হাজির করার জন্য নির্দেশ দেওয়া হইয়াছে। বাকী অপরাধীদের গ্রেপ্তারের ব্যবস্থা করা হইতেছে। ঘটনাটির তদন্ত চলিতেছে।

শ্রীকেশব মজুমদার :—এই মামলার সঙ্গে যারা জড়িত আছে এবং যে ৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে এরা সকলেই ত্রিপুরা উপজাতি যুবসমিতির সক্রিয় সদস্য কিনা মাননীয় মন্ত্রী মহোদয় তা জানাবেন কি ?

শ্রীদশরথ দেব :—অন্তত প্রাথমিক রিপোর্টে তাই বুঝা যায়। তারাই নেতৃত্ব দিয়েছে এই হত্যা কাণ্ডের।

শ্রীসমর চৌধুরী :—স্যার, এতবড় একটা সুপরিকল্পিত এবং ঠাণ্ডা মাথায় একটা রাজনৈতিক হত্যার ঘটনা, এটা শুধু কলিং এটেনশানের সীমার মধ্যে রাখলে সকলের মনের উত্তর হবে না। এর জন্য কিছু বক্তব্য রাখার জন্য কিছুক্ষণ সময় দেওয়া হোক।

মিঃ স্পীকার :—শর্ট ডিসকাশনের জন্য আপনি বলছেন না ?

শ্রীসমর চৌধুরী :—হাঁা, স্যার। আজকে যদি না হয় তাহলে যে কোন দিন সময় দিন।

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার মহোদয়ের যদি সম্মতি হয় তাহলে আমাদের সরকারের তরফ থেকে কোন আপত্তি নাই।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য, রিসেসের পরে কখন আলোচনা হতে পারে আমি তা জানাব।

## Discussion on Governor Address.

মিঃ স্পীকার :—সভার পরবর্তী কার্যসূচী হল মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার উপর আলোচনা। আমি মাননীয় সদস্য শ্রীগোপাল দাসকে আহ্বান করছি।

শ্রীগোপাল চন্দ্র দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১০ই জানুয়ারী, ১৯৮০ ইং তারিখে এই হাউসে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং তার উপর যে সমর্থনসূচক প্রস্তাব এসেছে এই প্রস্তাবকে আমি আর, এস, পি-র পক্ষ থেকে সম্পূর্ণ সমর্থন করি। আজকে আমরা দেখতে পাচ্ছি যে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে ত্রিপুরার সার্বিক আইন শৃঙ্খলা পরিস্থিতির উপর সন্তোষ প্রকাশ করেছেন এবং আমরা দেখতে পাচ্ছি যে এই ভাষণের মধ্য দিয়ে বামফ্রন্ট সরকার তার প্রতিশ্রুতি রূপায়ণে যে প্রচেষ্টা, তাকে সার্থক করে তুলে ধরা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রথম যে কথাটা বলতে চেয়েছি রাজ্যে আইন শৃঙ্খলা সম্পর্কে মাননীয় রাজ্যপাল সন্তোষ প্রকাশ করেছেন, আমরা দেখেছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর রাজ্যে আইন শৃঙ্খলা পরিস্থিতি স্বাভাবিক অবস্থায় চলছে। তবে আমরা দেখতে পাচ্ছি যে, কিছু কিছু দুষ্কৃতিকারী এবং প্রতিক্রিয়াশীল শক্তির যারা সহায়ক তারা রাজ্যের মধ্যে আইন শৃঙ্খলা নেই', এই বলে চীৎকার করছেন। এই প্রসঙ্গে এই কথাটা বলতে চাই যে আমরা এক সময়ে দেখেছি যে বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় আসেন, গত বিধান সভার নির্বাচনে ত্রিপুরার জনগণ যাদের রায় দিয়ে নির্বাসিত করেছেন তারা এবং উপ-জাতি যুব সমিতির যারা সাম্প্রদায়িকতাকে আনতে চাইছেন তাঁরা রাজ্যে কিছু কিছু উস্কানি-মূলক কাজ করে রাজ্যে আইন শৃঙ্খলার অবনতি ঘটাতে চাইছেন। যখন কেন্দ্রীয় সরকারের মন্ত্রী আদবানী আসেন আগরতলায় তার দুদিন আগেই পলিটেকনিক কলেজের শঙ্কর জয়ন্তকে হত্যা করে দেখাতে চেষ্টা করেছে যে ত্রিপুরাতে আইন শৃঙ্খলা নেই। মহাত্মা গান্ধীর যে স্ট্যাচু আছে সেই স্ট্যাচুকে ভেঙে দেখানো হয়েছে যে আইন শৃঙ্খলা নেই। আমরা দেখেছি যে রাজ্যে এই সমস্ত দলের যে গুণ্ডারা আছে যারা মরার মিছিল নিয়ে রাজনৈতিক হত্যাকাণ্ড বলে চালাতে চেষ্টা করছেন এবং সেই মিছিল নিয়ে মুখ্যমন্ত্রীর বাড়ী পর্যন্ত আক্রমণ করেছে।

আমরা আরও লক্ষ্য করেছি এবং আমরা এক সময়ে দেখেছি যে রাজ্যে যারা কংগ্রেসী গুণ্ডা আছেন, তারা ঐ সময়ে মরার মিছিল নিয়ে রাজনৈতিক হত্যাকাণ্ড বলে রচনা করবার চেষ্টা করেছিলেন। আর সেটা আমাদের সামনে একটা উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছিল, কেন না যারা রাজনৈতিক ভাবে ত্রিপুরা রাজ্যের মাটি থেকে নির্বাসিত হয়েছিল এবং ত্রিপুরা রাজ্যের জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে গিয়েছিল, তারাই এভাবে বামফ্রন্ট সরকারকে ব্যতিব্যস্ত করবার চেষ্টা করেছিল। সে দিন মোহনপুর স্কুলের হেড মাষ্টারকে হত্যা করবার একটা সুগভীর চক্রান্ত করা হয়েছিল, যার পরিকল্পনাটা ত্রিপুরা রাজ্যবাসীর কাছে পরবর্তী কালে ফাঁস হয়ে যায়। আমরা দেখেছি সেদিন আগরতলায় যারা কংগ্রেসী গুণ্ডা ছিল, সেই তাপস দে, মুনসর আলী সবাই মিলে মিছিল করে ফুলের মালা ভি. এম. হাসপাতালের মর্গে গিয়ে হাজির হয়েছিল, কারণ মোহনপুর স্কুলের হেড মাষ্টারকে খুন করা হয়েছে, তার মরদেহে মালা দিতে হবে। যদিও হেড মাষ্টার মহাশয় সৌভাগ্যক্রমে আগরতলায় এসেছিলেন অফিসের কাজে, তাই তিনি তাদের সেই চক্রান্ত

থেকে জীবনে বেছে গেলেন। কিন্তু তিনি যদি মোহনপুরে থাকতেন তাহলে নিশ্চিত ভাবে বলা যায় যে সেদিন তিনি তাদের সেই চক্রান্তের শিকার হতেন, কেন না, তাদের মালা নিয়ে মর্গে উপস্থিত থাকাটাই প্রমাণ করেছে যে সেই দিন তাঁর খুন হওয়ার কথা ছিল। এই ঘটনাই প্রমাণ করে যে সেদিন আইন শৃঙ্খলার প্রশ্নে প্রতিক্রিয়াশীল শক্তির সংগে হাত মিলিয়ে তারা আমাদের বামফ্রন্ট সরকারকে হেনস্তা করবার চেষ্টা করেছিল। কিন্তু সুখের কথা যে রাজ্যবাসী এই সমস্ত প্রতিক্রিয়াশীলদের কথায় সাড়া না দিয়ে তাদের চক্রান্তকে মোকাবিলা করেছিলেন। আজকের দিনেও আমরা দেখছি যে রাজ্যবাসী ১৯৮০ সালের লোক সভার নির্ব্বাচনে সেই প্রতিক্রিয়াশীলদের চক্রান্তকে পায়ের নীচে দলিয়ে দিয়ে বামফ্রণ্টের প্রার্থীকে বিপুলভাবে জয়ী করেছেন। রাজ্যবাসী এই নির্ব্বাচনের মাধ্যমে প্রমাণ করে দিয়েছে যে ত্রিপুরা রাজ্যে সাম্প্রদায়িক বা স্বৈরতন্ত্রের কোন স্থান নাই। ১৯৭৭ সালে যেমন বিধানসভা নির্বাচনে বামফ্রন্টকে বিপুলভাবে জয়ী করে তারা প্রমাণ করে দিয়েছিলেন, তেমনি এবারও ১৯৮০ সালের লোক সভা নির্বাচনেও ত্রিপুরা রাজ্যের ১৭ লক্ষ মানুষ প্রমাণ করে দিয়েছেন প্রতিক্রিয়াশীল সাম্প্রদায়িক শক্তির স্থান এখানে নেই। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যারা বিরোধী দলের সদস্য উপজাতি যুব সমিতির বন্ধুরা, তারা এই হাউসের সামনে কয়েকটা অভিযোগ এনেছেন। সেটা হচ্ছে, তারা বলেছেন যে কংগ্রেস আমলে যে সমস্ত কাজ হয়েছে, সেই রকম কাজ নাকি বামফ্রন্ট সরকারের আমলে হচ্ছে না। কিন্তু আমি সেই উপজাতি বন্ধুদের বলতে চাই যে আপনারা তো ৩০ বৎসরের কংগ্রেস রাজত্ব দেখেছেন, আর এখন সেই কংগ্রেসীদের পক্ষে এখানে দালালী করছেন। কংগ্রেসীদের সংগে আপনাদের যে এত বন্ধুত্ব তাদের সেই ৩০ বছরের রাজত্বকালে তো তারা উপজাতি ভাইদের জন্য স্বশাসিত জেলা পরিষদ বিল পাশ করতে পারেন নাই। কিন্তু অন্য দিক দিয়ে আজকে আমরা লক্ষ্য করলাম যে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার সংগে সংগে বামফ্রন্ট তাদের নির্ব্বাচনী ইস্তাহারে উপজাতিদের জন্য যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, এবং অন্যান্য কাজের যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তার প্রতিটিই একটার পর একটা কাজে বাস্তবায়িত করছেন। এর থেকে বুঝা যাচ্ছে না সত্যিই উপজাতিদের স্বার্থকে বেশী করে রক্ষা করছে? বিগত কংগ্রেসী সরকার না বর্তমানের বামফ্রন্ট সরকার? কংগ্রেস তার রাজত্বকালে কি উপজাতি কি তপশীলি জাতি এবং সমাজের অন্যান্য গরীব মানুষের উপর যে নির্য্যাতন করেছিলেন, সেই কথাটা আমাদের বিরোধীপক্ষের উপজাতি যুব সমিতির বন্ধুদের স্মরণ করিয়ে দিচ্ছি। তাদের সেই কথাটাও ভাবতে হবে। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার সংগে সংগে কি উপজাতি কি তপশীলি জাতি তাদের সবার উন্নতির জন্য পরিকল্পনা অনুযায়ী অগ্রসর হচ্ছেন। আর একথা আমরা বলছি না যে আমরা সমাজের সকল শ্রেণীর চাহিদা অনুযায়ী তাদের সমস্ত সমস্যার সমাধান করে ফেলেছি। তবে যেটুকু এক্ষুনি তাদের জন্য করা সম্ভব হচ্ছে, সেটুকু আমরা করবার চেষ্টা করছি, আর বাকীটুকু আমাদের সীমিত ক্ষমতার মধ্যে আস্তে আস্তে করবার চেষ্টা করছি। আজকে এটা সবারই বুঝা দরকার যে বর্ত্তমানে দেশের মধ্যে যে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা এবং পুঁজিবাদী সমাজ ব্যবস্থা কায়েম রয়েছে, তার মধ্যে

সীমিত ক্ষমতা দিয়ে সাধারণ মানুষ এবং পিছিয়ে পড়া মানুষের সব সমস্যার সমাধান করা সম্ভব নয়। তবু ত্রিপুরা রাজ্যে আমাদের বামফ্রন্ট সরকার এবং পশ্চিম বঙ্গের বামফ্রন্ট সরকার তাদের সীমিত ক্ষমতার মধ্য দিয়েও ঐ সব মানুষদের জন্য কিছু কাজ করার চেষ্টা করছেন এবং এই দুই রাজ্যের মানুষ সেটা ক্রমশঃ উপলব্ধি করতে পারছেন বলেই আমার ধারণা। আজকে সারা ভারতের মধ্যে এই দুটি রাজ্যেই এমন একটি সরকার কায়েম হয়েছে, যে সরকার সাধারন মানুষের দুঃখ দুর্দশা দূর করার জন্য কিছু করতে চেষ্টা করছেন এবং ভারতের অন্যান্য রাজ্যের জনসাধারণের কাছে দৃষ্টান্ত স্থাপন করবার চেষ্টা করছেন। তাই ভারতের গরীব মানুষ এবং মেহনতি মানুষ এই দুই রাজ্যের বামফ্রন্ট সরকারের কার্য্য-কলাপের দিকে বিশেষ ভাবে নজর রাখছেন এবং তারা এই দুই রাজ্যের সরকারগুলির কাজ দেখে অত্যন্ত উৎসাহিত বোধ করছেন। তাই আমরা বলতে পারি যে আমাদের বামফ্রন্ট সরকার যে ভাবে সিদ্ধান্তগুলি নিচ্ছেন এবং সেগুলি কার্য্যকরী করবার চেষ্টা করছেন, তাতে সমাজের গরীব শ্রেণী, মেহনতি মানুষ উৎসাহিত বোধ করলেও অন্য দিকে সমাজের মধ্যে কিছু কায়েমী স্বার্থবাজ মানুষ এবং স্বার্থান্বেষী আমলা কর্মচারী সেই সব কাজগুলির রূপায়ণে বাধার সৃষ্টি করছেন। তাই আমি রাজ্যের সাধারণ মানুষের কাছে আবেদন রাখছি যে তারা যেন বামফ্রন্টের সরকারের গৃহীত কর্মসূচীগুলি যাতে সুষ্ঠুরূপে বাস্তবায়িত হতে পারে, সেজন্য আরও সক্রিয়ভাবে বামফ্রন্ট সরকারকে সহযোগীতা করেন।

এক দিকে আমরা এই বিধান সভায় দাঁড়িয়ে লড়াই করছি এবং সঙ্গে সঙ্গে রাজ্য ব্যাপী আন্দোলন করে যে সব সিদ্ধান্ত নেওয়া হয়েছে সেগুলি যাতে দ্রুত বাস্তবায়িত হয় তার জন্য প্রসাশনের উপর চাপ সৃষ্টি করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ আমি লক্ষ্য করলাম যে এই ভাষণের মধ্যে রয়েছে তপশিল জাতি এবং তপশিল উপজাতির ষ্টাইপেণ্ডের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে যে ষ্টাইপেণ্ডের হার ছিল সেই হারকে বৃদ্ধি করে যেখানে ৬০ টাকা ছিল সেখানে ৯০ টাকা করা হয়েছে। তাছাড়া আরও দেখছি যে বোর্ডিংয়ের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার গরীব জাতি উপজাতি ছাত্র-ছাত্রীদের স্বার্থে বিভিন্ন সুযোগ সুবিধা বৃদ্ধি করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা আমরা জানি যে এই বার যে খরা পরিস্থিতি হয়েছিল তার ফলে ত্রিপুরায় বিশেষ করে যারা গরীব কৃষক তাদের কাজের ব্যাঘাত হয়েছে এবং তাদের কৃষিজাত পণ্যের ক্ষতি হয়েছে। বোরো, আউস, এবং আমনের প্রচণ্ড ক্ষতি হয়েছে ৬৩ শতাংশ আউসের এবং ৫৯ শতাংশ জুম ফসলের ক্ষতি হয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকার সেখানে সাবসিডি দিয়ে সার, বীজ ইত্যাদি দিয়ে গরীব চাষী যারা গ্রামাঞ্চলে যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তাদের বিভিন্ন গাঁওসভা এবং পঞ্চায়েতের মাধ্যমে সুষ্ঠু ভাবে সার, বীজ ইত্যাদি বন্টন করার সিদ্ধান্ত নিয়েছিলেন। কিন্তু সেখানে বামফ্রন্ট সরকারকে হেয় করতে গিয়ে কিছু কিছু উপজাতি যুবসমিতির এবং কংগ্রেস (আই) ও নির্দল গাঁও প্রধান দুর্নীতি আশ্রয় গ্রহণ করেছে। ব্লক পর্য্যায়ে তদন্তের মাধ্যমে যেসমস্ত দুর্নীতি ও কেলেঙ্কারীর ঘটনা প্রকাশ হচ্ছে তাদের মুখোস খুলে যাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে দেখা যাচ্ছে যে বামফ্রন্ট সরকার ফুড ফর ওয়ার্কের কাজে এপর্যন্ত ৮৩, ৪০, ৫৯৮টি শ্রম দিবসের কাজ করেছে। তার ফলে বিশেষ করে ত্রিপুরার যারা দিন মজুর, যারা গরীব মানুষ যাদের নিজেদের খাওয়ার ব্যবস্থা ছিল না, তারাই উপকৃত হয়েছে। এই ত্রিপুরাতে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে যখন ত্রিপুরাতে বুর্জোয়া গোষ্ঠীর সরকার ছিল তখন আমরা লক্ষ্য করেছি যে গ্রামের গরীব অংশের মানুষ না খেয়ে মারা যেত কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার ত্রিপুরায় ক্ষমতায় আসার পর মানুষ আজকে আর না খেয়ে মারা যায় না। এটা আমরা লক্ষ্য করলাম এবং বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গ্রামের গরীব অংশের মানুষের জন্য একটা বিকল্প ব্যবস্থা তারা করতে পেরেছে। এটা সত্য যে আমরা সকল অংশের মানুষের জন্য ব্যবস্থা করতে পারি নাই তবু আমরা সমাজের দুর্বল অংশের মানুষের জন্য যথাসাধ্য চেষ্টা করে যাচ্ছি। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সমস্ত ঘটনায় প্রমাণ করছে যে আজকে আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্য দিয়ে আমরা শতকরা ৮০-৯০ ভাগ মানুষের উপকারের জন্য কাজ করছি। ছাত্রদের ষ্টাইপেণ্ডের হার বৃদ্ধি করে, কৃষকদের খাজনা মকুবের মধ্য দিয়ে ফুড ফর ওয়ার্কের মধ্য দিয়ে এবং বিভিন্ন সিদ্ধান্তের মধ্য দিয়ে প্রমাণিত হয়েছে যে বামফ্রন্ট সরকার গরীব অংশের মানুষের সরকার। আমরা আজকে লক্ষ্য করছি যে জেলে আগে যেখানে কয়েদীদের উপর বিভিন্ন ভবে অত্যাচার করা হত আজ সেখানে তাদের সামাজিক পুনর্বাসন করার জন্য জেলের মধ্যেই তাদের মানবিক দৃষ্টিভঙ্গী দিয়ে সংশোধন করার চেষ্টা হচ্ছে। তার ফলে কারাগার আজকে আর অত্যাচারের কারখানা হিসাবে না রেখে সেখানে তারা যাতে মানবিক মূল্যবোধ পেতে পারে সেদিকে বামফ্রন্ট সরকার নজর দিচ্ছে। শিল্প ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের ত্রিপুরা রাজ্য একটা অনুন্নত রাজ্য এবং সমগ্র ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন একটা রাজ্য। যোগাযোগ ব্যবস্থা একেবারেই নাই—রেল লাইন নেই আমরা বিগত কংগ্রেস সরকারের আমলে রেল সম্প্রসারণের জন্য লড়াই করেছি। তখন সুখময় বাবুর সরকার এবং শচীন বাবুর সরকার ছিলেন আমাদের এই ত্রিপুরায়। কিন্তু কেন্দ্রের কাছ থেকে রেল দাবী করে আদায় করে আনার ক্ষমতা তাদের ছিল না। তাদের মনে ভয় ছিল যে ত্রিপুরার জন্য রেলের কথা বললে যদি তাদের মুখ্যমন্ত্রীত্ব চলে যায় এই ভয়ে তারা সেই কথা কোন দিন কেন্দ্রের কংগ্রেসী সরকারের কাছে বলেন নাই। আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে, সংগ্রাম করে কুমারঘাট পর্যন্ত রেল লাইন আনার ব্যবস্থা করছে এবং তার কাজও আরম্ভ হতে চলছে। কাজেই আজকে শিল্পের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে পাট কল আনুষ্ঠানিক ভাবে উদ্বোধন করা হয়েছে যদিও পুরাপুরি কাজ অরম্ভ হয় নাই তবু যখন কাজ আরম্ভ হবে তখন ত্রিপুরার প্রায় ২৫ হাজার বেকারর কর্ম সংস্থান হবে। আমরা জানি যে আজকে ত্রিপুরায় ৬৯ হাজার বেকার আছে। এই বেকারদের চাকরী দেয়ার জন্য সরকার একটা নিয়োগ নীতি করেছেন যাতে এই বেকাররা এই নিয়োগ নীতির মাধ্যমে তাদের চাকরী পায়। অবশ্য এই ব্যবস্থায়

বামফ্রন্ট সরকার সবাইকে চাকরী দিতে পারবে না। শিক্ষিত বেকারদের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে তাদের দিয়ে কো-অপারেটিভ করে পি. ডাবলিও. ডি. থেকে বিভিন্ন কাজ দিয়ে তাদের কর্ম সংস্থানের ব্যবস্থা করা হচ্ছে। তাছাডা গ্রামে কুটির শিল্পেরও পুনরুজীবন করার চেষ্টা হচ্ছে সেখানে গ্রামের বেকাদের জন্য বিভিন্ন ট্রেনিংয়ের ব্যবস্থা হচ্ছে যাতে তারা তাদের নিজদের পায়ে দাঁডাতে পারে সেই চেষ্টা বামফ্রন্ট সরকার করছেন। কাজেই এই সমস্ত দেখেও যারা বলছেন যে বামফ্রন্ট সরকার কিছুই করেন নাই তাদের আমি বলব যে কংগ্রেস সরকারের আমলে তারা কি এই সব সুযোগ সুবিধার কথা চিন্তা করতে পেরেছিলেন? কাজেই আজকে ভেবে দেখতে হবে যে বামফ্রন্ট সরকার আসার ফলেই এই সব সুযোগ হয়েছে। আর আটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউনসিল করে দিয়ে ত্রিপুরার উপজাতিদের জন্য যে সুযোগ করে দিয়েছেন। সেটা করেছেন বামফ্রন্ট সরকার ছাড়া অন্য কেউ করেনি। আজকে বামফ্রন্ট সরকার যখন এই স্ব-শাসিত জেলা পরিষদ বিল পাশ করল তখন কিছু প্রতিক্রীয়াশিল চক্র যারা বিগত নির্ব্বাচনে কংগ্রেস ও আমরা বাঙ্গালী প্রভৃতি সাম্প্রদায়ীক শক্তি চেয়েছিল সেই স্ব-সাশিত জেলা পরিষদকে বাতিল করার জন্য। আজকে আমরা দেখেছি যে সেই প্রতি-ক্রিয়াশীল চক্রকেও উপজাতি যুব সমিতি মদত দিয়ে চলেছে। তাদেরই হাত শক্ত করার জন্য কাজেই মাননীয় উপাদক্ষ মহোদয় এই বলে আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি। ইনক্লাব জিন্দাবাদ।

মি: ডে: স্পীকার—সভার অধিবেশন ২ ঘটিকা পযন্ত মুলতুবী রইল।

(বিরতির পর)

(গভার্ণরের ভাষণের উপর আলোচনা)

মি: ডিপুটি স্পীকার :— আমি হাউসের অবগতির জন্য জানাচ্ছি যে মাননীয় সদস্য শ্রীবাজুবন রিয়াং মহোদয় এই বিধানসভার সদস্য পদ থেকে পদত্যাগ করেছেন ১২-১-৮০ ইং তারিখ অপরাহ্ন থেকে এবং মাননীয় সদস্য শ্রীঅজয় বিশ্বাস মহোদয় এই বিধানসভার সদস্য পদ থেকে পদত্যাগ করেছেন ১৪-১-৮০ ইং তারিখ অপরাহ্ন থেকে। এখন মাননীয় সদস্য শ্রীফৈজুর রহমানকে তার বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

শ্রীফৈজুর রহমান :— মাননীয় ডিপুটি স্পীকার স্যার, গত ১০ই জানুয়ারী এই হাউসে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, এই ভাষণের মধ্যে দিয়ে, বিগত তুই বৎসরে ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার যে উন্নয়নমুলক কাজ করেছেন গরীব জনসাধারণের স্বার্থে, তা উদীয়মান স্বর্য্যের আলোর মত ফুটে উঠেছে। মাননীয় রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন যে এই রাজ্যের আইন শৃঙ্খলা সম্পুর্ন নিয়ন্ত্রণে। এটা দেখে প্রতিক্রিয়াশীল শক্তি হতাশ হবে। কারণ তারা এই ত্রিপুরা রাজ্যের মধ্যে কোথাও কোথাও বিশৃঙ্খলা স্বষ্টি করে প্রমাণ করতে চেয়েছিল যে ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা নাই। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে আমরা দেখতে পাই যে বামফ্রন্ট সরকার ৫৭৮টি পরিবারকে ভূমি বিতরণ করেছে, ৫৩০৬টি ভূমিহীন ব্যক্তিকে ১২০৭৯ একর খাস জমি বন্দোবস্ত দিয়েছে, ৯৫৪টি গৃহহীণ ব্যক্তিকে বাড়ীর জায়গা দেওয়া হয়েছে। এই তুই বৎসরে বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যে যে শুধু ভূমিহীনকে ভূমি, গৃহহীনকে গৃহ দিয়েছেন তা নয়, বিগত সরকারগুলির আমলে ৩২ বৎসরে যে কাজ হয়েছিল,

তার চেয়ে এই বৎসরে অনেক বেশী কাজ হয়েছে। এই বামফ্রণ্ট সরকারের এই জনকল্যাণমূলক কাজ দেখে প্রতিক্রিয়াশীল গোষ্ঠী, এই সরকারকে হেয় প্রতিপন্ন করার জন্য ত্রিপুরার বিভিন্ন এলাকায় বিশৃঙ্খলতা সৃষ্টি করতে চাইছেন। বিশেষ করে এই হলের ভিতরে বিরোধী গ্রুপের উপজাতি যুব সমিতির নেতারা বিভিন্ন জায়গায় বিশৃঙ্খলা করতে চাইছেন এবং ধর্মনগরের আনন্দ বাজারে যে মিজো হামলা হয়েছে, সেই মিজো হামলাতে আমরা জানতে পেরেছি যে এই উপজাতি যুব সমিতির নেতারা জড়িত আছেন। সি, পি, এম দলের প্রাক্তন বিধায়ক কালীদাস দেববর্মার খুনের ব্যাপারেও তারা পুরোপুরি যুক্ত আছেন এবং এই উপজাতির যুব সমিতির নেতারাই তাকে খুন করেছেন। আমরা বাঙ্গালী দলের যে সমস্ত মিছিল হযে গেছে, সেগুলিতে উপজাতির যুব সমিতির লোকদেরকে দেখা গেছে। কাজেই আমরা বাঙ্গালী দলের সংগে উনাদের যোগ আছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা বাঙ্গালী এবং উপজাতি যুব সমিতি এ দুটাই সাম্প্রদায়িক দল। উপজাতি যুব সমিতির মধ্যে ভাঙ্গন ধরাবার জন্য যাতে উপজাতিরা বামফ্রন্টে যোগ না দেয় সেজন্য আমরা বাঙ্গালী দলের সৃষ্টি করা হয়েছে। উপজাতি যুব সমিতির নেতারা নেতৃত্ব দিচ্ছে সাম্প্রদায়িক দাংগা বাধাবার জন্য। কুমারঘাটে ত্রিপুরা সেনার যে মিছিল হয়েছিল, এই দিন দেখা গেছে এই মিছিলের মধ্যে আমরা বাঙ্গালী দলের লোক এবং কাঞ্চনপুরে আমরা বাঙ্গালী দলের যে মিছিল হয়েছে, তাতে দেখা গেছে উপজাতি দলের লোক। তার কারণ কি? আজকে তারা ত্রিপুরা রাজ্যকে স্বাধীন ত্রিপুরা করার স্বপ্ন দেখছেন এবং বিভিন্ন জায়গায় অস্ত্রশস্ত্র নিয়ে ঘুরাফেরা করছেন। কিছুদিন আগে ধর্মনগরের ব্রজেন্দ্রনগর এলাকায় উপজাতি যুব সমিতির কয়েকজন বিশিষ্ট নেতা গিয়েছিলেন এবং তাদের সংগে মারাত্মক অস্ত্রশস্ত্র ছিল। এটা এলাকাবাসী দেখে তারা স্থানীয় বি. এস, এফ ক্যাম্পে খবর দেয়। কিন্তু হঠাৎ তাঁরা কোথায় সরে পড়ল। এইসমস্ত অস্ত্রশস্ত্র তাঁরা বাংলাদেশ থেকে ত্রিপুরায় আমদানী করেছেন এই উদ্দেশ্যে যাতে ত্রিপুরা অরাজকতা সৃষ্টি করা যায়। কিন্তু ত্রিপুরার জনসাধারণ বামফ্রন্ট সরকারকে আগামীতে টিকিয়ে রাখবেন। প্রতিক্রিয়াশীল শক্তি যতই বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করুক না কেন, জন সাধারণ এই সরকারকে টিকিয়ে রাখবেই। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে পুর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— শ্রী রুদ্রেশ্বর দাস।

শ্রী রুদ্রেশ্বর দাস :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১০ই জানুয়ারী মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন এবং এই ভাষণের উপরে মাননীয় সদস্য শ্রী চোধুরী মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, এই প্রস্তাবকে আমি সম্পূর্ণ সমর্থন করি। সমর্থন করি এই কারণে যে, গত বিধান সভার নির্বাচনে বামফ্রণ্ট সরকার আসার পরে ত্রিপুরার গরীব মানুষের সার্থে; প্রান্তিক চাষী ক্ষেত মজুরদের স্বার্থে, শ্রমিকদের স্বার্থে যে কাজ কর্ম করে যাচ্ছেন, সেই কাজ কর্মকে প্রতিক্রিয়াশীল গোষ্ঠী বরদাস্ত করতে পারছে না। তাই প্রতিক্রিয়াশীল দল বামফ্রন্ট সরকারকে হটাবার ফেলার জন্য চেষ্টা করছে। এবং আগামী

দিনের যে আন্দোলন, সেই আন্দোলন যাতে এগিয়ে নিয়ে যেতে না পারে তার জন্য প্রতি পদে পদে বাধা দিচ্ছে।

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমরা লক্ষ্য করেছি, গত ৩২।৩৩ বছরের কংগ্রেসী ইতিহাসে দেখা গেছে ত্রিপুরা তথা সারা ভারতবর্ষের মানুষ বিশেষ করে গরীব মানুষের স্বাধীনতা বলে কিছু ছিল না। আমরা লক্ষ্য করেছি, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সাধারণ মানুষ তার স্বাধীনতার অধিকার প্রয়োগ করতে পারছেন। আজকে বামফ্রন্টের আমলে গোপন ব্যালটের মাধ্যমে পঞ্চায়েৎ গঠিত হয়েছে। পঞ্চায়েৎ আজকে গ্রামাঞ্চলে গরীব মানুষের যে সমস্ত অধিকার সেই সমস্ত অধিকারকে সমর্থন করে বাস্তবায়িত করার চেষ্টা করছে। কিন্তু প্রতিক্রিয়াশীল চক্র আমাদের স্তরে যারা আছেন, হয়ত শতকরা ৫ পাঁচ জন হবেন, যারা নাকি সেই ধনিক শ্রেণীর স্বার্থের কথা চিন্তা করেন, তারা গ্রাম পঞ্চায়েতের এই সমস্ত উন্নয়নমূলক কাজ কর্ম বরদাস্ত করতে পারছেন না। কিন্তু বামফ্রন্ট সমস্ত কিছু উপেক্ষা করে গ্রামগুলির উন্নতির জন্য পঞ্চায়েতের হাতে অনেক ক্ষমতা দিয়েছেন। তবে দেখা গেছে, অনেকেই নানা অসুবিধায় গ্রাম পঞ্চায়েতের কাছে যেতে নারাজ। অনেক ক্ষেত্রে দেখা গেছে, রিক্সা-ওয়ালা, শ্রমিক তারা গ্রাম পঞ্চায়েতের কাছে যেতে নারাজ। এমন কি অনেক ক্ষেত্রে বলতে শুনা গেছে, বামফ্রন্ট সরকার নাকি গরীব মানুষকে মাথায় তুলেছেন। কাজেই ঐ সব প্রতিক্রিয়াশীল শক্তি আজকে বামফ্রন্ট সরকারকে বিভিন্ন ভাবে অপদস্থ করার জন্য চক্রান্ত চালিয়ে যাচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে বামফ্রন্ট সরকারে আসার পরে সারা ত্রিপুরায় অসংখ্য গ্রাম পঞ্চায়েৎ ও ন্যায় পঞ্চায়েৎ গঠন করেছেন। গরীব মানুষকে সাহায্য করতে কিছুটা হলেও চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমরা লক্ষ্য করেছি, বিভিন্ন সাব-ডিভিশন্যাল স্তরে মামলা মোকদ্দমা হ্রাস পেয়েছে। উকিল, মহুরীর, টাউট, বাটপারদের, পেছনে আর দৌড়তে হয় না। আগে একটি দরখাস্ত লেখার জন্য ৫।১০ টাকা খরচ করতে হত গ্রামের গরীব মানুষদের। কিন্তু আজকে আর সেটা করতে হয় না।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমরা আরো লক্ষ্য করেছি, ব্লক স্তরে ব্লক উন্নয়ন কমিটি করে, আজকে কাজের বদলে খাদ্য প্রকল্প চালু করে গ্রামের মানুষকে বাঁচানোর চেষ্টা করছেন ত্রিপুরার এই বামফ্রন্ট সরকার। যা ত্রিপুরায় আর কখনও কংগ্রেসের ৩০।৩২ বছরের শাসনে দেখা যায় নি। আজকে গ্রামে প্রচুর রাস্তা হয়েছে। অনেক ক্ষেত্রে দেখা গেছে, ১০ বছরে যে গ্রামে কোন রাস্তা হয় নি, আজকে সেই গ্রামে এত রাস্তা হয়েছে। ১০ বছর পর যদি কেউ সেই গ্রামে যায়, তাহলে সে এক রাস্তায় ঢুকে আর এক রাস্তায় চলে যাবে।

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমাদের বামফ্রন্ট যখন নির্বাচন নামে তখন যে ইস্তেহার প্রকাশিত করেছিল, বামফ্রন্ট আজকে ক্ষমতায় আসার পরে তার সীমিত ক্ষমতার

মধ্যেও তা পূরণ করার জন্য যথাসাধ্য চেষ্টা চালিয়ে যাচ্ছে। তবে ধনতান্ত্রিক রাষ্ট্রীয় কাঠামোয়, বুর্জোয়া রাষ্ট্রীয় কাঠামোয়, যতটুকু করা সম্ভব, সেটা করার চেষ্টা আমরা করছি। তবে এই সমাজ ব্যবস্থার মধ্যে, এই ধনতান্ত্রিক রাষ্ট্রীয় কাঠামোয় বামফ্রন্ট সরকার, কিংবা কমিউনিষ্ট সরকার বেশী দিন কাজকর্ম চালিয়ে যেতে পারবেন কিনা সন্দেহ আছে। কারণ বামফ্রন্টে ঐক্যের যে শক্তি সেই শক্তিকে বাধা দেওয়ার জন্য, বাম ঐক্যের কাজকে বাধা দেওয়ার জন্য তারা চেষ্টা চালিয়ে যাচ্ছে। তারা সেই সঙ্গে এও চেষ্টা চালিয়ে যাচ্ছে, কি করে বামফ্রন্ট সরকারকে ভেঙ্গে দেওয়া যায়। তবে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা লক্ষ্য করেছি, এই প্রতিক্রিয়াশীল শক্তি যতই চেষ্টা করুক না কেন, ত্রিপুরার গরীব, মেহনতী মানুষ, পাহাড়ী-বাঙ্গালী মানুষ, তপশিলী জাতি-উপজাতির মানুষ বামফ্রন্ট সরকারের পেছনে আছেন। আগামী দিনে সেই বামফ্রন্টের আন্দোলনকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য ত্রিপুরার খেটে খাওয়া মানুষ বামফ্রন্টের পেছনে থাকবে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা আরো লক্ষ্য করেছি, বামফ্রন্ট সরকার আসার পরে তপশিলী জাতি এবং উপজাতিদের পড়ার জন্য বোর্ডিংয়ে ৯০ টাকা করে স্টাইপেণ্ড দেওয়ার বন্দোবস্ত করেছেন। এর ফলে অনেকেরই আর বাড়ী থেকে টাকা আনতে হয়না। এবং বোর্ডিংয়ে যারা আছে তাদের জন্য অংক এবং বিজ্ঞান পড়াবার জন্য মাষ্টার মশাই আছে। কারণ বামফ্রন্ট চাইছে, তারাও যাতে শিক্ষার আলোক পেতে পারে। সেই সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকার ক্লাস ফাইভ পর্য্যন্ত ছাত্রদের জন্য দুপুরে ৫০ পয়সা করে টিফিনের ব্যবস্থা করেছেন। এতে যে সব ছোট ছোট ছেলের মা বাবারা তাদের বাচ্চাদের চায়ের স্টলে ঢুকিয়ে দিয়েছিল, তারাও এখনও তাদের ছেলেদের পড়াতে আগ্রহ দেখাচ্ছে। আজকে বাচ্চাদের মধ্যেও পড়াশুনা করার জন্য নূতন করে উদ্দীপনা দেখা দিয়েছে। কাজে কাজেই বামফ্রন্ট সরকার ত্রিপুরার গরীব মানুষের সমর্থন লাভ করবে, এবং আগামী দিনে শোষন মুক্ত শাসনের পথে এগিয়ে যাবে। এরজন্য উরজাতি যুব সমিতি, কংগ্রেস, কংগ্রেস (আই), আমরা বাঙালী কিংবা জনতা যতই চেষ্টা করুক না কেন ত্রিপুরার মানুষকে বিভ্রান্তির মধ্যে নিয়ে যেতে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ত্রিপুরার সার্বিক উন্নয়নের দিকে লক্ষ্য রেখে ১৯৭৮-৮৩ এই পাঁচ বছরের জন্য আড়াই কোটি টাকা বরাদ্দ করেছেন।

পঞ্চায়েতকে আরও উন্নত করে, ব্লক পঞ্চায়েতের মাধ্যমে ভবিষ্যৎ ত্রিপুরাকে আরও উন্নত করার মানসে গ্রামাঞ্চলের মানুষের হাতে আরও বেশী ক্ষমতা দেওয়া যায় এবং গণতন্ত্রের ভিতকে আরও শক্তিশালী করে সাধারণ মানুষের সুযোগ সুবিধাকে যাতে রক্ষা করা যায়, তজ্জন্য মাননীয় রাজ্যপাল এখানে যে অভিভাষণ রেখেছেন এবং তার উপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

*মিঃ ডেপুটি স্পীকার* :—শ্রীনগেন্দ্র জমাতিয়া। আপনি, রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে এবং আপনার এমেণ্ডমেন্ট, এই দুইটি বিষয়ের উপর একযোগে বক্তব্য রাখবেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১০ই জানুয়ারী ত্রিপুরা বিধান সভায় মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং সেই ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি সেগুলির বিরোধীতা করছি। কারন বামফ্রন্ট সরকারের পক্ষে উকালতি করে এবং অসত্য ঘটনার উপর সত্যের প্রলেপ লাগিয়ে মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন তাকে কোন মতেই সমর্থন করা যায় না। এই ভাষণকে সমর্থন করার অর্থই হবে দুর্নীতি মূলক ও অগণতান্ত্রিক কার্যাবলীর সমর্থন করা। কাজেই এই দৃষ্টিকোন থেকে মাননীয় রাজ্যপালেরর ভাষণ নিশ্চয়ই সমর্থন যোগ্য নয় এবং অপরদিকে এই ভাষণে সাধারণ মানুষের আশা আকাঙ্খার প্রতিফলন ঘটেনি যাতে সাধারণ মানুষ আত্মতুষ্টি লাভ করতে পারে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আইন শৃঙ্খলার ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে অসত্য তথ্যই তুলে দেওয়া হয়েছে। কারন, যেখানে বামফ্রন্ট সরকারের আমলে গাড়ী থামিয়ে খুন করা হয়েছে, টেম্পো থামিয়ে খুন করা হয়েছে, নিদ্রিত ব্যাক্তিকে স্ত্রী, পুত্র, কন্যার সামনে গুলি করে হত্যা করা হয়েছে, হোটেলে অবস্থানকারী গ্রাম্য মহিলাদের উপর পাশবিক অত্যাচার চালিয়েছে, প্রকাশ্য রাস্তায় খুন করা হয়েছে, মোহনপুরে দাঙ্গা হাঙ্গামা হয়েছে, অমরপুর এবং আনন্দ বাজারে মিজো হামলায় লুন্ঠনও হত্যা হয়েছে, এই অরাজকতা ও উশৃঙ্খলাকে আমরা সুষ্ঠ শান্তি শৃংখলা বলে কোনমতেই মেনে নিতে পারিনা। তাহলে এটা বাস্তবকে অস্বীকার করা হবে। কাজেই বিগত বৎসরে রাজ্যে আইন শৃংখলা বলতে কিছুই ছিনা এবং সাধারন মানুষ তখন ছিল ভয়ে বিহ্বল। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ইলেকশানের সময় দেখেছি, উপজাতি এলাকায় যখন জনসভা করতে ছিলাম তখন গণতান্ত্রিক মূল্যবোধহীন বামফ্রন্টের শান্তি সেনারা আমাদের জনসভাতে হামলা চালিয়েছে। এমনি করে তারা একটার পর একটা জনসভা বিশৃংখলার সৃষ্টি করেছে। আমাদের মিছিলকে লক্ষ্য করে বিরোধী শ্লোগান দিয়েছে এবং আমাদের মিছিলকে লক্ষ্য করে আক্রমন চালিয়েছে। এবং এমনি রাজ্যব্যাপী একটার পর একটা মারামারি ও স্থানে স্থানে অপ্রিতীকর ঘটনা ঘটিয়ে বামফ্রন্ট সরকার তাঁর প্রশাসনিক ক্ষমতাকে উপজাতি যুব সমিতির বিরুদ্ধে প্রয়োগ করেছে। শুধু তাই নয় বিগত নির্বাচনের সময়ে আমরা দেখেছি এই সরকার ফুড়ফর ওয়ার্কে কর্মরত নিরীহ লোকদের এই বলে শাসিয়েছে যে, উপজাতি যুব সমিতির মিছিলে যোগ দিলে ফুড়ফর ওয়ার্কে কোন কাজ দেওয়া হবেনা। এই ভাবে তারা আমাদের বহু মিছিলকে বাতিল করে দিয়ে সাধারন মানুষকে অগণতান্ত্রিক কার্যকলাপে লিপ্ত করে তাদের ব্যক্তি স্বাধীনতাকে খর্ব করে দিয়েছে এবং একটা আদর্শ থেকে বঞ্চিত করেছে। কাজেই এই যদি তাদের গণতন্ত্রের নমুনা হয় এবং শান্তি শৃংখলার নাম করে রাজ্যে উশৃংখলতা তা সৃষ্টি করে তাহলে তো আমরা সেটাকে সহজ ভাবে মেনে নিতে পারিনা। তাদের এসব অগণতান্ত্রিক কার্যকলাপ আমাদেরকে প্রতিরোধ করতেই হবে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, প্রাকৃতিক সম্পদে প্রাচুর্য্য আমাদের এই ত্রিপুরা। সেই সম্পদগুলোকে কাজে লাগিয়ে ত্রিপুরার অর্থনৈতিক সংকট সহজেই মোচন করা যায়। কিন্তু

মাননীয় রাজ্যপালের অভিভাষণে এই প্রাকৃতিক সম্পদের ব্যবহারের কোন সুনির্দিষ্ট পরিকল্পনা নাই। ত্রিপুরার এই বনজ সম্পদকে কাজে লাগিয়ে এখানে কলকারখানার সৃষ্টি হতে পারে, যাকে ভিত্তি করে ত্রিপুরার অর্থ-নৈতিক সংকট মোচন হতে পারে এবং ভবিষ্যৎ ত্রিপুরার ক্রমোন্নতির দিকে অগ্রসরমান হতে পারে। আমাদের রাজ্যে যে সমস্ত টিলা ল্যাণ্ড আছে, সেগুলিতে কমলা, আনারস বা রাবার বাগান করা যেতে পারে, যা থেকে ত্রিপুরার অর্থ-নৈতিক বুনিয়াদ সুদৃঢ় হতে পারে। কিন্তু এই বামফ্রন্ট সরকার সে ধরণের কোন পরিকল্পনা নিতে পারছেন না এবং মাননীয় রাজ্যপালের ভাষণেও তার উল্লেখ মাত্র নেই।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে গরীব জুমিয়া এবং ক্ষুদ্র চাষীরা যে সমস্ত অর্থকরী ফসল উৎপাদন করছে যেমন কার্পাস, তিল এবং তুলা এইগুলি সরকার থেকে নির্ধারিত মূল্যে ক্রয় করা হয়না। কেন ক্রয় করা হয়না? কিনে রাখলে এইগুলি কি পচে যাবে, নাকি নষ্ট হয়ে যাবে? আমরা জানি আজকে সেখানে শোষণ চলছে। বড় বড় পুঁজিপতি এবং জমিদাররা সেখানে শোষণ করছেন। আমরা সরকারের কাছে দাবী করেছি যে, গরীব মানুষের উৎপাদিত ফসল ন্যায্য দামে ক্রয় করা হোক। কিন্তু বামফ্রন্ট সরকার সে ব্যবস্থা করছেন না। কারন তারা বলছেন কেন্দ্রের নির্দেশ পাওয়া যাচ্ছেনা। কিন্তু আমরা জিজ্ঞাসা করতে চাই এই সমস্ত অর্থকরী ফসল সরকার যদি ক্রয় করেন, তাহলে সেগুলি কি পচে যাবে বা নষ্ট হয়ে যাবে? এইগুলি কিসের ইঙ্গিত? এটার একমাত্র কারণ হচ্ছে জোতদার এবং মুনাফাখোরকে পোষা।

নিত্যপ্রয়োজনীয় জিনিষের ব্যাপারে বিগত বছরে যে সংকট আমরা দেখেছি অমরপুর, বাইখোরা এবং বাচাইবাড়ীতে, নিত্য প্রয়োজনীয় জিনিষ গিয়ে পৌঁছায়নি, গ্রামাঞ্চলে রেশনের ব্যবস্থা ছিলনা এমনকি আনন্দবাজারে আমরা দেখেছি সেখানে কিছুই পাওয়া যেতনা, কিন্তু দু টাকা, আড়াই টাকার জিনিষ ১০।১২ টাকায় পাওয়া যেত। সরকার জানা সত্ত্বেও সেগুলির উপর কোন ব্যবস্থা গ্রহণ করেননি। কারণ সরকার চান গ্রামাঞ্চলের সাধারণ মানুষের উপর শোষণ করে তারা বড় হয়ে উঠবেন। এমনি করেই এই সরকার প্রশাসনকে শোষণ করে চলছেন।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা দেখছি সব সময়, এই মূল্য বৃদ্ধির জন্য নিত্য প্রয়োজনীয় দ্রব্যের সংকট লেগেই আছে। এ ছাড়া যে সমস্ত উন্নয়নমূলক ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন তার মধ্যে আছে শহরের মানুষকে চাকুরী দিতে হবে' শহরের মানুষ দালান কোঠায় বাস করবে, শহরের মানুষ গাড়ী চলবে, ট্যাক্সি চলবে, ট্যাম্প্ চলবে এবং টি, আর, টি, সি বাস চলবে। কিন্তু গ্রামাঞ্চলে কিছুই চলছে না। সেই ঘোড়াথাল্লা, অম্পিতে হাজার হাজার মানুষ তার শিক্ষা নেই, সংস্কৃতি নেই এমন কি তার আশে পাশের গ্রামগুলির সঙ্গে যোগাযোগ ব্যবস্থা পর্য্যন্ত নেই। সেটা বমেফ্রন্ট সরকার জানেন কি? এই সরকারের সমস্ত কার্য্যকলাপ হচ্ছে এই শহরকে কেন্দ্র করে কারন এই শহরের মানুষ গাড়ী চলবে. তার শিক্ষা সংস্কৃতির উন্নতি হবে। তারই জন্য এই সরকার গরীব মানুষের স্বার্থ এবং সাধারণ মানুষের স্বার্থ দেখছেন না।

এই সরকার গ্রামের মানুষ এবং গরীব মানুষকে শিক্ষা এবং সংস্কৃতি দিয়ে যে উন্নত করা যায় তারজন্য কোন চেষ্টাই করছেন না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি বরাবরই এই বিধানসভায় বলে আসছি যে গ্রামাঞ্চলে টি, আর, টি, সি বাস চালু করা হোক। কিন্তু সরকার বলছেন যে না করা যাবে না। সে জায়গায় আমি বলেছি তাহলে বে-সরকারী বাস দেওয়া হোক সেখানেও সরকার বলেছেন দেওয়া যাবেনা। এই অম্পি নগরে এবং বিভিন্ন গ্রামাঞ্চলে এমন অনেক জায়গা আছে যেখানে রিক্সা চলে না সাইকেল পর্যন্ত চলেনা। দু একটা জায়গায় অনেক কষ্টে জীপ চালানো হয়। এক কথায় বলতে গেলে গ্রামাঞ্চলে মোটেই রাস্তাঘাট নেই। তাহলে এটা কিসের ইঙ্গিত? এটা হচ্ছে, এই সরকার চান শুধু শহরের জন্য কাজ করতে। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই দৃষ্টিভঙ্গি নিয়ে প্রশাসন চালানো যায় না। আগামী দিনের ত্রিপুরার সাধারণ মানুষের যে আশা আকাংখা রয়েছে, সেটা বাস্তবায়িত হবেনা। কারন সেই তুলনায় এই সরকার অত্যন্ত দুর্বল এবং অক্ষম। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে ফুড ফর ওয়ার্কের উল্লেখ রয়েছে। ফুডফর ওয়ার্ক কেন চালু করা হয়েছে? এটা চালু করা হয়েছে দলীয় কর্মীদের অর্থাৎ যারা এই দলের (সরকারী) সমর্থন শুধু তারাই এই ফুডফর ওয়ার্কের মাধ্যমে কাজ করতে পারবে। উপজাতি যুব সমিতি এবং বিরোধী দলের যারা আছে তারা ফুড ফর ওয়ার্কের কাজ পাবে না। আমরা বাচাইবাড়ীতে দেখেছি দুই বস্তা চাউল চুরি হয়েছে। যারা ধরেছে উপজাতি যুব সমিতির লোক তাদেরই শেষ পর্যন্ত জেলে যেতে হয়েছে। রাত্রি দুটার সময় চাউল পাচার হচ্ছিল. এক মন ৩৭ কে. জি, সে জায়গায় সেই ব্যক্তিকে হাতে-নাতে ধরে ফেলা হয় এবং পুলিশের হাতে তুলে দেওয়া হয়। সেখান থেকে সঙ্গে সঙ্গে মুখ্যমন্ত্রী এবং এস, পি, কে ফোন করা হয়, কিন্তু শেষ পর্যন্ত যারা ধরেছে তাদেরই জেলে যেতে হয়। কাজেই সরকার যে ফুড ফর ওয়ার্ক চালু করেছেন সেটা গণতান্ত্রিক নয়, সেটা হচ্ছে জন স্বার্থ বিরোধী। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা আজকে এই হাউসে শুনেছি মাননীয় মন্ত্রী বলেছেন যে, বহু কর্মচারীকে বদলী করা হয়েছে, কিন্তু তারা সেই নির্দেশ কার্যকরী করছেন না।, সেটা কার্যকরী না হবারই কথা। তার একমাত্র কারণ হচ্ছে দলীয় স্বার্থ অর্থাৎ যারা সমন্বয় কমিটির সমর্থক, তাদের বদলী করা যায় না। কারণ সমন্বয় কমিটির লোককে বদলী করলে সরকারকে অসুবিধায় পড়তে হবে। আমরা একদিকে দেখছি বদলীর নির্দ্দেশ মানা হচ্ছে না. অপর দিকে দেখছি যারা বহু বছর ধরে গ্রামাঞ্চলে পড়ে আছে অনেক এপ্লিকেশান এবং অনেক চেষ্টা করেও আগরতলায় বদলী হতে পারছেন না। যারা সমন্বয়ে সমর্থক, এই সরকার তাদেরই বদলী বাতিল করে চলছেন। যারা বিরোধী দলের সমর্থক, সেই সমস্ত কর্মচারীকে আগরতলা থেকে ট্রান্সফার করে দেওয়া হচ্ছে। এখন কোথায় গেল সেই নিয়োগনীতি, সেই বদলী নীতি? সবই দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, উপজাতিদের উন্নতির নামে এই সরকার ও বিরোধী

দল হিসাবে আগের সরকারের মত কিছু অর্থ বরাদ্দ রেখেছেন। আমরা বাস্তবে দেখেছি যে, গতানুগতিকভাবে আগের সরকার যেভাবে উপজাতির নামে কিছু টাকা ব্যয় করতেন এখনও এই সরকার সেই ভাবে ব্যয় করে চলেছেন। চাকুরী কিভাবে দেওয়া হয়েছে, তা আমার পূর্ব্ববর্ত্তী বক্তা বলেছেন। এমন লোক আছেন যারা নাকি নিজের সিগনেচারও করতে পারে না। তাদের চাকুরীতে নিয়োগ করা হয়েছে। শুধু জুমিয়া পুনর্ব্বাসন দিয়ে, কিছু লোককে চাকুরী দিয়ে, উপজাতিদের উন্নয়নের নামে যে টাকা খরচ করা হচ্ছে, তা দিয়ে উপজাতিদের উন্নয়ন করা যাবে না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, জুমিয়াদের ভূমি সমস্যা একই অবস্থায় রয়েছে। তারা যদি এক জায়গা থেকে অন্য জায়গায় না যেতে পারে তাহলে তাদের জুম চাষ হয় না। তার জন্য তাদের জায়গার অভাব এবং তার জন্য তাদের বনভূমির দরকার। তা যদি না পায় তাহলে তারা জুম চাষ করতে পারবে না। তাদেরকে নতুন করে পুনর্বাসন দিতে হবে। যাতে করে পুনর্ব্বাসনের মাধ্যমে সে বাঁচতে পারে। জুমিয়াদের পুনর্বাসনের নাম করে অর্থ অপব্যয় করা হচ্ছে। এই দৃষ্টিভঙ্গী দিয়ে উপজাতিদের উন্নয়ন সম্ভব নয়। উপজাতিদের পুনর্বাসনের জন্য, ফিশারীর ব্যবস্থা করতে হবে, তাদের টিলা ল্যাণ্ডে অরচারডের ব্যবস্থা করতে হবে, রাবার প্ল্যান্টেশানের মাধ্যমে তারা যাতে স্থায়ী ভাবে বসবাস করতে পারে, তারা যাতে তাদের উপার্জিত অর্থ দিয়ে তাদের ফ্যামিলি চালাতে পারে এবং সুষ্ঠভাবে জীবন যাপন করতে পারে, সেই দিকে এই সরকার কোন পদক্ষেপ নেয়নি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, যে সমস্ত জুমিয়া ইঁদুরের দ্বারা ক্ষতিগ্রস্থ হয়েছে সেগুলি তারা সার্ভে করেনি। তারা বলতে পারবেনা কত পরিমাণ ক্ষতি হয়েছে। সাহায্যও সেইভাবে তাদেরকে দেওয়া হয়নি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, জুমিয়াদের যে ক্ষতি হচ্ছে তার দিকে সরকার যেমন দৃষ্টি দিচ্ছেন না, অন্যদিকে জুমিয়াদের জন্য যে টাকা ব্যয় করার কথা, সেগুলিও অপব্যয় হতে চলেছে। জুমিয়াদের ভবিষ্যৎ যে অন্ধকারে ছিল, এখনও সেই অন্ধকারেই রয়ে গেছে। কারন তাদের উৎপাদিত তিল কার্পাস সেগুলি ক্রয় করছেনা, তারা ন্যায্য দাম পাচ্ছেনা। কাজেই এই যে মহাজনী শোষণ, এই শোষণ আগামী দিনেও চলতে থাকবে এতে আর সন্দেহ নাই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ত্রিপুরার দিকে আমরা যদি তাকাই, তখন আমরা দেখি একদিকে গ্রামাঞ্চলের মানুষের উপর মহাজনরা, সুদখোর ব্যবসায়ীরা একচেটিয়া শোষণ করে চলেছে। বাজারে অসাধু ব্যবসায়ীরা নানাভাবে জিনিষপত্র মজুত করে দ্রব্যমূল্য বৃদ্ধি করে চলেছে। কাজেই গ্রামাঞ্চলে একটি অংশের মানুষের বাঁচার পথ অন্ধকারেই থাকবে। তারই জন্য এই বামফ্রন্টের আমলে সাধারণ মানুষের মনে হতাশা। এই দুই দিক দিয়ে যেমন দুর্নীতি চলেছে, তেমনি প্রশাসনিক দুর্নীতি চলছে এই বামফ্রন্টের আমলে। কাজেই তারা তিনদিক থেকে আক্রমণ করে সাধারণ মানুষের উপর শোষণ চালাচ্ছেন; নিপীড়ন চালাচ্ছেন। কাজেই সাধারণ মানুষ হতাশাগ্রস্ত হবে তা স্বাভাবিক। কাজেই রাজ্যপালের ভাষণে এই তিন শক্তির বিরুদ্ধে কোন পরিকল্পনা নেওয়া হয়নি। বরঞ্চ রাজ্যপালের ভাষনকে মদত দিয়ে এখানে এই প্রস্তাবটি

উৎথাপিত হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে বেকারদের কাজ পাওয়ার কোন সুনির্দিষ্ট পরিকল্পনা এই ভাষণে নাই। যেখানে প্রায় ৭০ হাজারের মত বেকার রয়েছে, তাদের সমস্যা সমাধানের কোন পরিকল্পনা নেওয়া হয়নি। বছরের পর বছর ধরে যারা বেকার রয়েছে, তাদের জীবন একটা বিরাট সংকটের মধ্যে রয়েছে। তাদের মধ্যে হতাশার ভাব এসে পড়েছে। বেকারদের কাজ পাওয়ার কোন সম্ভাবনা নাই। আমরা জানি বর্তমান কাঠামোর মধ্যে এই সমস্ত বেকারদের কোন কাজ হতে পারে না। তার জন্য আমূল পরিবর্তন দরকার। এই আমুল পরিবর্তনের জন্য সরকারকে বৃহত্তর পরিকল্পনা গ্রহন করতে হবে। কাগজ কল, এখন সেটা নদীর জলে ভাসমান। সেটার কোন নিশ্চয়তা নাই। চিনির কলেরও একই অবস্থা। অথচ আমরা আমাদের শিল্প মন্ত্রীর মুখে শুনেছি. দিল্লীর একটা বানিজ্য মেলায় আড়াই লাখ টাকা খরচ করে সেখানে একটি প্যালেভলিয়ান তৈরী করা হয়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই এটা কি একটা অপব্যয় নয়? আমাদের কুটীরশিল্পের লোকগুলি, হ্যাণ্ডিক্র্যাফ্টসের লোকগুলি খেতে পায়না, তাদের হাতে পয়সা নাই, তাদের সাহায্য দেওয়া হয়না। এই টাকা দিয়ে তাদের সাহায্য করা যেত। হ্যাণ্ডিক্র্যাফটসের কাজের জন্য, উন্নতির জন্য তারা ত্রিপুরার এই টাকা খরচ করতে পারত। কিন্তু তাদের কাছে দিল্লীর গুরুত্ব বেশী। কিন্তু আমাদের কাছে দিল্লী হচ্ছে স্বপ্ন। ত্রিপুরা হচ্ছে বাস্তব। কাজেই যে সমস্ত ছোট ছোট কারিগরী মূলধনের অভাবে, অর্থের অভাবে কিছু করতে পারছেনা যারা এমনি করে কষ্ট পাচ্ছে তাদের সরকার সাহায্য করছেনা। এই আড়াই লক্ষ টাকার থেকে ত তারা সাহায্য করতে পারত। কিন্তু তাদের কাছে আড়াই লক্ষ টাকা কিছুই নয়। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার. আমি রাজ্যপালের ভাষনকে মেনে নিতে পারছিনা। মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন রাজ্যপালের ভাষনের উপর, তার চরম বিরোধিতা করছি। এবং বাস্তব অবস্থার তুলে ধরার জন্য আমি ১৪টি এমেণ্ডমেণ্ট এনেছি। ২নং হচ্ছে রাজ্যে সংখ্যাগরিষ্ঠ উপজাতিদের প্রবল বিরোধিতার ফলে ত্রিপুরা উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদের নির্বাচন অনুষ্ঠিত করা যায়নি। এটা অত্যন্ত বাস্তব। কিন্তু রাজ্যপালের ভাষনে এর কোন উল্লেখ করেননি। আমরা জানি নির্বাচনে যাতে অপব্যয় রোধ করা যায় তার জন্য ৭ম লোকসভার নির্বাচনের সঙ্গে অটোনোমাস ডিষ্ট্রিকট কাউন্সিলের ও যদি নির্বাচন হত, তাহলে পরে অফিসিয়েলি খরচ কম হত। ব্যালট পেপারের জন্য ৬/৭ হাজারের মত খরচ হত। সেটা তারা করতে চাননি। উপজাতিদের উন্নয়নের জন্য তারা মুখে অনেক কিছু বলে থাকেন। কিন্তু উপজাতিদের দিকে লক্ষ্য রেখে তারা অটেনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিলের যে রূপ দেওয়া দরকার এটা তারা স্বীকার করেন না। আমাদের সন্দেহ বামফ্রণ্ট সরকার আদৌ এটা করবেন কিনা। আমরা দেখেছি কংগ্রেস আমলে ১৯৬৯ সালে থেকে ভূমি ফেরত দেওয়ার যে ব্যবস্থা করা হয়েছিল এবং ভূমি ফেরত দেওয়া শুরু হয়েছিল. তা বামফ্রণ্টের আমলে থেমে আছে। বামফ্রণ্ট সরকার নির্ব্বাচনের সময় প্রতিশ্রুতি দিয়েছিলেন ১৯৬০ সাল থেকে তারা ভূমি দেওয়া আরম্ভ করবেন। এই সমস্ত বলে তারা

উপজাতি জনগনের কাছ থেকে ভোট আদায় করেছিলেন, কিন্তু বামফ্রন্ট সরকার এই দুই বছরে ভূমি ফেরত দেয়নি। আমরা অসাধু ব্যবসায়ীরা মজুত করে বেআইনীভাবে রাজ্যে মূল্য বৃদ্ধি করছে এবং সংকট সৃষ্টি করছে। আমরা আরও দেখছি কিভাবে চোরাকারবার চলছে, গরু চুরি হয়ে বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে, নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম বাড়ছে, সেগুলি প্রতিহত করার কোন ব্যবস্থা সরকার নিচ্ছেন না। কাজেই এই যে অবস্থা, এর কথা রাজ্যপাল তার ভাষনে উল্লেখ করেননি।
তাই এই ত্রুটিটুকু দেখানোর জন্যই আমি সংশোধনী এখানে এনেছি।

তারপর আসুন ককবরক ভাষার উন্নয়নের কথায়। উন্নয়ন বলতে কি বুঝাতে চেয়েছেন বামফ্রন্ট সরকার, সেটা আমাদের জানা দরকার। আমরা জানি যে ককবরক এর উন্নয়ন হতে গেলে একটা গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি থাকতে হবে। ককবরকের উন্নয়নের জন্য যে কমিটি গঠন করা হয়েছে, সেখানে আমরা দেখলাম যে যারা ককবরক সম্পর্কে এক্সপার্ট নন, যারা কোনোদিন একটা প্রবন্ধ লেখেননি তাদের নিয়ে এই কমিটি গঠন করা হয়েছে। ককবরক ভাষার উন্নয়নের জন্য তারা শুধু কমিটিতেই আছেন, কিন্তু কোন কাজ করেননি। আমি দেখলাম গত ২ বছরে তারা একটাও পাঠ্যপুস্তকও বের করতে পারেননি। অথচ ককবরক উন্নয়ন কমিটি গঠন করা হয়েছে। আমি দেখছি, যে সমস্ত উপজাতির ছেলেমেয়েরা আছে, তারা ভেবেছিল যে বামফ্রন্টের আমলে আমরা ককবরক ভাষায় পড়াশুনা করব, মাতৃভাষায় জ্ঞান অর্জন করব, মাতৃভাষায় আমরা সংস্কৃতিকে জানব, আমাদের গণতান্ত্রিক সত্বাকে বিকশিত করে তুলব, কিন্তু সেটা আর হয়নি। সেটা গভীর অন্ধকারে তলিয়ে গেছে। কারণ বামফ্রন্ট সরকার তাদেরকে সেই সুযোগ দিতে পারেনি। এই ব্যাপারে বামফ্রন্ট সরকার সম্পূর্ণ অচেতন।

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, তেমনি রাজ্যে যে কাজের বদলে খাদ্য প্রকল্প আছে, সেগুলিতেও আমি দেখেছি যে কোন কাজ হচ্ছেনা। এই সি-পি-এম এর কর্মীরা সব টাকা ভাগ করে নিচ্ছে, আর যারা কাজ করছে তাদের কাছ থেকে ১ টাকা করে আদায় করছে চাঁদার নাম করে। আর এই টাকা নেওয়ার ক্ষেত্রে মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরীর সই করা কাগজও আমি দেখেছি। তারা ১ টাকা করে নিয়েছে এবং বলেছে যে এটা দিতেই হবে।

শ্রী সমর চৌধুরী—পয়েন্ট অব্ অর্ডার স্যার, এটা সম্পূর্ণ অসত্য কথা। আমাদের পার্টি থেকে নির্বাচনী তহবিলে চাঁদা তোলা হয়েছে এবং তাতে আমাদের পার্টির রাজ্য কমিটির যিনি সম্পাদক আছেন, সই দিলে তিনিই দিবেন। আমি তো সেক্রেটারী নই যে সই দেব। কাজেই আমার নামের সই থাকার কোন প্রশ্নই উঠেনা, এটা সম্পূর্ণ বানানো গল্প।

শ্রী নগেন্দ্র জমাতিয়া—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি নিজে যেটা দেখেছি সেটাই এখানে বলেছি, এটা বানানো গল্প নয়। এই ভাবে ফুড ফর ওয়ার্কে যারা গরীব শ্রেণীর লোক তাদের কাছ থেকে টাকা আদায় করে সরকারী অর্থকে ইলেকশানের কাজে ব্যবহার করা হয়েছে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ৮ নম্বরের আমার যে এমেণ্ডমেণ্ট হয়েছে তাতে উপজাতি ও তপশিলি জাতীদের বিনা মূল্যে পাঠ্যপুস্তক বিতরণের কথা বলা হয়েছে। এর ফলে গ্রামাঞ্চলে যে সব গরীব উপজাতী ছাত্র-ছাত্রীরা রয়েছে তাদের জন্য কিছু করা হয়নি। সরকার তাদেরকে যে প্রতিশ্রুতি দিয়েছিল বিনা মূল্যে পাঠ্যপুস্তক বিতরণের কথা, সেটা তারা রক্ষা করতে পারেনি এবং রাজ্যপালের ভাষণে তাকে এড়িয়ে যাওয়া হয়েছে। কাজেই এটাকে সকলের দৃষ্টি আকর্ষণের জন্য এবং এই সকল ছাত্র-ছাত্রীদের স্বার্থে এই এমেণ্ডমেণ্ট আমি এনেছি। তা ছাড়া রাজ্যে যেসমস্ত সংখ্যালঘু রয়েছে, যেমন মনিপুরী ও মুসলমান তাদের শিক্ষা সম্পর্কেও বিশেষ ব্যবস্থা নেওয়া হয়নি, কোন প্রকার সুযোগ-সুবিধা তাদের জন্য করা হয়নি।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাইমা সরমা থেকে যে সমস্ত হাজার হাজার উপজাতি এসেছিল ১৯৭২ সালে, সি-পি-আই-(এম)-এর নেতারা তাদের পুনর্বাসনের জন্য প্রতিশ্রুতি দিয়েছিল, কিন্তু এখনও তারা পুনর্বাসন পায়নি, যার ফলে আমরা দেখেছি যে তারা একটা বিরাট সংকটের মধ্যে রয়েছে। সুখময়বাবু যাদের উপর অমানুষিক নির্যাতন করেছিলেন, আজকের এই সরকারও ঐ সমস্ত গরীবের কথা ভাবছে না। আমরা বার বার এই বামফ্রন্ট সরকারের কাছে আবেদন জানিয়েছিলাম তাদের জন্য, বলেছিলাম যে এদের জন্য একটা সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করুন। কিন্তু তারা তা করেনি, কাজেই এই সরকারের আমলেও তারা নির্যাতিত হচ্ছে। বামফ্রন্ট সরকার, ক্ষমতায় আসার পরে, রাজ্যের সাধারণ মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। এই বামফ্রন্ট সরকার ভিলেজ স্কুল ইণ্ডাষ্ট্রি খুলেছে, কিন্তু আমি গিয়ে দেখেছি যে, একটা ছাত্রও সেখানে নাই, একটা ছাত্র আমাকে বলেছে যে সেখানে মেটারিয়ালস নাই।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই ভাবে এই সরকার যে পরিকল্পনা গ্রহণ করেছে, সেই পরিকল্পনা যে কি অবস্থায় রয়েছে সেটা চোখে না দেখলে বুঝা যায় না। কারণ আমি দেখেছি যে সেখানে কিছুই নাই ছাত্ররা কলেজে যাচ্ছে কিন্তু ক্লাস হচ্ছে না এবং রীতিমত ষ্টাইপেণ্ড পাচ্ছে না। তারপর হোষ্টেলের ১০১ জন ছাত্রের মধ্যে এখন মাত্র আছে ১ জন। আর বাকী ১০০ জন ছাত্র কলেজ ছেড়ে বাহিরে চলে গেছে। এই হল সেই প্রতিষ্ঠানের চেহারা। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বামফ্রন্টের আমলে যে সমস্ত উন্নয়ন মূলক পরিকল্পনা গ্রহন করা হয়েছে, সেগুলি অচল অবস্থায় আছে। ইরিগেশানে যে সমস্ত ব্যবস্থা নেওয়া হয়েছে সেগুলিতেও পাইপ নাই, ডিজেল নাই, কারেণ্ট লাগানো হয়নি, এই সমস্ত অবস্থা চলছে, অথচ সরকার বলছে যে উন্নয়নমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে। অথচ কিছুই করা হয়নি এবং আমার এলাকায় যে সাপ্ত ইরিগেশান স্কুল আছে তাদেরও একই অবস্থা।

কাজেই বামফ্রন্ট সরকারের পরিকল্পনা কার্যতঃ কি অবস্থায় আছে এবং তার বাস্তবরূপ যা, তার সঙ্গে রাজ্যপালের ভাষণের আকাশ পাতাল তফাৎ দেখছি। মাননীয় সদস্য ফয়জুর রহমান বলেছেন যে তা উদিয়মান সূর্য্যের মত কিন্তু আসলে দেখছি

গুটগুটে অন্ধকারের মত। কাজেই রাজ্যের সামগ্রিক স্বার্থে এবং বাস্তবতা লক্ষ্য করে আমি আমার দলের পক্ষ থেকে এই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধীতা করছি এবং সে সঙ্গে আমার এমেণ্ডম্যাণ্টের জন্য সভার সমস্ত সদস্যদের সমর্থন চেয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ইনক্লাব জিন্দাবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য শ্রীঅভিরাম দেববর্মা।

শ্রীঅভিরাম দেববর্মা :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১০ই জানুয়ারি, ১৯৮০ইং মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই বিধানসভায় উপস্থিত করেছেন সে ভাষণ ত্রিপুরায় বামফ্রন্ট সরকারের ক্ষমতায় আসার পর যে ২ বছর অতিক্রান্ত হল তার মধ্যে ত্রিপুরার উন্নয়ন ক্ষেত্রে ও ত্রিপুরার গরীব মানুষের কল্যাণে যে সমস্ত পরিকল্পনা রচনা করেছেন সেগুলি তুলে ধরতে চেষ্টা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের মত ত্রিপুরায়ও গত ৩০।৩২ বছর ধরে একটি শাসক গোষ্ঠি ছিল। যারা কংগ্রেস নামে পরিচিত। তাদের সময়ে এই ত্রিপুরায় কোনরকম ভাল যোগাযোগের ব্যবস্থা ছিল না অবশ্য এখনও নেই। ত্রিপুরার বেশীর ভাগ মানুষ হচ্ছে দরিদ্র। তাদের উপার্জনের সুষ্ঠ ব্যবস্থা নেই। এই গুরু দায়িত্ব অন্যান্য রাজ্যের মত ত্রিপুরার জনসাধারণ ১৯৭৮ ইং সনে এই বামফ্রন্ট সরকারের হাতে তুলে দিয়েছেন। সেই গুরু দায়িত্ব বামফ্রন্ট সরকার পালন করতে পারছেন কিনা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে তুলে ধরতে চেষ্টা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ত্রিপুরা রাজ্যে সমস্যার কোন অন্ত নেই। এখানে ভাল যোগাযোগ ব্যবস্থা নেই। তাই এখানে তেলের সংকট, চিনির সংকট, লবণের সংকট অবশ্য এখানে এরকম সংকট থাকাটাও স্বাভাবিক। কিন্তু তেলের সংকট শুধু ত্রিপুরা বা ভারত বর্ষের নয়, গোটা পৃথিবীর। আর যে স্থান দিয়ে এগুলি ত্রিপুরায় আসছে সেখানে বিদেশী বিতাড়নের নামে জন-জীবন পর্য্যুদস্ত করে দেওয়া হচ্ছে। আবার এই ত্রিপুরার দুর্গম অঞ্চলে চলছে হাঙ্গামা। আজ এই বিধানসভায় যারা চীৎকার করে সংকটের কথা তুলে ধরছে, তাদের দ্বারাই যে অনেকাংশে সংকট সৃষ্টি হচ্ছে তার উদাহরণ স্বরূপ আমি মাধববাড়ীর কথাই বলছি। মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া শান্তি-শৃঙ্খলার যে প্রশ্ন এখানে তুলে ধরতে চেষ্টা করছেন তার পরিপ্রেক্ষিতে বলছি যে গত ২ বছর ধরে সরকার এই শান্তি-শৃঙ্খলার জন্য কি করছেন তা তিনি জানেন না। কি করে জানবেন? গত ৩০শে ডিসেম্বর, এই হাউসের প্রাক্তন বিধায়ক, কমরেড কালিদাসকে নৃশংসভাবে হত্যা করেছে কারা? তাঁর কি অপরাধ ছিল? কেন গুণ্ডা-বদমায়েশ তার উপর চড়াও হয়ে তাকে হত্যা করল? তিনি ত একজন গরীব মানুষের, শোষিত মানুষের প্রতিনিধি হয়ে গত ৫ বছর এই বিধানসভায় ছিলেন। যারা সেই মানুষটাকে নৃশংসভাবে পশুর মত হত্যা করতে পারে, তারা আবার বলছে ত্রিপুরারাজ্যে আইন-শৃঙ্খলা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৯৭৮ সনে তারাই ত বলেছিল যে ১৯৭৮ ইংরাজীর ৩০শে ডিসেম্বরের মধ্যে যদি বামফ্রন্ট সরকার স্ব-শাসিত জেলা পরিষদ না ঘোষণা করেন তবে ত্রিপুরারাজ্যের অ-উপজাতিদের তারা ত্রিপুরা থেকে

তাড়িয়ে দেবেন। আজকে ত্রিপুরারাজ্যের অনেক জনসাধারণ বাহির থেকে এই ত্রিপুরা রাজ্যে এসেছেন বলে আমরা মনে করছি কিন্তু কেন যে তারা এসেছেন তা ত আমরা জানি। তারা ত শখ করতে আসেন নি। তারাও ত তাদের পূর্বপুরুষের ভিটে মাটি ছেড়ে নিঃস্ব অবস্থায় এখানে এসে আশ্রয় নিয়েছেন আমরা তাদেরকে আশ্রয় দিয়েছি বলে। এটা ত অত্যন্ত গৌরবের কথা যে আমরা মানবতার খাতিরে তাদেরকে আশ্রয় দিয়ে উপকার করতে পেরেছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমরা যাদেরকে দেখছি যে মায়ের কোল থেকে শিশুকে ছিনিয়ে নিয়ে হত্যা করতে পারে তারা কি করে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলতে পারে। এই উপজাতি যুব সমিতির লোক বাড়ি বাড়ি গিয়ে লোক জনকে শাসিয়ে আসতে পারে যে পাতা-কে যদি ভোট না দাও তবে কালিদাসের মত অবস্থা হবে। যেমন জনৈক বৃদ্ধ দেববর্মা নামক ব্যক্তিকে এমন করে শাসিয়ে এসেছিল। আর ওরা বিধানসভায় বলছে যে ত্রিপুরারাজ্যে আইন-শৃঙ্খলা নেই। তারা এমন পর্যন্ত বলে যে আমরা ৫ তারিখে আসব তোমরা তৈরী হয়ে থেকো। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ৬ তারিখ ভোটের আগের দিন রাতের অন্ধকারে লম্বা লম্বা দা নিয়ে লোকজনকে ভয় দেখিয়ে বলে, যদি আমাদের কথামত কাজ না কর তবে আমরা তোমাদের দেখিয়ে দেব।

শ্রীদ্রাউকুমার রিয়াং :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বক্তৃতা শুনে মনে হচ্ছে যে তিনিও সেই দলে আছেন।

শ্রীঅভিরাম দেববর্মা :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই দাঙ্গা কারা বাঁধায় ? আমরা দেখছি যে এই দাঙ্গার জন্য দায়ী হচ্ছে ঐ আমরা বাঙালী ও উপজাতি যুব সমিতি নামক দলগুলি। খোয়াইতে আমরা দেখেছি আমরা বাঙালী অফিস একটি ঘরের উত্তর মাথায়, আর উপজাতি যুব সমিতির অফিস সেই ঘরের ঠিক দক্ষিণ মাথায়। একটি ঘরের মধ্যে দুটি নির্বাচনী অফিস। মাঝখানে কোন পার্টিশান নেই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে তারা পাড়ায় পাড়ায় বলে বেড়াচ্ছে অ-উপজাতিরা জমি ছাড়। এ কথাগুলি বলে তারা উপজাতিদেরকে ক্ষেপিয়ে তুলছে। তারা এক দিকে বাঙালীর বিরুদ্ধে লড়াই করছে আবার আর একদিকে বাঙালীর সঙ্গে খাতির রাখছে বলে মনে হয় খোয়াইতে পাশাপাশি নির্বাচনী অফিস ঘর দেখে।

মাননীয় স্পীকার স্যার, উপজাতি যুব সমিতি তো ত্রিপুরার জনগণের জন্য খুবই লড়াই করেছেন এটা আমরা দেখছি। তারা শুধু মুখে মুখেই লড়াই করেন আর ত্রিপুরার সাধারণ মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেন। আজকে যারা উপজাতি যুব সমিতি বলে নিজেকে জাহির করতে চাইছেন, তারা আগে কংগ্রেসী আমলে কংগ্রেসের ঘোর সমর্থক ছিলেন। উপজাতিদের দাবী দাওয়া সম্পর্কে তারা ছিলেন নীরব। আর আজকে বামফ্রন্ট সরকার উপজাতিদের সকল দাবী দাওয়া মিটিয়ে দিচ্ছেন, উপজাতিদের স্বার্থ রক্ষার উদ্যোগ নিয়েছেন দেখে তারা আর সহ্য করতে পারছেন না, তাই তারা উপজাতি যুব সমিতি নাম নিয়ে, উপজাতিদের স্বার্থ রক্ষার নাম করে

উপজাতি সমাজকে ধ্বংস করতে চেষ্টা করছেন। সারা ত্রিপুরার সাধারণ মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদ গঠনের দাবী বাম-ফ্রন্ট বিগত ত্রিশ বৎসর ধরেই করে আসছে। এ জন্য বহু রক্ত, বহু প্রাণ দিতে হয়েছে তদানিন্তন কংগ্রেস সরকারের হাতে। আর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর উপজাতিদের দীর্ঘদিনের দাবী—উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদ বিল বিধান সভায় পাশ করছেন এবং সে বিল মাননীয় রাজ্য পালেরও অনুমোদন পেয়েছে। আর বিল পাশ হয়ে গেলেই তো আর পরিষদ গঠন বা নির্ব্বাচন করা সম্ভব হয়না। একটা পরিষদ গঠন করতে হলে অনেক আইন-কানুন, অনেক রুলস তৈরী করতে হয় তারপর সেই রুলস অনুযায়ী পরিষদ গঠনের নির্ব্বাচন এর কাজ শুরু করতে হয়। এই সব ব্যাপারে চট করেইতো আর কিছু করা যায় না। শুধু নির্ব্বাচন দিয়ে দিন, নির্বাচন দিয়ে দিন, বলে চিৎকার করলেই তো আর নির্বাচন করা যায় না। তার জন্য একটু সময়ের দরকার হবেই। নগেনবাবুদের মত ব্যক্তিত্ব সম্পন্ন লোক যদি এরকমভাবে মূর্খের মত চিৎকার করতে থাকেন তাহলে এটা শোভা পায় না।

নগেনবাবুরা আবার চিৎকার করছেন ত্রিপুরী ভাষার উন্নতি কল্পে সরকার কোন ব্যবস্থা নিচ্ছেন না। এদের কথায় আমার বড় হাসি পায়। আজকে তারা ভাষার উন্নতি কর বলে চিৎকার করছেন। অথচ আমরা দেখেছি কংগ্রেস আমলে তারা ভাষার ব্যাপারে কোন মন্তব্যই করেন নি। মাননীয় স্পীকার স্যার, যে ত্রিপুরী ভাষাকে সরকারী ভাষা হিসেবে স্বীকৃতি দেবার জন্য আমরা কংগ্রেসী আমল থেকে সংগ্রাম করে আসছি, যেটি উপজাতি সমাজের ন্যায্য দাবী, কংগ্রেস সরকার সেই দাবীর প্রতি কোন সাড়া দেননি। আর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর উপজাতিদের এই দীর্ঘদিনের যে মৌলিক দাবী, তাহাদের ভাষার দাবী, এটাকে স্বীকৃতি দিয়েছেন এবং সরকারী ভাষা হিসেবেই স্বীকৃতি দিয়েছেন। এই ত্রিপুরী ভাষার উন্নতি কল্পে সরকার অনেক চেষ্টা করছেন। এর জন্য বিভিন্ন স্থানে স্কুল স্থাপন করা হয়েছে, বিভিন্ন স্কুলে ত্রিপুরী ভাষায় পাঠ্য ক্রম চালু করা হয়েছে এবং এই ভাষার উন্নতি কিভাবে করা যায় তার জন্য বিশেষজ্ঞ নিযুক্ত করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয় উপযুক্ত বিশেষজ্ঞের অভাবে এই ভাষার উন্নতি খুব দ্রুত করা সম্ভব হচ্ছে না এটা আমরা স্বীকার করি। কিন্তু শুধু ভাষার উন্নতি কর বলে চিৎকার করলেইতো আর ভাষার উন্নতি করা যায় না। নগেন বাবুরা যে এত চিৎকার করছেন, কই তারাতো এই ভাষার উন্নতির জন্য এগিয়ে আসছেন না। বাইরে থেকে অনেক কিছুই বলা যায়, কিন্তু কাজের বেলায় আর কাউকেই পাওয়া যায় না। আগে যে ত্রিপুরী ভাষাকে ভারতবর্ষের মানুষ জানত না আজ তারা এই ভাষাকে জানতে পারছে। আর এই ত্রিপুরার উপজাতি যারা এতদিন তাদের মাতৃভাষার মাধ্যমে সারা ভারতবর্ষের মানুষকে সারা বিশ্বের মানুষকে সেই সব মানুষের সাংস্কৃতিকে জানবার সুযোগ

পেত না আজকে তাদের মাতৃভাষা সরকারী স্বীকৃতি পাওয়ার ফলে তারা সমস্ত বিশ্বকে আজ জানতেপারছেন সমস্ত বিশ্বের সঙ্গে তারা তাদের সম্পর্ক গড়ে তুলতে পারছেন। এখন নগেনবাবুরা ভাষার লিখন পদ্ধতি নিয়ে হৈ-হল্লা শুরু করেছেন। আগে তারা বলতেন ত্রিপুরী ভাষার হরফ হবে রোমান আমরা বাংলা হরফ চাইনা আর আজকেই তারা আবার বলছেন আমরা আমাদের ভাষার জন্য রোমান হরফ চাই না আমরা চাই ইংরাজী হরফ। এদের মাথা খারাপ হয়ে গেছে। তারা কি বলতে তারা কি বলে চলছে এতে তাদের কোন ভ্রুক্ষেপ নেই। অর্থাৎ একটা হৈ-হল্লা করা। বিধানসভায় তো এসেছে শুধু হৈ-হল্লা করবার জন্যই, কাজের কাজ তো কিছুই করছে না। আজকে ত্রিপুরার গ্রামে যে অজ্ঞ অশিক্ষিত উপজাতি আছেন তারাও ব্যাপারটা বোঝাতে পারছেন আর নগেন বাবুরা এতসব বোঝেও বোঝাতে পারছেন না। তারা জেগে জেগে ঘুমান। প্রকৃত ঘুমন্ত ব্যক্তিকে জাগানো যায়, কিন্তু যারা জেগে থেকে ঘুমানোর ভান করে, তাদের জাগানো সম্ভব হয না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আগে কংগ্রেসের আমলে যারা কংগ্রেসের ঘোর সমর্থক ছিলেন, আজকে তারা হয়েছেন উপজাতি যুব সমিতি। আগে এই সব লোকেরা গ্রামাঞ্চলে গরীব উপজাতিদের ঠকিয়ে তাদের উৎপাদিত দ্রব্যাদি অল্প দামে কিনে নিয়ে ব্যবসা করতো। তারা উপজাতিদের চড়া সুদে টাকা ধার দিত, আর সেই টাকার উপর উপজাতিদে. পণ্য দ্রব্য নিয়ে আসত। এরা সুদখোর মহাজন। কংগ্রেসের আমলে তারা যেসব সুযোগ সুবিধা পেত বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তারা আর সেই মহাজনী সুবিধা পাচ্ছে না। তাই তারা বামফ্রন্টের বিরোধীতা করবার জন্য ছদ্ম নামে নিজেকে প্রকাশ করেছেন। তারা আসামের মত ত্রিপুরাতেও সাম্প্রদায়িকতার দাঙ্গা-হাঙ্গামা বাধাবার চেষ্টা করছেন। তারা ত্রিপুরাকে ধ্বংসের মুখে নিয়ে যাবার চেষ্টা করছেন। ত্রিপুরার মানুষ আজ এদের ভালভাবে চিনতে পেরেছেন, তাদের মুখোশ তারা ধরতে পেরেছেন।

আমরা এই বামফ্রন্ট সরকার আসার পর এতদিন যারা জুমিয়াদের নাম করে শোষণ করেছে, অত্যাচার করেছে, সিংহভাগ যারা লুঠ করে নিয়েছে, তাদের লুঠে খাওয়ার পথটা আমরা বন্ধ করে দিয়েছি। সেজন্য উপজাতি যুব সমিতির এত জ্বালা। রবীন্দ্র কুমার দেববর্মা আপনাদেরই তো নেতা। তাদের আজকে সেই পথ বন্ধ। তাই তাদের আজকে ভিক্ষে করতে হয়। যে লোকটা আগে অভাব বলতে কি বোঝায় তা জানত না, আজকে বামফ্রন্ট সরকারে আসার পর তাকে ভিক্ষে করতে হয়। এটা তাদের সহ্য হচ্ছে না। তাই নগেনবাবুর এত চীৎকার।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ গত ১০ই জানুয়ারী বিধানসভায় উপস্থিত করেছেন, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ত্রিপুরার সার্বিক উন্নয়নের ক্ষেত্রে তিনি যে বাস্তব অবস্থা তুলে ধরেছেন তার জন্য মাননীয় সদস্য সমর চৌধুরী যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, সেটাকে আমি সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য নগেন দাস।

শ্রীখগেন দাস ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১০ই জানুয়ারী মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এই বিধানসভায় তার উপর কমরেড সমর চৌধুরী যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেটাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৯৭৭ সালে যখন বিধানসভার নির্বাচন হয় তখন বামফ্রন্টের পক্ষ থেকে এই কথাই বলা হয়েছিল যে ৩০ বছরের কংগ্রেস রাজত্বে যে দুঃখ দারিদ্র্য, অভাব অনটন সৃষ্টি হয়েছে বামফ্রন্ট ক্ষমতায় এলে তার সীমাবদ্ধ ক্ষমতা দিয়ে সেই দুঃখ দারিদ্র্য চিরদিনের মত দূর করতে পারবে না, কিন্তু তার হাতে যে সীমিত টাকা থাকবে সেটা গরীব মানুষের কল্যানে ব্যয় করবে। আমরা গর্ব্ব করতে পারি যে বামফ্রন্ট গত দুই বছরে যে কাজ করেছে, গত ৩০ বছরে কংগ্রেস সরকার সেই কাজ করতে পারে নি। তাই যারা কায়েমী স্বার্থের প্রতিভূ তারাই আজকে বিভিন্ন জায়গায় গরীব মানুষদের বিভ্রান্ত করার জন্য চক্রান্ত করছে। গত দুই বছরে বামফ্রন্ট সরকার গরীব মানুষদের জন্য যে কাজ করেছে তার সমস্ত তথ্য না দিয়েও আমি কয়েকটি কথা বলছি যে খাজনা মুকুব করার জন্য আমরা সুখময় বাবুর রাজত্বে আন্দোলন করেছি এবং ত্রিপুরা রাজ্যের গরীব কৃষকেরা তাদের রক্তে লাল করে দিয়েছে এই দাবী আদায়ের জন্য। আজ আমরা গরীব কৃষকদের খাজনা তুলে দিয়েছি। আর কোন গরীব কৃষককে খাজনা দিতে হবে না। বর্গাসত্ব এখন প্রসেসে আছে। যখন খরা এবং বন্যা হল তখন ছোট ছোট কৃষকদের স্বার্থে বিনামূল্যে বীজ এবং তরতুকী দিয়ে সার দেওয়া হয়েছে। ১২ ক্লাস পর্যন্ত স্কুলে বিনামূল্যে ছাত্রদের পড়াশুনার ব্যবস্থা করে দেওয়া হয়েছে। তিনটা কলেজ স্থাপন করা হয়েছে। এই বিভিন্ন জনকল্যানমূলক কাজ যখন ত্রিপুরায় চলছে, তখন কায়েমী স্বার্থের প্রতিভূরা আইন শৃঙ্খলার প্রশ্ন তুলে চীৎকার করছে। কিন্তু আমরা বলতে পারি গত দুই বছরে যেভাবে গণতান্ত্রিক উপায়ে নির্ব্বাচন হয়েছে এবং যেভাবে জনকল্যাণমূলক কাজ হয়েছে তা দেখেই তারা আর কোন উপায় না পেয়ে আইন শৃঙ্খলার প্রশ্ন তুলছে। তারাই ত্রিপুরা রাজ্যে গত দুই বছরে আইন শৃঙ্খলা বিঘ্নিত করার জন্য গুণ্ডামী করেছে, খুন করেছে। আমি সুনির্দিষ্ট কয়েকটি তথ্য এই বিধান সভায় উপস্থিত করছি। গত ২রা জানুয়ারী, ১৯৮০ইং তারিখে রাত ১২টার সময় উপজাতি যুব সমিতির পূর্ণচন্দ্র দেববর্মার নেতৃত্বে একদল গুণ্ডা, টাকার জলার মিনতি দেববর্ম্মার আমতলার বাড়ীতে গিয়ে হামলা করে এবং সি, পি, এম, করার জন্য তার স্বামী, একজন সরকারী কর্মচারী তাকে খুন করার হুমকী দেয়। কংগ্রেস আই এর নেতৃত্বে, মেলাঘরের খোকনের নেতৃত্বে যখন সোনামুড়াতে সি, পি, এম এর মিছিল চলছিল তখন লাঠি নিয়ে মিছিল আক্রমন করে। ২৭/১২/৭৯ইং তারিখে কংগ্রেস আই এর একদল গুণ্ডা বিমান অধিকারী এবং রতন দেববর্মা যাদের নাম পুলিশের খাতায় লেখা আছে, সেই গুণ্ডার কো-অরডিনেশান কমিটির একজন কর্মী এবং নেতা দুলাল সাহার বাড়ীতে আক্রমণ করে। তখন তার চীৎকারে আগরতলার স্বনাম ধন্য কনট্রাক্টার সূর্য সাহা বেরিয়ে আসেন। তারপর গুণ্ডার দল তার পেটে আঘাত করে এবং পালিয়ে যায়। ২রা জানুয়ারী রাত ৮টার সময়ে তক্সাবাড়ীতে সি, পি, এম,

মিছিল এর উপর উপজাতি যুব সমিতির গুণ্ডারা আক্রমণ করে। তাদের হাতে টাক্কল, বন্দুক লাঠি ছিল। মিছিলের পরে তারা পাটি অফিস আক্রমণ করে। তাদেব ধরিয়ে দেওয়া হয় এবং বন্দুক এবং টাক্কল সহ পুলিশের হাতে তুলে দেওয়া হয়। অস্বীকার করতে পারেন তারা ? যারা গরীব মানুষের স্বার্থে কাজ করে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—পয়েন্ট অব অর্ডার। উদয়পুর জনসভায় যারা ত্রিপুর সেনা এসেছিল, সি, পি, এম, শান্তি সেনা বাহিনী তাদের উপর আক্রমণ করেছিল এটাই সত্য ঘটনা।

মি: ডেপুটি স্পীকার :—এটা পয়েন্ট অব অর্ডার নয়।

শ্রী খগেন দাস :— আমাদের এই বিধানসভা সদস্য গৌতম দত্ত মিটিং করতে যাবেন, তিনি বিশালগড় বাজারে জীপের জন্য অপেক্ষা কর ছিলেন, সেই সময়ে কংগ্রেস আইর ৩ জন গুণ্ডা মদমত্ত অবস্থায় যারা নাকি সরকারী কর্মচারীও বটে, শংকর চৌধুরী, নায়েক, টি, পি, এ ব্যাটেলিয়ন, নিতাই মজুমদার, ক্লার্ক এবং অসিত দেব তাঁকে খুন করার জন্য তার উপর ঝাপিয়ে পড়লো। তারা কি এটা অস্বীকার করতে পারেন ? তারপর বিলোনিয়াতে আমাদের মিছিল প্রায় শেষ, সেই মিছিলের মধ্যে আমাদের কমরেড কৈলাস ত্রিপুরাকে ঐ উপজাতি সমিতি এবং কংগ্রেস আইর লোকেরা গলা টিপে হত্যা করছেন, ওরা কি এটা অস্বীকার করতে পারবেন ? সেই গুণ্ডাদের ধরার পর তারা নিজেরাও স্বীকার করেছে যে উপজাতি সমিতির লোকেরা তাকে নিশ্রংসভাবে হত্যা করতে বলেছিল। তাবপর ১৩/১২/৭৯ইং তারিখে রাত সাড়ে আটটায় কংগ্রেস আইর ৫০ থেকে ৬০ জন গুণ্ডা সুকুমার দাস, খোকন পাল, শংকর সরকার প্রভৃতি আমাদের মেলাঘর পার্টি অফিসের উপর হামলা করে এবং তাতে আমাদের ৪ জন কমরেড আহত হয়েছে। আবার ১৩/১২/৭৯ইং তারিখে বিলোনিয়ার রাঙ্গামুড়াতে (পশ্চিম পাহাড় এলাকায়) কংগ্রেসী গুণ্ডারা বাড়ী বাড়ী গিয়ে মা বোনদের উপর হামলা করে এবং মা বোনদের শ্লীলতাহানি করে এবং একটা বাজারের সমস্ত দোকান পাঠ একেবারে গুড়িয়ে দেয়। ২২/১২/৭৯ইং তারিখে উপজাতি গুণ্ডারা বীরচন্দ্র মনুতে আমাদের একটা মিছিলের উপর হামলা করে। আমাদের সেই মিছিলে প্রায় ৩ হাজারের মত লোক ছিল কিন্তু পিছন থেকে উপজাতি যুব সমিতির গুণ্ডারা এসে মারাত্মক অস্ত্র সস্ত্র নিয়ে ঝাপিয়ে পড়ে, তাতে আমাদের প্রধান শ্রীরাম পাল এবং শ্রীলাল মোহন মজুমদার মারাত্মকভাবে আহত হন। তাছাড়া আমাদের এই বিধানসভার সদস্য ব্রজমোহন জমাতিয়ার উপরও আক্রমণ করে এবং তার ছেলেকে আক্রমণ করে। ওরা এটা অস্বীকার করতে পারেন ? তারা সেই বীরচন্দ্র মনুতে আমাদের বিধান সভার মাননীয় সদস্য ব্রজ মোহন জমাতিয়ার গায়েও হাত তুলেছেন, এটাও কি তারা অস্বীকার করেন ? তারপর ২৯/১১/৭৯ইং তারিখে কমরেড জ্যোতি বসুর মিটিং শেষে আগরতলা থেকে দুই ট্রাক লোক যখন বাড়ী ফিরছিল, তখন রাতের অন্ধকারে সেই ট্রাকের উপরও মারাত্মক অস্ত্র সস্ত্র নিয়ে আমাদের কয়েকজন কমরেডের উপর আক্রমণ চালানো হয়, এই আক্রমণ চালিয়ে ছিল আমরা বাঙ্গালী দল। এই ধরনের আক্রমনের ঘটনা

তাদের অস্বীকার করার উপায় নেই। তারপর ৬-১-৮০ সালে দুপুর দেড়টা নাগাদ, তখন ভোট নেওয়ার কাজ চলছিল বিলোনিয়াতে, মাননীয় সদস্য বাদল চৌধুরী আমরা দুইজনেই প্রার্থীর এজেন্ট হিসাবে সেখানে ছিলাম। সেখানে কংগ্রেসী গুণ্ডারা ব্যাপক ভাবে এদিক সেদিক ঘুরাফেরা করছিল। আমি অবশ্য একজন পুলিশ অফিসারকে বলেছিলাম যে প্রকাশ্য-ভাবে তারা ঘুরাফেরা করছে, কারণ তারা জানে তারা সেখানে কোন ভোট পাবে না, কাজেই ভোট যাতে বন্ধ করে দেওয়া যায়, তার চেষ্টাই তারা করবেন, সুতরাং আপনি এখানে শীঘ্রই ফোর্স পাঠান। উনি বললেন ফোর্স এখন এখানে নেই, আমি চেষ্টা করছি ফোর্স পাঠানো যায় কিনা। কিন্তু দেড় ঘন্টার মধ্যে দেখা গেল যে তারা ভোটারের গায়ে বোমা ছুড়ছে। এই বিধানসভারই একজন কর্মচারী, যার বাড়ী বিলোনীয়াতে যে ভোট দেওয়ার জন্য সেখানে গিয়েছিল, সে এই বোমার আঘাতে আহত হয়েছে। এটাও কি কংগ্রেস আইর গুণ্ডারা অস্বীকার করবেন? তারপর আনন্দবাজার, অমরপুর এলাকায় জনৈক বিজয় রাঙখল বলে একটা লোক খুন হয়েছে, সেই খুনের সঙ্গে যারা জড়িত ছিল তাদের মধ্যে একজনকে অন্ততঃপক্ষে চিনতে পেরেছে। সে বলে গেছে যে সে ব্যক্তি উপজাতি যুব সমিতির লোক। সুতরাং যেখানে আমাদের বামফ্রন্ট গণতন্ত্রকে ফিরিয়ে দিয়েছে এবং গণতন্ত্রকে আরও সম্প্রসারণ করবার চেষ্টা করছে এবং গ্রামে-গঞ্জে লড়াই এবং সংগ্রাম করার কথা বলছে, সেটাকে নষ্ট করবার জন্য কায়েমী স্বার্থের প্রতিভূ কিছু লোক আজকে ত্রিপুরা রাজ্যের মধ্যে আইন শৃঙ্খলাকে বিঘ্নিত করবার জন্য একটা ষড়যন্ত্র করবার চেষ্টা করছে। তাই আমি আজকে সরকারের কাছে আবেদন রাখছি যে কংগ্রেস আই, উপজাতি যুব সমিতি এবং আমরা বাঙ্গালী যারা এই রাজ্যের আইন শৃঙ্খলাকে বিঘ্নিত করবার চেষ্টা করছে, তাদের কঠোর হস্তে দমন করবার জন্য সরকার যেন প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এবার আমি অথঃ উপজাতি কায়েমী স্বার্থের কয়েকটি কথা এই বিধানসভার সামনে পেশ করছি। স্যার, আমি নিজেও একটা ব্লকের চেয়ারম্যান। ওরা এখানে সম্পূর্ণ অসত্য ভাষণ দিয়েছেন। আমার ব্লক জিরানিয়াতে ৪০টির মত গাঁওসভা আছে, সেইসব গাঁওসভাগুলিতে এত রাস্তাঘাট হয়েছে যে আর রাস্তা করার মতো জায়গা নাই, টিউব-ওয়েল করার মতো জায়গা নাই। বিগত ৩০ বছরে কংগ্রেস আমলে যা করা সম্ভব হয় নি মাত্র দেড় বছরের মধ্যেই জিরানিয়া ব্লকের অধীন গাঁওসভাগুলির বর্তমান কি অবস্থা হয়েছে, সেটা আমি এই সভার সামনে পেশ করলাম। জিরানিয়া ব্লক অধীন চাম্পা গাঁওসভা প্রধান গত পূজার সময়ে গরীব মানুষদের যে কাপড় দেওয়া হয়েছে, সেইসব কাপড় নিয়ে কি করেছেন, তারই একটা নজির আমি এই সভার সামনে তুলে ধরতে চাই। যে সব দিন মজুর, ক্ষেত মজুর গরীব মানুষদের জন্য ফুড ফর ওয়ার্কের কাজ চালু হয়েছে তাদের মাধ্যমে গ্রামের রাস্তাঘাটের উন্নতিমূলক কাজ হয়েছে। অন্য দিকে আমাদের অভিজ্ঞতা আছে যে গত ৩০ বছর ধরে গ্রামের অনেক মানুষ অনাহারে মারা গিয়েছে, সেই অনাহার থেকে রক্ষা পাওয়ার জন্য মা তার সন্তানকে বিক্রি করেছে, মায়েরা তাদের দেহ বিক্রি করেছে, বোনেরা

তাদের দেহ বিক্রি করেছে. শুধু খাদ্যের বিনিময়ে। কিন্তু গত দুই বছরের মধ্যে না খেয়ে মারা গেছে, এই ধরনের কোন রিপোর্ট ত্রিপুরা রাজ্যে নাই। অন্তত: যে ৫০টি পত্রিকার মধ্যে ৪৮টি পত্রিকাই আমাদের বামফ্রন্টের বিরুদ্ধে লেখে, তাদের একটি পত্রিকাতেও এই ধরনের কোন লেখা সম্ভব হয় নি বা তারা লিখতে পারে নি। আমার ব্লক অধীন গাঁওসভায় গত পূজার সময় গরীব মানুষদের মধ্যে কাপড় বিতরণ করা হয়েছে—তার মধ্যে ধুতি যেমন আছে, তেমনি শাড়ীও আছে। এই বছরও পূজার সময় সেই সব গরীব মানুষদের মধ্যে ধুতি এবং শাড়ী বিলি করা হয়েছে। আমি বি, ডি, ও,-কে দিয়ে ইন্‌কোয়েরী করিয়েছি, তারপর সেই প্রধানের বাড়ী থেকে গরীব মানুষদের জন্য সরকার যে কাপড়-চোপড় দিয়েছিল, সেগুলি সেখান থেকে উদ্ধার করা হয়েছে, এটা লক্ষ্মীপুর গাঁওসভার উপজাতি প্রধান। আমার দুর্ভাগ্য যে আমি ঐ প্রধানের মাষ্টার মশাই ছিলাম। ট্রাইবেলদের বিনামূল্যে সূতা দেওয়া হয়, সেই সূতা রাম, শ্যাম, যদুর মধ্যে বিলি করা হয়, আবার সেখানেও রামের জায়গায় রহিম, শ্যামের জায়গায় করিম এমনি ভাবে এদিক সেদিক কায়েমী স্বার্থকে ঠিক রাখার জন্য ব্যবস্থা করা হয়। এটাও ধরা পড়েছে। আমি চ্যালেঞ্জ করছি যে এভাবে ফুড ফর ওয়ার্কের কাজেও কারচুপি করা হয়ে থাকে। ফুড ফর ওয়ার্কে, যে নাকি সরকারী কর্মচারী, তার নামেও কুপন দেওয়া হয়, পুলিশের নামে কুপন, সরকারী কর্মচারীর নাম গোপন রেখে কুপন দেওয়া হয়েছে। তার বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য আমরা বি. ডি. ও.কে নির্দেশ দিয়েছি। ওরা প্রমাণ করুক যে এইগুলি মিথ্যা। আমরা রাজ্যে কল্যাণমূলক কাজ করছি, আর এক দিকে ঐ উপজাতি যুব সমিতি এবং অন্যদিকে আমরা বাংগালী ঐ সাম্প্রদায়িক দল—বিগত ৩০ বছর বহু রক্তের বিনিময়ে যে পাহাড়ী বাংগালী ঐক্য গড়ে উঠেছে, সেই ঐক্যকে বিনষ্ট করার জন্য এই দুই দল চেষ্টা করে যাচ্ছে। ঐ উপজাতি যুব সমিতি কি বলত গিয়ে নির্বাচনের সময় ? আমরা পাহাড়ী, আমরা বনে থাকি, আমরা বনের পাতা খাই সুতরাং তোমরা জোড়া পাতাকে ভোট দাও। গত ৩০ বছর তো ত্রিপুরার ৫ লক্ষ উপজাতি বনের পাতা খেয়ে আসছে, তারা বলেছে কি যে ত্রিপুরার এই উপজাতিদের পাতা নয়, ভাত খাবার অধিকার আছে ? ওরা কেন পাতা খাচ্ছে? ঐ উপজাতিদের বাঁচার জন্য আমরা লড়াই করেছি সংগ্রাম করেছি ঐ মহারাজার বিরুদ্ধে গণ মুক্তি পরিষদ গড়ে আমরা সংগ্রাম করেছি, ঐ কংগ্রেসী শাসনের বিরুদ্ধে আমরা লড়াই করেছি। হাজার হাজার ঘর বাড়ী ঐ কংগ্রেসী পুলিশ মিলিটারী জ্বালিয়ে দিয়েছে, তখন ওদের জন্মও হয় নাই। ৩০ বছর স্বাধীনতার পরও যারা বনের কচু খেত বাঁশের কড়ুল খেত, কেন তারা বনের কচু খাবে, কেন তারা বাঁশের কড়ুল খাবে, যারা আজকে কংগ্রেসের দালালী করছে তারা একটা কথাও কি বলেছেন ওদের বিরুদ্ধে? না, তাদের সেই শত্রুকে চিনিয়ে দেয় নাই। ১৯৬৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত আমরা এই উপজাতিদের জন্য সংগ্রাম করেছি, ওদের সেই ৪ দফা দাবী নিয়ে। তাদেরই সেই দাবীর জন্য ২৫ বছরের যুবক ধনঞ্জয় ত্রিপুরা কংগ্রেসী পুলিশের হাতে খুন হল। মাত্র এক বছর আগে তার বিয়ে হয়েছিল, সেই যুবতী বধুর সিঁথার সিঁদুর মুছিয়ে দিল,

কিন্তু একটা কথাও বলে নাই তার প্রতিবাদে। অথচ দেখা যাচ্ছে যে ১৯৭৭ সালের নির্বাচনে ওরা বামফ্রন্ট বিরোধী ফ্রন্ট করার জন্য ঐ সুখময় বাবু এবং রাধিকা বাবুদের সংগে চেষ্টা করেছে। এরা উপজাতিদের উপর এই পুলিশী অত্যাচারের বিরুদ্ধে একটা কথা বলেছে? আর অন্যদিকে আমরা বাংগালী তারাও বলে নাই একটা কথা—দুই লক্ষ এর উপর কৃষকের কেন আজকে জমি নাই, কেন তারা জমি হারা হল ! এই আগরতলায় ৫ হাজারের মত লোক রিক্সা চালায়। ১২ বছর থেকে ৬০ বছরের বৃদ্ধ রিক্সা চালায় ওদের চোখের উপর। মানুষ মানুষকে টেনে নিয়ে যাচ্ছে আমরা বাংগালীরা একটা কথা বলেছে? একটা কথাও বলে নাই। কাজেই ত্রিপুরার গরীব মানুষের আশীর্বাদ নিয়ে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে, কারও দয়ায় ক্ষমতায় আসে নাই। কাজেই এই বামফ্রন্ট সরকারকে, কোন সাম্প্রদায়িক ও স্বৈরাচারী শক্তির ক্ষমতা নাই চ্যুত করার। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য সমর চৌধুরী যে ধন্যবাদ প্রস্তাব এনেছেন, সেটাকে আমি পুরোপুরি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—শ্রীমাখন লাল চক্রবর্তী।

শ্রীমাখন লাল চক্রবর্তী :—

মাননীয়, অধ্যক্ষ মহোদয়, ১০ তারিখ অ অ বাসান অর্থে যে রাজ্যপাল অরনি অ ভাষণ নারাক মানি তার ভাষণের পরিপ্রেক্ষিতে স্পীকার—মাননীয় সদস্য কি কক বরক ভাষায় ভাষণ দিচ্ছেন ? বক্তা, হ্যা কক বরক ভাষায়, সমর চৌধুরী যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব রাখা আবন আং সমর্থন খীলাই অ। আবনি পরিপ্রেক্ষিতে আং কয়েকটা কক ছানা নাই ও। তিনি রাজ্যপাল যে বিনি ভাষণ গত দুই বৎসর যাবৎ বামফ্রন্ট সরকার যে সমস্ত গনতন্ত্রমূলক কাজ খীলাইমানি আবণ তাবুক অ ভাষণ অ উপস্থিত আংখা। সতর লক্ষ বরক [illegible] জাগা অ নাকি শতকরা ৯০ জনই গরীব। বিনি সমস্যা সমাধান [illegible] হীনাই [illegible] বামফ্রন্ট সরকার বাই কোন দিন অ ছায়া ক. বা রাজ্যপাল ব সমস্যা সমাধান আংয়াখ হীনাই ছায়া ক। তবে বামফ্রন্ট সরকার যে প্রতিশ্রুতি রীওই এই ত্রিপুরা রাজ্য নি সতের লক্ষ্য বরকনি থানি উপস্থিত [illegible] বিনি সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যে বাস্তব রূপায়িত খীলাইনানি প্রস্তাব নাইখা। আবনি কয়েকটা ঘটনা স্পষ্ট ভাবেন অর কাথা। এর মধ্য দিয়া ত্রিপুরা রাজ্য বিশেষ করে যে অরনি আদিবাসী সম্প্রদায় প্রায় রাজার আমল থেকেই যারা নাকি শিক্ষা দীক্ষায় সংস্কৃতিতে জাতি হিসাবে যে অবহেলিত আং গীই, বনি ফাইমানি কোন ভাষা কীরীই, ছাইজাক কীরীই

অ জাগা অ যে তিনি দীর্ঘদিন যাবৎ চোঙ হুক্‌থা যে এই উপজাতি রকনি বরকন কিছুটা যে বরক ন অন্ধকার নি চারাই তুবুনানি বাগাই যে প্রথম অবস্থা অ যে শিক্ষা——আন্দোলন এই রাজ্য প্রথম ছংছানানি যে ত্রিপুরা রাজানি যে সমস্ত ট্রাইবেল নেতৃবর্গ বরকনি একটা আশা আকাংখা হিসাবে তিনি বামফ্রণ্ট সরকার অাংমানি পরে অ আবনি কিছুটা প্রতিফলন ঘটখা আবন রাজ্যপাল কয়েকটা ছাকা তবে আবন তাইনাই খুবই মনে খালাই অ যে ত্রিপুরানি বামফ্রণ্ট সরকার এই নীচু জাতিনি বাগাই অবহেলিত। সংবিধানের যেটা অধিকার. এই যে ৬ষ্ঠ তপশীল চালু অাংমানি, ৭ম জেলা পরিষদ বিল তুবুমানি. আব সারা ভারতে আবনি একটা ঐতিহাসিক, একটা গণতান্ত্রিক, একটা রায়, আব ভারতবর্ষের যে পার্লামেণ্ট সেখানেও গৃহীত অাংগাই সেই বিল পাশ অাংগাই রাষ্ট্রপতি নি অনুমোদন লাভ খালাই ওই আব তাবুক বর্তমান অ বামফ্রণ্ট সরকারনি থানি তংগ। আবন তাই পারবর্তীকাল বিনি নির্বাচন ইত্যাদি খালাইনানি বাগাই তাবুক বামফ্রণ্ট সরকার প্রস্তুতি নাবা। কিন্তু দুঃখের বিষয় যে চোঙহুক্‌থা যে এই উপজাতি সমাজের মধ্যেন এই যে বিনি অগ্রগতি ন যাতে মানুষ হিসাবে বুইনি বাছা নাগি বাক্‌হা বাক্‌হা সমানভাবে আচুক ওই মানমানি বাগাই যে অরনিঅ রাজানি পরে কংগ্রেস শাসন দীর্ঘদিন চক্রান্ত খালাই ওই যে সমস্ত দাবী দাওয়া ন পেছনে তংমানি আবনি যে লক্ষ্য খালাই ওই ন অরনি উপজাতি সমাজের মধ্যে ন কিছুটা অংশ ন বরক যে উপজাতি সমাজ হইতে বিচ্ছিন্ন খালাই ওই বরকনি অগ্রগতি ন ব্যহত খালাই নানি বাগাই দীর্ঘদিন যাবৎ চক্রান্ত খালাই ওই যে কায়েমী স্বার্থ বাদীরক। ত্রিপুরা রাজ্যানি তাবুক বর্তমান উপজাতি যুব সমিতিনি যারা নাকি শিক্ষিত, অাংগাই, যারা নাকি শিক্ষা দীক্ষানি আন্দোলন খালাই ওই বরক জাতি নি ফাইছিং নাইছিকওই ঐ যে স্বার্থেম্বষী, প্রতিক্রিয়াশীল চক্র বরকনি ফাদ কালাইওই বরক ব এই যে একটা বিচ্ছিন্নতাবাদী মধ্যে বাচাওই নিজিনি জাতিনি উন্নতি পথে যে বামফ্রণ্ট সরকারনি অগ্রগতি আবন কোন মতে কোনরকম সহায়তা খালাইওই বরক পেহনে উপজাতিনি স্বার্থ তুবওই বা স্বার্থনি অগ্রগতি ন আগক তালা, না বাগাই চেষ্টা খালাইওই বরক খাই মা রানাই। আবনি ব কতগুলি দৃষ্টান্ত ফাইছিংগ ব আনি আগে বক্তৃতা রানাই কমরেড বিধায়ক অভিরাম দেববর্মা আর বিধায়ক নগেন দাস বরক ছাই কালাং অ। আ, তুই একটা কক ছানা নাই ওবে তিনি বামফ্রণ্ট সরকার ফাইমানি পরে যে শিক্ষা তিনি কক বরক ভাষা ন সিক্রিত রাওই তিনি পডি নাই আব তাই চারাইরক তিনি কক বরক মা ছারাংও হানাই তিনি যে ইস্কুলঅ থাংমানি আবছে তাবুক উপজাতি যুব সমিতি ভাইরক হাময়া দা হানজাক আব নিঃস্বার্থ লক্ষ্য মাদা আব। তিনি অর শিক্ষামন্ত্রী একটা সমান তালে অন্যান্য শিক্ষা কক বরক মাষ্টার অাংগাই তিনি তাই অনেক কক বাক মাংনা, কাজেই আব অগ্রগতিনি কোন বাধাবাধা। খাব স্বার্থ শিক্ষা খালাইমানি অর্থ অাংখা অর্থাৎ যারা নাকি স্বার্থ অন্ধ, যারা নাকি প্রতি ক্রিয়াশীল চক্রবাই ভুলজাক বরক আবন হামজাকয়া আং তিনি একটা কক ছানাই উপজাতিনি যে নগেন্দ্র জামাতিয়া ছাকা যে বিল উপজাতিনি শোষণ বন্ধ খালাইনানি কোন ব্যবস্থা কারাইখ। বিনি চিন্তা ফান খালাইজাকয়া খ, চিন্তা খালাই জাকয়া যে বঠিকন। ছাকাং অ চোঙ হুক্‌থা

অ বিধান সভা অ নগেন্দ্র জমাতিয়া নি প্রশ্ননি উত্তর অ যে মুখ্যমন্ত্রী ছাকা ত্রিপুরা অ যে চিান তাক লাই যে সমবায়নি মাধ্যমে পাট ক্রয় খীলাইমানি বাগীই ল্যাম্পস এবং প্যাক্স চাঙ গঠন খীলাই কা, রাজ্যপাল নি ভাষণ ন-ব অম তংগ।

যে সমবায় নি মাধ্যমে তাকলাই ব কৃষকনি পাট ৬০ হাজার কুইণ্টাল পাট পাইখা বা প্যাক্স এর মধ্যেমে ল্যাম্পস এর মাধ্যমে আবনি মাধ্যমে, আবনি উন্নতি চাং খীলাই অ। আগামী বৎসর অ-ব তা আংনাই। কিন্তু বা যে ছাঅ আব ব নুগয়া, তবে একটা জিনিস আবন ছাম যে আব উদাহরণ স্বরূপ যে তিনি স্বাস্থ্য দিগ দিয়া যে তিনি ট্রাইবেলনি এলাকা অ হাসপাতাল খুলুকমানি, যে হাসপাতাল অ। ডাক্তার খুলুকখা। আ জাগা হাইস্কুল খুলক খা ..........(আগই) কাজেই আব আংখা যাতে বরক আবন অগ্রগতি হীনয়াওই প্রতিক্রিয়াশীল চক্র, আমরা বাঙালীবাই মিলিওই বামফ্রন্ট সরকার ইউনিয়ন মূলক ছীবাইনা নাইও। আবন ত্রিপুরানি মেহনতি মানুষ আবনি বাগীই সচেতন। বরক আবনি প্রতিফলন নুকখা, যে সমস্ত সাম্প্রদায়িকতা উস্কানী রীওই ত্রিপুরানি গণতন্ত্র আন্দোলন ন দমন খীলাই নানি মানয়া এবং আগামী দিন অ-ব আশাখীলাই অ যে আব বরক উপলব্ধি খীলাইওই ত্রিপুরানি জনকল্যাণ নুগতই সহায়তা খীলাইবানী। আং সিজি ন-ব জাতিনি স্বার্থরক্ষা খীলাইনানি বাগীই আং কিছা মা ছাঅ। খোয়াই কল্যাণপুর অ একজন মাস্টার পরশুরাম দেববর্মা ও নেতারক থাংনা হীনখে হরিনাথ ফান থাংখে বা দ্রাউবাবু ফান থাংখে চাছক ওই নাংছক ওই তংগ। কিন্তু চাঙ নুগখা যে বিনি তমুং। একজন শিক্ষক আংগাই গং গীরাই হাওর দুই কাণি চার কাণি জাগান তাবুক আশী কানি জাগা খীলাইখা। ট্রাইবেল নি জাগা নাই পাইখা, দাদন, রীওই, নিজিনি জাতিনি জাগান। আব রকন চিন্তা খীলাই আর ছাঅ যে জাতি বিছিং জাতিনি সমস্যা সমান খালাইনানি বামফ্রন্ট সরকারনি অনুরোধ আবিন বাগীই আ, অভিনন্দন জান গীই পাইবীখা ইনকিলাব জিন্দাবাদ।

## "বঙ্গানুবাদ"

মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১০ তারিখে এই হাউসে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার পরিপ্রেক্ষিতে আমি কিছু বলতে চাই। স্পীকার—মাননীয় সদস্য—কি ককবরক ভাষায় বক্তৃতা দিচ্ছেন, বক্তা—হ্যাঁ ককবরক ভাষা। সমর চৌধুরী যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব রাখছিলেন তাকে আমি সমর্থন করি। তার পরিপ্রেক্ষিতে আমি কয়েকটা কথা বলতে চাই আজ রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন গত ২ (দুই) বৎসর যাবৎ বামফ্রন্ট সরকার যে সমস্ত গণতন্ত্র মুলক কাজ করছেন, তা নিয়ে আমি উপস্থিত হচ্ছি। ১৭ লক্ষ লোক তার মধ্যে যে জায়গায়

শতকরা ৯০ জনই গরীব। তার সমস্যা সমাধান হয়েছে তা বামফ্রট সরকার কোনদিন বলেনি। বা রাজ্যপালও সমস্যা সমাধান হয়েছে এ কথা বলেনি। তবে বামফ্রট সরকার যে প্রতিশ্রুতি দিয়ে এই ত্রিপুরা রাজ্যের ১৭ (সতের) লক্ষ লোকের কাছে উপস্থিত হয়েছে। তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে বাস্তবে রূপায়িত করবার প্রচেষ্টা নিচ্ছে। তার কয়েকটা ঘটনা সুস্পষ্টভাবেই এখানে আলোচনা উঠেছে। এর মধ্য দিয়ে ত্রিপুরা রাজ্যের বিশেষ করে আদিবাসী সম্প্রদায় যারা, রাজার আমল থেকেই শিক্ষা দীক্ষায় সংস্কৃতিতে জাতি হিসাবে যে অবহেলিত হয়ে, এ জায়গায় আসছে তার কোন ভাষা নেই, লেখা নেই, আজ আমরা দীর্ঘদিন যাবৎ দেখে আসছি যে এই উপজাতিদের কিছুটা শিক্ষায় গড়ে উঠার প্রথম অবস্থাতে সে শিক্ষা আন্দোলন এই রাজ্যে প্রথম আরম্ভ করেছে ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার হওয়ার পরে তার কিছুটা প্রতিফলন ঘটেছে। রাজ্যপালের ভাষণে তা আছে। তবে এটাকে নিয়ে তারা মনে করেন যে ত্রিপুরার বামফ্রন্ট সরকার এই নীচু জাতির জন্য যে সংবিধানের যেটা অধিকার যে এই যে ৬ষ্ঠ তপশীল চালু হয়েছে ৭ম পরিষদ জেলা পরিষদ বিল এনেছে যেটা সারা ভারতে একটা ঐতিহাসিক, একটা গণতান্ত্রিক রায়। ভারতবর্ষের যে পার্লামেন্ট সেখানে গৃহীত হয়ে, সেই বিল পাশ হয়ে, রাষ্ট্রপতির অনুমোদন লাভ করে সেটা এখন বামফ্রট সরকারের হাতে আছে। সেটাকে নিয়ে পরবর্তীকালে তার নির্বাচন ইত্যাদি করবার জন্য এখন বামফ্রট সরকার প্রস্তাব নিচ্ছে। কিন্তু দুঃখের বিষয় আমরা দেখেছি যে উপজাতি সমাজের মধ্যে একটা অংশ যে বিলের অগ্রগতিকে মানুষ হিসাবে, জাতি হিসাবে, অন্য জাতির মত সমান ভাবে চলতে পারেনি। সমর্থন করছেন না। রাজার শাসনের পর কংগ্রেস শাসন দীর্ঘদিন চক্রান্ত করে যে সমস্ত দাবী চাপা রেখে সেটাকে লক্ষ্য করে এখানকার উপজাতি সমাজের মধ্যে কিছু অংশ তারা উপজাতি সমাজ হইতে বিচ্ছিন্ন করে তাদের অগ্রগতিকে ব্যাহত করবার জন্য দীর্ঘদিন যাবৎ চক্রান্ত করেছে কায়েমী স্বার্থবাদীরা। ত্রিপুরা রাজ্যের বর্তমান উপজাতি যুব সমিতির যারা শিক্ষিত হয়ে শিক্ষার আন্দোলন করে তারা নিজ জাতির দিকে লক্ষ্য রেখে যে সব স্বার্থান্বেষী, প্রতিক্রিয়াশীল চক্র তাদের কাঁধে পরে একটা বিচ্ছিন্নতার মধ্যে দাঁড়িয়ে নিজের জাতির উন্নতির পথে বামফ্রট সরকারের অগ্রগতি কোন সহায়তা না করে তারা পেছনে উপজাতির স্বার্থ নিয়ে অগ্রগতিকে এগিয়ে যাওয়ার জন্য বাধা দিচ্ছে। তারও কতগুলি দৃষ্টান্ত—আমার পূর্ববক্তা কমরেড বিধায়ক অভিরাম দেববর্মা এবং বিধায়ক খগেন দাস এ কথা বলছেন। এ ব্যাপার নিয়ে আমি কয়েকটা কথা বলতে চাই। আজ বামফ্রট আসার পর যে শিক্ষা ককবরক ভাষাকে স্বাকৃতি দিয়ে [ ৫— ৫ লেখা পড়া করে তাদেরকে কক-বরক মাষ্টার নিয়োগ করে বিদ্যালয়ে গিয়ে তারা এখন মাষ্টারদের সমতুল্য বেতন পাচ্ছেন। তবুও উপজাতি যুব সমিতির ভাইরা খারাপ মনে করেন। এটা হল নিঃস্বার্থ লক্ষ্য। আজ এখানে শিক্ষামন্ত্রী একটা সমান তালে অন্যান্য— শিক্ষার সঙ্গে কক্ বরক মাষ্টার নিয়োগ করেছে। কাজেই এটা কি অগ্রগতির কথায়। না? এটা হচ্ছে জন শিক্ষা করার অর্থ। যারা স্বার্থ অন্ধ, যারা প্রতিক্রিয়াশীল চক্রবারা

জড়িত তারা সেটাকে ভাল বাসতে পারে না। আমি আজ একটা কথা বলব যে, উপজাতি যুব সমিতির নগেন্দ্র জমাতিয়া বলেছেন যে বিল উপজাতির শোষণ বন্ধ করার কোন ব্যবস্থা নেই। তার কোন চিন্তা করা হয়নি। চিন্তা হয়নি ঠিকই। পূর্বে এই বিধান সভায় নগেন্দ্র জমাতিয়ার প্রশ্নের উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন ত্রিপুরাতে এ বৎসরে সমবায়ের মাধ্যমে পাট ক্রয় করবে বলে ল্যাম্পস এবং প্যাক্স আমরা গঠন করেছি। রাজ্যপালের ভাষণে এটা আছে, যে সমবায়েব মাধ্যমে এ বছরে ও কৃষকদের পাট ৬০ হাজার কুইন্টাল পাট ক্রয় করেছে ল্যাম্পস এবং প্যাক্স এর মাধ্যমে আগামী বৎসরেও তা হচ্ছে। কিন্তু চলছে তা তিনি দেখেনি। তবে একটা জিনিস উদাহরণ স্বরূপ—আজকে স্বাস্থ্য দিক দিয়ে ট্রাইবেলদের এলাকাতে হাসপাতাল নির্মান হয়েছে, সেই হাস পাতালে ডাক্তার নিয়োগ হয়েছে, হাই স্কুল নির্মান হয়েছে, কাজেই সেটা হচ্ছে সেটাকে অগ্রগতি না বলে প্রতিক্রিয়াশীল চক্র, আমরা বাঙালীর সঙ্গে মিলে বামফ্রন্ট সরকারের উন্নয়নমূলক কাজকে ভেঙ্গে দিতে চাইছে। তারজন্য ত্রিপুরার মেহনতি মানুষ সচেতন। তারা আমাদের প্রগতি দেখছেন, যে সমস্ত সাম্প্রদায়িকতা উস্কানী দিয়ে ত্রিপুরার গণতন্ত্র আন্দোলনকে দমন করতে পারবে না। এবং আগামী দিনেও আশা করি তারা উপলব্দি করবে এই ত্রিপুরার জন কল্যাণ দেখে সহায়তা করবেন। আমি নিজেকেও জাতির স্বার্থ রক্ষা করবার জন্য কিছু বলছি। খোয়াই কল্যাণপুর একজন মাষ্টার পরশু রাম দেববর্মাও। নেতারা যেতে হলে, বা হরিনাথ দেববর্মা অথবা দ্রাউকুমার রিয়াং গেলে খাওযা দাওয়া করে থাকেন। কিন্তু আমরা দেখছি যে, তার চাল চলন। একজন শিক্ষক হয়ে গংগীরাই হাও রে দুই কানী চার কানী জাগা। অথচ ৮০ আশী কানী জাগা করেছে। ট্রাইবেলের জাগা সব হস্তক্ষেপ করে নিয়েছে। দাদন দিয়ে নিজের জাতির জাগা সমস্ত ক্রয় করে নিয়েছে। এইসব নিয়ে তিনি চিন্তা করে বলেন যে, জাতির মধ্যে জাতির সমস্যা সমান করার বামফ্রন্ট সরকারের অনুরোধ। তারজন্য আমি অভিনন্দন রেখে আমার বক্তৃতা শেষ করে দিচ্ছি।

ইন কিলাব জিন্দাবাদ।

কক্-বরক

**শ্রী রতি মোহন জমাতিয়া, সদস্য :—**

মান গীনাঙ সভানি বুবাগ্রা,

লাই থাংনাই জানুয়ারী নি ১০ তারিখ, রাজ্যপাল অরনিস্ব যে কক ছাই কীলাঙ থাংমানি ই কক কীতাল ভাবে খীলাই না নাংগানু হীনীই আংখা' কাস্ব। কাহাম খীলাই চংজাক নতুন খীলাই কীরাক কাহামখে আনি ত্রিপুরা নি লক্ষ লক্ষ বরক ন' তিছাই তুবুই কাইনানি— বতীই হাই লামা অর' অরনি স্ব চংজাক য়া। অরনিস্ব চংজাক তংগ বরক নি, নিজিনি দলনি বরক ন সুযোগ সুবিধা খীলাই রীনানি কক্। কারণ, অরনিস্ব চীং নকুখা যে ৪৮০ বরক ন' যে পেনসান রীমানি, অর'নি বিছিং চাঙপুকুখা সারা নাকি নগ'' রাং পুইখা কীরীই বিয়াল-

গীনাঙ আবতাইরগ থে মানয়া। কারণ, বরক আজংথা বামফ্রন্ট নি পক্ষ আংয়া। অ দোষবাই বরক পেনসান মানয়া আবতাই অনেক জাগা তংগ। শুধু ব'য়া রাজ্য সৈনিক বোর্ড হানাই গঠণ খালাইনানি থাংগাই ব হাইন' যে অর' বিধান সভানি বিধায়ক বিদ্যা বাবু র'নি চেয়ারম্যান। বরক তাম খালাইখা, ঐ যে যারা আসাম নি ফাইনাইরগ, বিলোনায়া ফাই তংফাইনাইরগ আবতাইরগ ন' ঐ বিদ্যাবাবু পরিষ্কার হান অ যে নরক চুক্তি রাদি যে অর' ত্রিপুরা অ ফাইছিনাই। কাজেই, অমহাই চলাই তংমানি জরা অর' বামফ্রন্ট সরকার নি মুখপাত্র হিসাবে রাজ্যপাল যে ভাবে অরনি ১৭ লক্ষ বরক নি বাথাক নাহারয়াঅই কক্ ছামানি, আকক্ হয়তো বা নগ' অচুগুইদা ছাইয়া না বটতলা অফিস' আচুগুই দা ছাইখা বন' আং ছাই মানয়া। ব' বামফ্রন্ট সরকার নি মুখপাত্র হিসাবে ছালাং খা তার মানে অর' নি সরকার নি কক্ ছে মাছাছি নাই। তেইব চাং নুগঅ থাংনাই সপ্তম লোকসভা নির্বাচন ফুরু ব' আং যখন জগবন্ধুপাড়া অ মিটিং খালাই নানি থাংখা জনসভা খালাইনানি, আকুরু আর' নি কাচাম এম, এল, এ পাখী ত্রিপুরা, মাইক তুবুঅই জাগা জাগাঅ চরছা গুরিই তংখা। তবু আং যারা মিটিংগ ফাইনাইরগন, ছাখা, বরক ন, ছান্তনা মা রাখা, ব' খা খুনাখালাই তংথাঃ বন' লগে তা রাবাইদি। ব' এম, এল, এ ত মা বাচালিয়া না আবনি বাগাই দুঃখ নাংজাগাই হাইরগ আং তারাং তংখা। ই কক্ ছামামি পরে, কোন গণ্ডগোল আংলিয়া।

আবনি পরে ১৯ তারিখ ডিসেম্বর আং যখন রতন নগরঅ জনসভা খালাইনানি থাংখা আর' গণ্ডাছড়া নি Chairman আনন্দরোয়াজা ব তংগ ১০ থেকে ৮০ জনা শান্তি সেনা তা তায়াই ব আর' লামা কাছুই—তংখা। লাঠা তারাইছে পাকক্জাক্। যেহেতু ব একজন Chairman ব' কেইবন কিরিয়া, ছিলাইছে তাইজাক। এই আনন্দ বাবুন আং পরিষ্কার মা হানথা, যে নাঙ ত অম' গনতান্ত্রিক লামা রম্‌লিয়া যেথানে অর' চিনি মিটিং বানচাল খালাইনা বাগাই, লাঠারগ তুবুইতংফাইমানি অম' ত' চায়া—শ্লোগাণ র' মানিত কোন অপত্তি কারাই। বরক নি শ্লোগান ছে "উপজাতি নিপাত যাক্, যুব সমিতি নিপাত যাক" আবতাই। পরে ব নিজিন, অন্যায় স্বীকার মা খালাইখা, যে, আং অন্যায় খালাইখা হানাই। অমাহাই খালাই প্রত্যেক জাগাঅ ন' C.P.M প্রধানরগ চিঠিন উপর আক্রমণ খালাই তংগ। শুধু হাইছিনিয়া ১০ই ডিসেম্বর মিজো হানাই খারাখা সেই ভগীরথ পাড়া নি দশরথ ত্রিপুরা। ব' সি, পি, এম, নি প্রধান। খাজাক নাই আংখা রতি কিশোর জমাতিয়া হানাই চারাই মাছা। ব' আর' ভগিরথ কামি অ গাই মাছামুং ফারাংনা থাংমানি বন' ছে আর নি খাই তুবুখা। আ' দশরথ ত্রিপুরা তাম' হানাই ছাখা, এই যে কাতাল মিজো কাইছাখা জমাতিয়া চারাই। হানথে বন' খাঅই খানা রহজাকখা। শুধু শুধু আ চারাই মিজো বয়া, গাইন ফারাংনাইনি রাজনা ফারাংনা হানাই থাংমানি বন' খাঅই কোট অ রোই রাইখা। মিজো বাই বনি কোন যোগাযোগ ছে কারাই। অমতাই অবস্থা যেখানে চলিই তংমানি অমহাই জাগাঅ, চাংযদি তিনি রাজ্যপাল নি ভাষণ ন' গছেই নালাহা হানথে ১৭ লক্ষ বরক নি

মীথাং গ' মীনাকমা কীলাই নাই। কাজেই চাং মন' গছে না মানয়া। তেইব তংগ যেটা ককবরক নি ব্যাপার। কক্ কতর্ কতর, ছাঅই তংগ যে বরক উন্নতি খীলাই নাই, আহাই খীলাই নাই হীনীম, কিন্তু তাবুক পর্য্যন্ত কোন নীতি নাজাকয়া। হীনথে চিনি যে কক্ বরক তংমানি অমন' একটা নালা কহগহাই জাগাঅ খি কীলাই তংখা। অবশ্য ককলে কতরকতর ছাঅই তংমান' নরক। তবু একটা নীতি নি বাগীই তাবুক পর্য্যন্ত নরক। ওয়ান ছক য়া। অরব হাইন ওয়াছক জাক কীরীই। তাই কাইছা, Atonomous Dirtrict Council বরক তাম হীনথে। চাং বেবাগ রীই রীবাইখা। কিন্তু ত্রিপুরা নি লক্ষ বরক, পাহাড়ী বুকুংবারা মকল চিকন, চিকন, বরক নি দাবী ৬ষ্ঠ তপশীল। যেথানে নির্বচননি আগে নরক কক রীমানি তংগ ৬ষ্ঠ তপশীল রীনানি। হীনথে অম' ন' তীমানি চাং গছেই নানাই ব'নি বাং চাং সমর্থন খীলাই মানয়া। এবং অম' সম্পূর্ণ তাতাল, গথকয়া। এই যে District Council অমন নরকনি M.L.A. রগ মন্ত্রীরগ দাবী খীলাই ছাঅ, ১৯৫২ সাল নি ছিমিন চাঙ District Council নি দাবী খীলাই ফাই অ। C. P. M. দাবী খীলাই অ হীনীই ছাঅ। ১৯৫২ সাল' C P.M. হীনীই কোন পার্টিতে কীরীইন ত্রিপুরা অ ব কীরীই। বরক নি অবস্থা আংখা হবুচন্দ্র রাজাতাই গবুচন্দ্র মন্ত্রী নি হাই।

অধ্যক্ষ :- মাননীয় সদস্য, আপনি Conclude. করুন।

শ্রী রতি মোহন জমাতিয়া :-- দুই মিনিট।

বক্তা :—কাজেই অবহাই তংমুংবাই, রাজ্যপাল নি কর্কন' অরনি ১৭ লক্ষ বরক গছে না মানয়া। আং তেইব অনুরোধ খীলাইনাই কক্ কীতাল খীলাই চাবীই, কীতাল খীলাই ছায়ীই ১৭ লক্ষ বরক নি ওয়ানছগমুং ন ছীযীই, তাই নগেন্দ্র জমাতিয়া যে ১৪টা Amendment তবুমানি অম' শুধু বনি ওয়ানছগমুং য়া, অম' ১৭ লক্ষ বরকনি বীথানি ওয়ানছগমুং বন বেবাগ গছে নাবাই, কীতাল খীলাই ছায়াই বকিদি হীনীই/বিরোধী দল বিরোধীতা খীলাই নাব হীনীই মারক হীনা মান ঠিকন। কিন্তু বেবাগ Amendment ন বিবেচনা খীলাই নাফিদি হীনীই আনি কক পাইরথা।

বঙ্গানুবাদ

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

গত ১০ই জানুয়ারী মাননীয় রাজ্যপাল এই বিধান সভায় যে বক্তব্য রেখেছিলেন, সেই বক্তব্যের কিছু কিছু পরিবর্তন দরকার বলে আমি মনে করি। নতুন করে নির্দ্ধারিত, নতুন করে বিবেচিত সুন্দর করে আবার ত্রিপুরার লক্ষ লক্ষ মানুষকে প্রগতির পথে নিয়ে আসার যে ভাবনা দরকার তা এখানে নেই। কারণ, এখানে আমরা দেখেছি, ৪৮০ জন বৃদ্ধকে যে পেনসান দেওয়া হয়েছে, এখানে আমরা দেখেছি, যারা সত্য সত্যিই দরিদ্র, টাকা নেই যাদের হাতে, সহায় সম্বল-হীন তাদের এই পেনসান দেওয়া হয় নি। কারণ, তারা হলো বামফ্রন্ট বিরোধী। এই দোষের জন্য তারা পেনসান পাননি। শুধু তাই নয় রাজ্য "সৈনিক বোর্ড'

গঠন করতে গিয়েও তাই হয়েছে। মাননীয় সদস্য বিদ্যাবাবু তার Chairman. যারা আসাম থেকে সাময়িকভাবে পালিয়ে এসে এখানে বাস করতে ছিলেন তাদের তিনি বলেছেন যে আপনার স্থায়ীভাবে আসাম ছেড়ে চলে আসুন তাহলে এখানে এই সৈনিক বোর্ড এ আপনাদের নমে উঠানো সম্ভব হবে, ইত্যাদি। কাজেই এমন ঘটনা যেখানে চলছে সেখানে বামফ্রন্টের মুখপাত্র হিসাবে রাজ্যপাল যা বলেছেন, যেভাবে প্রমান করে ১৭ লক্ষ সাধারণ মানুষদের চেহারা উপেক্ষা করেছেন, এ কথাগুলো হয়তো তিনি ঘরে বসে লিখেছেন নয়তো বা বটতলা অফিসে বসে লিখেছেন, আমি ঠিক জানি না। তিনি বামফ্রন্ট সরকারের মুখাত্র হিসেবে বলেছেন তার মানে বামফ্রন্টের গুনগান করেছেন আমরা আরও দেখি, গত সপ্তম লোক সভার নির্বাচনের সময়, আমি যখন জগবন্ধুপাড়া বাজারে জনসভা করতে গিয়েছিলাম তখন এই বিধান সভার প্রাক্তন সদস্য পাখী ত্রিপুরা আমার জনসভা বানচাল করায় জন্য, সদল বলে মাইক নিয়ে পথে অবরোধ তৈরী করেছিলেন, মাইক নিয়ে হৈ চৈ করেছিলেন। আমার মিটিং এ যারা এসেছিলেন তাদের আমি শান্তনা দিযে বলেছিলাম উনি তো আর M. L. A. হতে পারলেন না. সে দুঃখেই যা খুশী তাই করছেন সুতরাং তার পক্ষ সমর্থন না করলেই চলে, উনাকে ইচ্ছে মত থাকতে দিন, তারপর অবশ্য আর কোন গণ্ডগোল হয় নি।

তারপরে ১৯শে ডিসেম্বর আমি যখন রতননগরে জনসভা করতে যাই তখন সেখানকার সি, পি, এমের প্রধান আনন্দ রোয়াজা, তিনি গণ্ডাছড়ার Chairman ৭০ থেকে ৮০ জন শান্তি সেনাদের নিয়ে রাস্তায় অবরোধ তৈরী করেছিলেন, সঙ্গে লাঠি নিয়ে। আনন্দবাবুর হাতে তো দস্তুর মতো একটা বন্দুক। তিনি যেহেতু Chairman কাকেও ভয করেন না। তাদের মুখে মুখে শ্লোগান, যুব সমিতি নিপাত যাক্, উপজাতি নিপাত যাক্ এ ধরনের। আমি আনন্দবাবুকে বললাম, যে এটা তো আপনি গনতান্ত্রিক পথ ধরলেন না। পরে তিনি নিজেই এ ব্যাপারে অন্যায় স্বীকার করেছিলেন। এভাবে প্রত্যেক জায়গাতেই C. P. M. এর প্রধানগণ আমাদের উপর আক্রমণ করে থাকেন শুধু তাই নয়, ১০ই ডিসেম্বর ভগীরথ পাড়ার প্রধান দশরথ ত্রিপুরা 'মিজো' সন্দেহে গ্রেপ্তার করিয়েছেন রতি কিশোর জমাতিয়া নামে একটা ছেলেকে। সেই রতিকিশোর জমাতিয়া সেখানে যাত্রাগানের শিক্ষকতা করার জন্য গিয়েছিলো। দশরথ ত্রিপুরা তাকে 'মিজো' সন্দেহে থানায জানিয়ে অন্যায় ভাবে ধরিয়ে দিয়েছেন। শুধু শুধু নিরীহ একটা ছেলেকে। সে মিজো নয় মিজোর সঙ্গে তার কোন যোগাযোগ নেই। এ ধরনের অবস্থা যেখানে চলছে সেখানে আমরা যদি আজকে রাজ্যপালের এই ভাষণটাকে মেনে নেই তাহলে রাজ্যের ১৭ লক্ষ লোকের সঙ্গে বিশ্বাসঘাতকতা করা হবে। কাজেই আমরা এটাকে গ্রহন করতে পারি না।

আর একটি বিষয়, সেটা হলো কক বরক। আপনারা বড়ো বড়ো কথা বলে থাকেন কক-বরকে শিক্ষা, উন্নতি ইত্যাদি নিয়ে। কিন্তু এখন পর্য্যন্ত এগিয়ে একটা সঠিক নীতি গ্রহন করা হয়নি। কক্ বরক ভাষাটাকে একটা আবর্জনার জায়গায় রাখা হয়েছে। সরকারের

কাছে এ নিয়ে কোন নীতি নেই, রাজ্যপালের ভাষনেও নেই। তাই আমরা এটাকে মেনে নিতে পারি না।

আর একটি কথা হলো, Autonomous District Council তাঁরা বলছেন, আমরা সব দিয়ে দিয়েছি ইত্যাদি। কিন্তু ত্রিপুরার ৭ লক্ষ পাহাড়ী লোক। যাদের নাক চেপ্টা, চোখ ছোট ছোট, এদের দাবী হলো ৬ষ্ঠ তপশীলি। যেখানে নির্বাচনের আগে আপনারা প্রতিশ্রুতি দিয়েছিলেন, ৬ষ্ঠ তপশীল চালু সেখানে আমরা যেন এটাকে মেনে নেবো। আপনারা বলেছেন আমরা ১৯৫২ সাল থেকেই District Council এর জন্য দাবী করে আসছি ইত্যাদি, এটা সম্পূর্ণ মিথ্যা কারন, ১৯৫২ সালে C. P. M. নামে কোন পার্টি ছিলো না। আপনাদের সদস্যগন বা মন্ত্রীরা এভাবে হবু চন্দ্র রাজা গবু চন্দ্র মন্ত্রীদের মতো হয়ে আছেন।

অধ্যক্ষ—মাননীয় সদস্য, আপনি Conclude করুন।

শ্রী রতি মোহন জমাতিয়া :—

দুই মিনিট কাজেই এই ধরনের চাল-চলনে এখানকার ১৭ লক্ষ মানুষ রাজ্যপালের ভাষণকে গ্রহন করতে পারেন না : আমি অনুরোধ করবো, নতুনভাবে নীতি নির্দ্ধারণ করে, নতুন ভাবে লিখে রাজ্যের ১৭ লক্ষ সাধারণ মানুষের প্রগতির স্বার্থে। আমাদের সদস্য নগেন্দ্র জমাতিয়া যে ১৪ দফা Amendment এনেছেন তাকে সম্পূর্ণ গ্রহন করে, যে Amendment শুধু নগেন্দ্র জমাতিয়ারই নয়, যেটা রাজ্যের সাধারণ মানুষের আপনার আবার সভায় পেশ করুন। আপনারা বলতে পারেন বিরোধীদল বলে বিরোধীতা করবোই কিন্তু Amendment গুলো বিবেচনা করলেই সব কিছু বোঝা যাবে। সুতরাং সেগুলো গ্রহণ করে নিন। এ বলেই আমি শেষ করছি।

মি: স্পীকার—শ্রীরতিমোহন জমাতিয়া।

শ্রীরতিমোহন জমাতিয়া :—মাননীয় সদস্য কক্‌বরক ভাষায় বক্তব্য রেখেছেন।

মি: স্পীকার—মাননীয় মন্ত্রী শ্রীব্রজগোপাল রায়।

শ্রীব্রজগোপাল রায় :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১০ই জানুয়ারী, ১৯৮০ ইং সনের বৃহস্পতিবার মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন এবং এর উপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে আমি পুরোপুরি সমর্থন করি। সমর্থন করি এই কারণে যে, এই ভাষণের ভেতর দিয়ে বামফ্রন্ট সরকার ২ বছরে যে কাজ কর্ম্ম করেছেন তার একটা রুপ রেখা তিনি তুলে ধরবার চেষ্টা করছেন এবং যথাযথ ভাবে তিনি সেটা প্রকাশ করেছেন। সঙ্গে সঙ্গে তিনি বামফ্রন্ট সরকারের ভাব মুর্ত্তির ইঙ্গিতও করেছেন। বস্তুত পক্ষে বাম ফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে সব কাজ করেছেন, সে সব কাজের হিসাব নিকাশ পরিস্কার ভাবে তুলে ধরা হয়েছে।

আমরা দেখছি যে গ্রামীন লোকের উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার যে দৃষ্টি ভঙ্গী গ্রহণ করেছেন, সেই দৃষ্টি ভঙ্গী থেকেই ব্যাংকগুলিকে গ্রামে সম্প্রসারণ করেছেন এবং আমরা দেখেছি

১৯৭৭ইং সালে যেখানে ক্রেডিট ডিপজিট ছিল ৩৪ শতাংশ, আজ সেখানে দাঁড়িয়েছে ৫০ শতাংশ। সেই দিক থেকে আমরা দেখেছি গ্রামগুলির ক্রমোন্নতি হচ্ছে এবং তার কৃতিত্ব বামফ্রণ্ট সরকারই দাবী করতে পারে। ভূমি সংস্কার বিষয়ে আমরা দেখছি প্রায় ১৪০০ একর জমি উদ্ধার করা হয়েছে এবং সেগুলিকে ভূমি হীনদের মধ্যে বণ্টনের ব্যবস্থা করা হয়েছে। তারপর প্রায় ৮ লক্ষ টাকা রাজস্ব মুকুব করা হয়েছে। ত্রিপুরার ভবিষৎ উন্নয়নের সব চেয়ে পরিপন্থী যে যোগাযোগ ব্যবস্থা এতদিন আমাদের ছিল না, এই বামফ্রণ্ট সরকার আসার পর আমরা দেখেছি ধর্মনগর থেকে কুমারঘাট পর্য্যন্ত রেল লাইন আনার জন্য উদ্যোগ নিয়েছেন এবং ইতিমধ্যেই তার কাজ আরম্ভ হবে। তপশীল জাতি এবং উপজাতিদের এগিয়ে নিয়ে যাওয়ার জন্য বামফ্রণ্ট সরকার নানা কর্মসূচী গ্রহন করেছেন। এতদিন পর্য্যন্ত যে সমস্ত তপশিল জাতি এবং উপজাতি চাকুরী ক্ষেত্রে উপেক্ষিত ছিল, বামফ্রণ্ট সরকার আসার পর তাদেরকে সরকারী কর্মে নিযুক্ত করেছেন এবং করছেন এখানে মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া আক্ষেপ করে বলেছেন সমস্ত চাকুরীগুলিই শহরে হচ্ছে, গ্রামে হচ্ছে না। আমি উনাকে বুকে হাত দিয়ে বলতে অনুরোধ করছি, উনার এই কথাটি সত্য কিনা? গ্রামের প্রত্যান্তঞ্চলে চাকুরী পৌছে দিয়েছেন এই বামফ্রণ্ট সরকার। ত্রিপুরার ৬৫ হাজার বেকারের চাকুরীর সংস্থান করা হয়তো সম্ভব হয়নি কিন্তু যাদেরকে এ পর্য্যন্ত আমরা চাকুরীতে নিয়োগ করেছি, সেটা সুষ্ঠ নিয়োগ নীতির মাধ্যমে আমরা করেছি এবং এই পর্য্যন্ত আমরা ১৭ হাজার বেকারের কর্ম সংস্থান করতে পেরেছি। আরও আমরা চাকুরী দেব এবং সেটা ধীরে ধীরে রূপায়িত করব। সমস্ত বেকার সমস্যাতো চাকুরীর মাধ্যমেই করা সম্ভব নয়, তাই আমরা বেকারদেরকে স্বনির্ভর করার জন্য নানা রকম ব্যবস্থা করছি। মাননীয় স্পীকার স্যার, ফুডফরওয়ার্ক এখানে বার বার উল্লেখিত হয়েছে, তাই পুনরোল্লেখ নিস্প্রোজন মনে করি। কিন্তু এই দৃষ্টি ভঙ্গীটাও বামফ্রণ্ট সরকারের। অনেকে এখানে চীৎকার করে বলেছেন যে, এটা কেন্দ্রে চালু ছিল। কিন্তু যারা এই রাজ্যে ৩০ বৎসর ধরে রাজত্ব করছেন, তারা কি সেটা চোখে দেখেন নি? বামফ্রণ্ট সরকার এই প্রকল্পের মধ্যে যে একদিকে যেমন গ্রামের গরীব লোকদের অন্ন সংস্থান করেছেন, তেমনি অপর দিকে গ্রামের অনেক রাস্তাঘাট তৈরী করেছেন, জলসেচের ব্যবস্থা করেছেন, পানীয় জলের ব্যবস্থা করেছেন, ইত্যাদি নানা ব্যবস্থা করেছেন। যার ফলে ত্রিপুরার সামগ্রিক চেহারাটাই ফুটে উঠেছে। এবং তার উল্লেখ রাজ্যপালের অভিভাষণে রয়েছে এবং সেগুলি আমি সমর্থন করছি। মাননীয় স্পীকার স্যার, শিক্ষা ক্ষেত্রে যে বিরাট পরিবর্ত্তন সূচিত হয়েছে, সেটা কি আংগুল দিয়ে দেখিয়ে দিতে হবে? বিগত তিন দশকে কংগ্রেসী শিক্ষা নীতির সংকীর্ণ নল বেয়ে যে শিক্ষা স্রোত প্রবাহিত হয়েছে, তার ধাক্কায় শতকরা ৮০ জন মানুষই অশিক্ষার তিমিরে থেকেছে। কিন্তু [illegible], জনগণকে অশিক্ষার সেই তিমির থেকে শিক্ষা আলোকে নিয়ে এসেছেন। তাছাড়া আমরা দেখছি দ্বাদশ শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক করা হয়েছে, গ্রামে গ্রামে বয়স্ক শিক্ষার প্রসার ঘটানো হয়েছে, বারোয়ারী কেন্দ্র খোলা হয়েছে, জায়গায় জায়গায় স্কুল করা হয়েছে। এগুলি কি শিক্ষার অগ্রগতির ইংগিতবাহী নয়? কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণে এগুলির উল্লেখ রয়েছে বলে আমি সমর্থন করছি। তারপর

মাননীয় স্পীকার স্যার, শিল্পের ক্ষেত্রে এক উল্লেখযোগ্য পরিবর্তন সূচীত হয়েছে। ত্রিপুরার তাঁতশিল্প এবং হস্তশিল্পগুলিকে সম্প্রসারণ করার জন্য এই সরকার উদ্যোগ নিয়েছেন। ত্রিপুরার এই ঐতিহ্যবাহী হস্তশিল্পকে বিভিন্ন প্রদর্শনীতে তুলে ধরার ব্যবস্থা করা হয়েছে এবং তাতে কিছু টাকা খরচ হচ্ছে বলে বিরোধী দলের মাননীয় সদস্য আক্ষেপ করেছেন। বস্তুত ত্রিপুরার এই শিল্প সংস্কৃতিকে বিশ্বের দরবারে হাজির করতে হলে, আমাদেরকে এটা করতে হবে। কারন এতদিন বিশ্ব ত্রিপুরার এই হস্তশিল্প সৌন্দর্য্যে সচেতন ছিল না। কিন্তু এই প্রদর্শনীতে তোলার পর ত্রিপুরার কারুশিল্প আকৃষ্ট হয়ে বিভিন্ন লোক আসছে ত্রিপুরাতে ঐ সমস্ত শিল্প সামগ্রী নিয়ে যাবার জন্য এবং নানা অর্ডার আসছে। এতে আমাদের ত্রিপুরার শিল্পীরাই উপকৃত হচ্ছে এবং এই সমস্ত জিনিষ বিক্রী করে আমরা ত্রিপুরার অর্থনৈতিক বুনিয়াদকে সুদৃঢ় করতে পারব। মাননীয় স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলের সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া ভাষার উন্নতির জন্য এই বামফ্রন্ট সরকার কিছুই করেননি বলে অভিযোগ করেছেন। কিন্তু যে ভাষা এতদিন অবহেলিত ছিল, সেই ভাষাকে এই বামফ্রন্ট সরকারইতো স্বীকৃতি দিয়েছে। যে ভাষা রাজ আমল থেকে শুরু করে বিগত ৩০ বছর কংগ্রেসী রাজত্ব অবহেলিত ছিল সেদিন তো তার জন্য উনাদের চোখে জল দেখা যায় নি যে এই ভাষা উপেক্ষিত, সুতরাং এই ভাষাকে উন্নত করতে হবে। তিনি আক্ষেপ করে বলেছেন এই বামফ্রন্ট সরকারের দুই বছরে রাজত্বে এই কক্‌-বরক ভাষায় একটা সাহিত্য ও বেরুল না। কিন্তু একটা ভাষাতে যদি সাহিত্য রচনা করতে হয়, তাহলে তার শব্দ সম্ভার গড়ে তুলতে হবে, তার শব্দ ভাণ্ডার গড়ে তুলতে হবে, তবেই তো একটা ভাষার সাহিত্য বেড়িয়ে আসবে। কিন্তু এতদিন তো এই ভাষা উপেক্ষিত ছিল। যে শিশু মাতৃস্তনে পান থেকে শুরু করে শিখে আসছিল, আজ তারা সেই ভাষায় লেখা পড়া করতে পারবে এবং আস্তে আস্তে সেই ভাষার সমৃদ্ধ হয়ে তবেই তো সাহিত্যিক রূপ নেবে। এই অল্প সময়ের মধ্যে তো সেটা সম্ভব নয়, তার জন্য অপেক্ষা করতে হবে একমাত্র সরকারের উপর নির্ভরশীল হয়ে থাকলেই চলবে না, সাহিত্যিকদের ও এগিয়ে আসতে হবে, রচনা করতে হবে গল্প, প্রবন্ধ, উপন্যাস। তবেই ভাষার সমৃদ্ধি হবে। শুধু বিরোধিতার জন্য কতগুলি কথা বললে তো হবে না। এই ব্যাপারে আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের এগিয়ে আসার জন্য অনুরোধ করছি। বামফ্রন্ট সরকারে আসার পর এই কক্‌-বরক ভাষাতে পত্রিকা বের করেছেন এবং কক্‌-বরক ভাষাভাষী এই পত্রিকায় লেখতে ও পড়তে পারছেন। বামফ্রন্ট সরকার এই ভাষা সমৃদ্ধির জন্য এই সমস্ত ব্যবস্থাদি করেছেন এবং মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের মধ্যেও তার উল্লেখ আছে। সুতরাং আমি এইগুলিকে সমর্থন করছি। একথা অবশ্যই আমাকে বলতে হবে যে বাস্তবকে স্বীকার করার মত মানসিকতার প্রয়োজন আছে। বিরোধীতা করতে হবে, এই মানসিকতা নিয়ে কতগুলি আবোল তাবোল কথা বললেই তো হবে না। রাজ্যপালের ভাষণকে অসত্য ভাষণ বলা হয়েছে, বামফ্রন্ট সরকারের কার্য্যকলাপকে অগনতান্ত্রিক কার্য্যকলাপ বলা হয়েছে। আমি বলতে চাই গনতন্ত্রের সম্বন্ধে উনাদের যদি বিন্দু মাত্র ধারণা থাকত, তাহলে তাঁরা এই কথাগুলি বলতে পারতেন না। আইন শৃঙ্খলা

সম্পর্কে অনেক কথা এখানে বলা হয়েছে। যারা নাকি ক্ষমতা থেকে সরে গেছেন, যারা ত্রিপুরার ১৭ লক্ষ মানুষকে উপজাতি যুব সমিতির এবং আমরা বাঙ্গালীর ছত্রছায়ায় নাচিয়েছেন, তাদের মুখেই আমরা গেল গেল রব শুনতে পেয়েছিলাম।

মাননীয় স্পীকার স্যার, মানুষের বাড়ী-ঘড়ে আগুন দিয়ে দেওয়া এবং মানুষকে ধরে ঠেঙ্গানোর বৃত্তি, এই যে বৃত্তি সেই বৃত্তির অন্ধকারের জীবেরা কিছু কিছু আইন শৃঙ্খলার বিঘ্ন সৃষ্টি করেছেন, তাতে নিশ্চয়ই কিছু সমস্যার সৃষ্টি হয়েছে এবং তাতে আইন স্বঙ্খলার অবনতি ঘটে গেছে। এক শ্রেণীর কায়েমী স্বার্থবাদী লোকের কাণ্ডকারখানার ফলে আইন শৃঙ্খলার ক্ষেত্রে সাময়িকভাবে কিছু সমস্যা দেখা দিয়েছে, কিন্তু সার্বিক ক্ষেত্রে আইন শৃঙ্খলার অবনতি ঘটে নি এই কথা মাননীয় রাজ্যপাল বলেছেন। বিভিন্ন বক্তা এখানে বক্তব্য রেখেছেন এবং তাঁদের বক্তৃতায় এটা পরিষ্কার হয়ে গেছে যে আইন শৃঙ্খলাকে ভঙ্গ করবার জন্য একটা সক্রিয় প্রয়াস যারা চালাচ্ছেন তাদের মধ্যে মাননীয় সমালোচকদের দলও আছেন। কাজেই তাঁদের কাছে অনুরোধ তাঁরা এই চেষ্টা থেকে বিরত থাকুন। ত্রিপুরা রাজ্যের আইন-শৃঙ্খলা সুন্দরভাবে চলছে তার কারন এতবড় একটা নির্ব্বাচন যে হয়ে গেল, এখানে তো বিরাট রকমের কোন অপ্রীতিকর ঘটনা ঘটে নি! তাহলে বুঝতে হবে ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা আছে। খরার চাপে মানুষ ব্যতিব্যস্ত হয়েছে বটে, কিন্তু সেখানেও আইন শৃঙ্খলা ভঙ্গ হয় নি। মাননীয় রাজ্যপালের যে ভাষণ, সেই ভাষণকে আমি সমর্থন করি এবং এর উপর যে সংশোধনী আনা হয়েছে সেগুলি সমর্থনযোগ্য নয়, কারন সেখানে সত্যের অপলাপ করা হয়েছে এবং বাস্তবকে অস্বীকার করা হয়েছে। কাজেই এই যে সংশোধনীগুলি এসেছে সেগুলি আমি সমর্থন করতে পারছি না। রাজ্যপালের ভাষনের উপর যে প্রশংসাসুচক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। এখানেই আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় শিক্ষা মন্ত্রীকে বলবার জন্য আমি অনুরোধ করছি।

শ্রীদশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, সর্বপ্রথমে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্যরা যারা অংশ গ্রহণ করেছেন আমি তাদের ধন্যবাদ জানাই। কারণ এই আলোচনার মধ্য দিয়ে অনেক জিনিস বেরিয়ে এসেছে যেগুলি নিশ্চয়ই আমাদের সরকার পরীক্ষা নিরীক্ষা করে দেখবেন। অতীতের কাজকর্মে যদি কিছু ত্রুটি থাকে, তাহলে সেগুলি সংশোধনের জন্য আমাদের সরকার সব সময় সচেষ্ট। কারণ ত্রিপুরা রাজ্যের জনসাধারণকে রিলিফ দেবার জন্য, কিছু কাজ করে দেবার জন্য এবং তাদের কিছু সাহায্য করতে পারে কিনা সেদিকে লক্ষ্য রেখে আমাদের সরকারের সব কাজকর্ম পরিচালিত হচ্ছে। এখানে বিরোধী পক্ষের বক্তারা সন্দেহ প্রকাশ করছেন শুধু এই হাউসে নয় নির্বাচনের আগেও ওরা বাহিরে বলেছেন যে বামফ্রন্ট সরকার-এর ত্রিপুরা রাজ্যে উপজাতি স্ব-শাশিত জেলা পরিষদ গঠনের কোন ইচ্ছা নেই, ওরা ত্রিপুরা রাজ্যের উপজাতি জনগণকে বিভ্রান্ত করার জন্য একটা আইন করেছে এবং তাও উপজাতি যুব সমিতির চাপে পড়ে করেছে। এই কথা বলে উপজাতি যুব সমিতির নেতারা নিজেদের একটা আত্মসন্তুষ্টি মনোভাব পোষণ করে জনগণকে বিভ্রান্ত

করতে চান, জনগণের কাছে নিজেদের হিরো বলে পরিচিত করতে চান। তবে আমি বলতে চাই প্রথমে তো উনারা বলেছিলেন বামফ্রন্ট সরকার স্ব-শাসিত জেলা পরিষদ আইন পাশ করবে না, কিন্তু পাশ তো হলো! তাহলে বলতে তো হবে যে বামফ্রন্ট সরকারের আন্তরিকতা আছে এবং উপজাতি জনগণ নিশ্চয়ই তাতে খুশী হবেন। তারপর প্রশ্ন উঠল এটাকে লোকসভার নির্বাচনের সঙ্গে সিম্যালটেনাসলি কেন জেলা পরিষদের নির্বাচন করা হল না, তাহলে টাকা পয়সা এবং পরিশ্রম এক সঙ্গে কমে যেত। যারা এই বক্তব্য রেখেছেন বা এই মনোভাব পোষণ করেন, তাদের আমি বলতে চাই পার্লামেন্টারী ইলেকশান এবং জেলা পরিষদের ইলেকশান এক জিনিস নয়। স্ব-শাসিত জেলা পরিষদ আইন পাশ হবার পর তার অনেকগুলি কাজ করতে হবে। যেহেতু এলাকা একটু পার্থক্য হবে, বিধানসভার নির্বাচন কেন্দ্র যেভাবে নির্ধারিত হয়, স্ব-শাসিত জেলা পরিষদ করতে গেলে কিছু হেরফের হবে এবং তার জন্য ইলেকশান অফিসারের উপর এই দায়িত্ব দেওয়া হবে। এই বিল পাশ হবার সঙ্গে সঙ্গেই যেভাবে লোকসভার নির্বাচনের ডাক এলো সেই অল্প সময়ের মধ্যে এটা করা কারো পক্ষে সম্ভব নয়। কিছু লোক আছেন যারা ত্রিপুরা রাজ্যের জনগণকে বিভ্রান্ত করতে চান। আমরা জানি, আমাদের বিশ্বাস আছে, ত্রিপুরা রাজ্যের কোন ট্রাইবেল তাতে বিভ্রান্ত হবেন না। তাদের বাস্তব বুদ্ধি আছে। এই হাউসে যারা আছেন তারা শুনে নিশ্চয়ই খুশী হবেন যে এই জেলা পরিষদ বিলের নির্বাচন আগামী মে মাসে হবে এবং এই স্ব-শাসিত জেলা পরিষদ বিলের নির্বাচনের প্রাথমিক এবং প্রশাসনিক প্রস্তুতি চলছে। যতটুকু ষ্টাফ নেওয়া দরকার যেমন যখন এই সমস্ত কাজকর্ম করার জন্য একজন সেক্রেটারী, তার সঙ্গে কিছু ষ্টাফ এবং নির্বাচন সুষ্ঠুভাবে করার জন্য প্রশাসনিক যে প্রস্তুতি তা করার জন্য আমরা অতি শীঘ্রই সে ব্যবস্থা নিচ্ছি। কাজেই বিরোধী দলের সদস্যরা যাই বলুন, আর বাইরের যারা আছেন তাদের কথাই বলুন, এই ধরণের কোন সন্দেহ প্রকাশ করার কোন প্রয়াস বা আশংকা নেই যে বামফ্রন্ট সরকার এই স্ব-শাসিত জেলা পরিষদকে কোল্ড ষ্টোরেজে রেখে দেবে। আলোচনার মধ্যে একটা জিনিষ কেউ কেউ বলছেন যে বামফ্রন্ট সরকার ২ বছর হলো তো এসেছে, কিন্তু ট্রাইবেলরা তো এখনও শোষিত। শোষণের হাত থেকে তারা তো এখনও নিস্তার পায় নি। তাহলে বামফ্রন্ট সরকার ট্রাইবেলদের জন্য কি করছেন? এটা অত্যন্ত দুঃখজনক। কারণ বামফ্রন্ট সরকার আসার পর যে সব কার্যক্রম নেওয়া হয়েছে সেগুলি শুধু ট্রাইবেলদের জন্যই নয়, সমাজে যারা শোষিত, তাদের শোষণের হাত থেকে যাতে রিলিফ দেওয়া যায় সীমিত ক্ষমতার মধ্যে, বামফ্রন্ট সরকার সে চেষ্টা করে চলেছেন। যারা বিরূপ মনোভাব পোষণ করেন, আমি তাদের কাছে বলবো তাদের একটা জিনিষ বোঝা দরকার, সার্বগ্রিকভাবে যদি একটি সমাজের পরিবর্তন করা হয়, তাহলে পরে শোষণ ব্যবস্থা দেশ থেকে উঠে যেতে পারে না। ভারতবর্ষে যেখানে পুঁজিতান্ত্রিক ব্যবস্থা আছে, সেই পুঁজিতান্ত্রিক ব্যবস্থায় শোষক শ্রেণী শোষণের হাত থেকে মুক্ত হতে পারে না। আজকে ভারতবর্ষের স্বাধীনতার লাভের পর যার হাতে প্রকৃত ক্ষমতা, সেটা হচ্ছে কেন্দ্রের হাতে। রাজ্যগুলির হাতে কোন

ক্ষমতা নাই। যারা শোষক শ্রেণীর লোক তারাই হচ্ছে জনগণের প্রতিনিধি। তারা কখনও জনগণের উন্নতি করতে পারবে না। এটা বোঝা দরকার। উপজাতি যুব সমিতির লোকেরা যারা দুঃখ প্রকাশ করছেন যে ট্রাইবেলরা শোষিত, তাদের দুঃখ প্রকাশ করার সঙ্গে সঙ্গে এটাও তাদের বোঝা উচিত সত্যি সত্যি তারা যদি শোষক শ্রেণীর হাত থেকে ট্রাইবেলদের মুক্তি দিতে চান, তাহলে তাদেরকে কংগ্রেসের সঙ্গে সম্পর্ক ছিন্ন করতে হবে, শুধু সম্পর্ক ছিন্ন করলেই হবেনা, তাদের বিরুদ্ধে লড়াই করা উচিত। তারা শোষক শ্রেণীর হাত থেকে যদি মুক্তি চায়, তাহলে তাদেরকে বামফ্রন্টের বিরুদ্ধে কোন লড়াই থাকতে পারেনা। তারা যদি সত্যিই রিলিফ চায় তাহলে তাদের উচিত বামফ্রন্টের কাযকলাপকে সাহায্য করা এবং শক্তিশালী করা। রাইমা শর্মার উদ্বাস্তু সমস্যা খুব একটা দুঃখজনক ব্যাপার। বামফ্রন্ট সরকারের আমলে নাকি সেখান থেকে বহু ট্রাইবেল উচ্ছেদ হয়েছে। এটা সম্পূর্ণ অসত্য। কংগ্রেস সরকারের আমলে তারা বলেছিলেন যে এদের পুনর্ব্বাসন দরকার। কিন্তু তারা তা করেনি। আমরা নতুন স্কীম করে তাদের পুনর্ব্বাসন দেবার প্রচেষ্টা চালাচ্ছি। সুষ্ঠু পুনর্ব্বাসন বলতে যা বোঝায় তা আমরা করছি। কাজেই কিভাবে, কোন্ পরিকল্পনাতে এদের নতুন করে পুনর্ব্বাসন দেওয়া যায়, তা আমরা ভাবছি। নগেন্দ্র জমাতিয়া একটা কথা বলেছেন যে রাবার প্লানটেশানের মাধ্যমে, রাবার চাষের মাধ্যমে জুমিয়াদের পুনর্ব্বাসন দেওয়া যেতে পারে। বামফ্রন্ট সরকার এ কাজ করছেনা কেন? আমি শুনে খুব খুশী হলাম। কারণ রাবার চাষের মাধ্যমে, রাবার প্ল্যানটেশানের মাধ্যমে ট্রাইবেলদের একাংশকে পুনর্ব্বাসন দিতে হবে। এটা বাস্তব সত্য। কিন্তু মাননীয় সদস্যের অবগতির জন্য বলতে চাই কংগ্রেস আমলে রাবার প্ল্যানটেশান ছিল। কিন্তু তারা তা দিয়ে পুনর্ব্বাসন দেওয়ার ব্যবস্থা করেনি। তারা জমিদারদের তা দিয়ে দিয়েছিল। আমরা এই প্রথম ট্রাইবেলদের পুনর্ব্বাসন দেওয়ার নতুন একটা স্কীমের পরিকল্পনা নিয়েছি। ট্রাইবেলদের ওয়েলফেয়ার স্কীমে এবং রাবার বোর্ডের থেকে যে ব্যয় এই দুই অংশ থেকে ১৩ থেকে ১৪ হাজার, প্রতি ফ্যামিলিতে এবং ৮ বৎসর লাগে যাতে রাবার চাষের মধ্য দিয়ে তাদের স্বাবলম্বী করতে হয়। সেই টাকার অনেক চেষ্টা হবে। এবং রাবার বাগানের চাষের মাধ্যমে পুনর্বাসন দেওয়া হচ্ছে। তারপরে আর একটা কথা কক্ বরক সম্পর্কে বলেছেন, যে ককবরকের জন্য বামফ্রন্ট সরকার কোন প্রচেষ্টা নিচ্ছেনা। যে প্রচেষ্টা চালানো হচ্ছে সেটা যে যথেষ্ট তা আমরা বলছিনা। দুর্ভাগ্যের বিষয় কক্ বরক ভাষায় বলতে পারলেই সাহিত্য হতে পারেনা। নগেন্দ্র বাবু এবং অন্যান্যরা জানেন যে ককবরক ভাষা শিক্ষা করা এবং সাহিত্য এক জিনিষ নয়। ভাষা একটা জিনিষ, আর সাহিত্য আর একটা জিনিষ। কক্ বরক ভাষা জানলেই, সাহিত্য লেখা যায়না। বাংলা ভাষা সবাই জানেন এবং বাংলা ভাষায় কথা বলেন। তাই বলে সবাই বাংলা সাহিত্য লিখতে পারেন না। ত্রিপুরা রাজ্যে কক্ বরক ভাষাকে উন্নত করার জন্য সেই ভাষার প্রতিশব্দ বের করতে হবে। বিভিন্ন বিষয়ে যাতে আমরা কক্ বরকের মাধ্যমে প্রকাশ করতে পারি, তার জন্য শব্দভাণ্ডার বাড়িয়ে তুলতে হবে। পরবর্তী সময়ে যারা সাহিত্য

চর্চা করতে চান তাবা অনুবাদ সাহিত্যেব মধ্য দিয়ে কক্‌বরক সাহিত্যের উন্নতি করতে পারবে। আর একটা জিনিষ এখানে বলা হয়েছে যে বিনা মূল্যে উপজাতি এবং তপশিলী জাতিদের মধ্যে পুস্তক বিতরণ করা হবে সরকার বলেছেন, কিন্তু তা করা হয়নি। এটা সম্পূর্ন মিথ্যা কথা। সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইব ছেলেমেয়েরা বই পেয়েছে এটা ঠিক। কিন্তু সব ক্ষেত্রে দেওয়া হয়নি। আমি নিজে যতগুলি স্কুল দেখেছি শহরে ও গ্রামে তেলিয়ামুড়ার একটি স্কুলে আমি সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইবের ছেলেমেয়েদের জনে জনে জিজ্ঞাসা করেছি, তোমরা কজন সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইব ছেলেমেয়ে আছ হাত তোল। ২-৩ জন বাদে সবাই হাত তুলেছে। সরকার স্কুল কর্তৃপক্ষকে আগে থেকে বলে আপনাদের স্কুলে কতটা বই-এর দরকার, অর্থাৎ অনুমান করে মোটামোটি কতজন সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইবের ছেলেমেয়েরা আছে জানান। সেই অনুযায়ী বই পাঠানো হয়। পরবর্তী সময়ে কিছু সর্টেজ হয়ে যায়। যাতে করে এই সর্টেজ না হয় এবং প্রতিটা ছেলে মেয়ে যাতে বিনামূল্যে বই পেতে পারে তার দিকে সরকার কড়া নজর দিবে। তারপরে আর একটা প্রশ্ন উঠে এখানে। যেগুলি সম্পর্কে আমি এখানে দুই চারিটি কথা বলতে চাই। উপজাতিদের শিক্ষা সম্পর্কে একটা জিনিষ আমাদের বুঝতে হবে। দেশের শান্তিশৃঙ্খলা দরকার, শিক্ষার পরিবেশ গড়ে উঠা দরকার। তা উপজাতিদের ক্ষেত্রে ও যেমন অউপজাতিদের ক্ষেত্রেও তেমনি সারা ত্রিপুরায় সেটা অত্যন্ত দরকার।

আমি একটি দুঃখজনক পরিস্থিতি দেখলাম। আমরা যখন খাদ্যের বদলে কাজের মাধ্যমে এবং ডাইরেক্‌ট ডিপার্টমেন্টের তত্ত্বাবধানে পুরানো স্কুলগুলিকে রিপেয়ার করছি এবং নতুন নতুন স্কুল স্থাপন করার চেষ্টা করছি কোন কোন ট্রাইবেল এবং নন ট্রাইবেল এলাকায় স্কুল ঘর কমপ্লিট করার পরের দিন দেখা যায় সেই সমস্ত স্কুল ঘর-গুলোকে পুড়িয়ে দেওয়া হচ্ছে। শিক্ষা কথা বলবেন, শিক্ষার অগ্রগতির কথা বলবেন' আবার সেই স্কুল ঘর গুলিকে পুড়িয়ে দেবে, এই দুটো জিনিষ ত একসাথে চলতে পারেনা। সমস্ত মানুষের কাছে, প্রত্যেকটি রাজনৈতিক দলের কাছে আমার আবেদন হচ্ছে অন্তত পক্ষে স্কুল ঘর গুলিকে বাচিয়ে রাখা। রাজনীতিতে পার্থক্য থাকতে পারে কিন্তু একটা গ্রামের স্কুল বা হাসপাতাল জনসাধারনের জনকল্যানমূলক প্রতিষ্ঠান। সেই স্কুলগুলিতে সবারই ছেলে মেয়েকে পড়তে যেতে হবে, সেই ডাক্তারখানায় ও দলমত নির্বিশেষে যেতে হবে। তাই সকলের উচিত এই স্কুল ঘর-গুলিকে এবং হাসপাতালকে বাঁচিয়ে রাখা। এটা আমাদের জাতীয় কর্তব্য। এই জাতীয় কর্তব্য থেকে যাতে আমরা কেউ পিছ পা না হই। এটা সমাজের ক্ষতিকর এবং কলংকজনক। এই জিনিষটা আমরা লক্ষ্য করেছি। আইনশৃঙ্খলার কথা বলা হয়েছে আইন শৃংখলা সম্বন্ধে। মোটামোটি ভাবে ত্রিপুরাতে আইন শৃংখলা সন্তোষজনক ছিল। তার অর্থ এই নয় যে রাজ্যে কোন অঘটনই ঘটেনি। সামগ্রিকভাবে কোনটা বেশী কোনটা কম তার উপর ভিত্তি করেই আমরা একটা জিনিষকে বিচার করি। এরই মধ্যে ত্রিপুরা রাজ্যে লোকসভার নির্বাচন হয়ে গেল। ছোটখাটো কিছু ঘটনা বাদে সামগ্রিকভাবে চিন্তা করলে বলা যায় শান্তিপুর্নভাবেই এই নির্বাচন সম্পন্ন হয়েছে এই.

ত্রিপুরায়। এই নির্বাচনে যে সমস্ত রাজনৈতিক দলের প্রার্থীরা নেমেছেন সেই প্রার্থীদের বক্তব্য হচ্ছে ত্রিপুরা শান্তিপূর্ন ভাবে নির্বাচন হয়েছে। আজকে যদি কেউ উল্টা কথা বলেন, তাহলে আলাদা কথা। বাস্তব ঘটনার উপর নির্ভর করেই বক্তব্য হবে। এখণ যদি কেউ অবাস্তব জিনিষের উপর নির্ভর করে বলে রাজ্যে শান্তি শৃংখলা ছিলনা সেটা আলাদা কথা। নির্বাচনের আগে আমরা বাঙ্গালী স্বশাসিত জেলা পরিষদ নিয়ে ত্রিপুরা রাজ্যের মধ্যে একটা দাঙ্গার আবহাওয়া সৃষ্টি করেছিল।

কিন্তু সেই দাঙ্গাকে আমরা বন্ধ করতে পেরেছিলাম। মোটামুটি ভাবে একটা শান্তি শৃঙ্খলা রক্ষা করতে পেরেছিলাম। অন্ততঃ পক্ষে আমরা এই কাজটুকু করেছি। শান্তি ও শৃঙ্খলার প্রশ্নে এই কথাটা রাজ্যপালের ভাষণের মধ্যে প্রতিফলিত হয়েছে। এমনকি মধু চৌধুরী এলাকায় নির্বাচনের কয়েকদিন আগে একজন বামফ্রন্টের কর্মী পূর্বতন বিধায়ক শ্রীকালিদাস দেববর্মাকে খুন করা হয় এবং জায়গায় জায়গায় গিয়ে ঘরে ঘরে গিয়ে ধমকানো হয়েছিল এই বলে যে আমাদের পক্ষে ভোট দিতে হবে। এই কথটা বলেছিল উপজাতি যুব সমিতির কর্মীরা। সেখানেরও এই আবহাওয়া অন্ততঃ পক্ষে ভোটের দিন ছিল না। ভোটের দিন শান্তিপূর্ণ পরিবেশ বলব না? নিশ্চয়ই বলব। কাজেই এই জিনিষটা আমাদেরকে লক্ষ্য রাখতে হবে। তারপরে আমরা একটা জিনিষ লক্ষ্য করেছি সেই জিনিষটা এখানে আমাদের মনে রাখা দরকার, নির্বাচনের পরবর্ত্তী সময়ে বিশেষ করে কংগ্রেস আই-এর বিজয়ের উৎসব। এই উৎসবের নাম করে কিছু কংগ্রেস আই-এর কর্মী বিভিন্ন জায়গায় গিয়ে হামলা করছে, ধমকাচ্ছে, বাজী পোড়াচ্ছে, আর এই বাজী পোড়াতে গিয়ে কিছু বাড়ীঘর জ্বালিয়ে দিচ্ছে, এইভাবে দেশে ক্ষতি করছে, এটা কোন সুলক্ষণ নয় এটা অশুভ ইঙ্গিত, এটা একটা অশুভ শক্তির উস্কানীমূলক কাজ। তাই ত্রিপুরাকে ভারতের দৃষ্ট আকর্ষণ করাতে হবে। বলতে হবে যে দেশ নির্বাচনের উপর জনগণ রায় দিয়েছে এবং জনগণের রায়কে পাল্টানোর জন্য যারা এই ধরণের একটা অনাচার করতে চায়, একটা বিশৃঙ্খলা সৃষ্ট করতে চায়, এইভাবে প্ররোচনামূলক কাজে যারা লিপ্ত হয়েছে, তাদের গণতান্ত্রিক চেহারাটাই আবার নতুন করে প্রকাশিত হচ্ছে, কাজেই এই ধরণের ঘটনা যদি ক্রমাগত চলতে থাকে তাহলে সরকারকেও তার আইন শৃঙ্খলা রক্ষা করার জন্য, তার দায়িত্ব তাকে পালন করতে হবে। রাজনীতিগত ভাবে এবং প্রশাসনগত ভাবে। যারা খুন করছে, যারা মানুষের ঘরে আগুন জ্বালাবে, মানুষের উপর অত্যাচার করবে, যারা মানুষকে মারধর করবে, তারা ত ক্রিমিন্যাল। তারা কখনও সমাজের ভাল চায় না। কাজেই এই যে ঘটনাগুলি ঘটছে, এই ঘটনাগুলি যাতে তাড়াতাড়ি বন্ধ হয় তার জন্য ত্রিপুরা রাজ্যের জনগণ যাতে সচেতন থাকেন এটাই আমরা চাই এবং সরকারের পক্ষ থেকে আমি বলতে চাই যে এই জিনিষগুলিকে আমরা দুই দিক থেকে মোকাবিলা করব প্রথমতঃ রাজনীতিগতভাবে আমরা মোকাবিলা করব, দ্বিতীয়তঃ প্রশাসনিক ভাবে আমরা মোকাবিলা করব। এই দুইটা পদক্ষেপ আমাদেরকে নিতে হবে। তারপরে বিরোধী দলের সদস্যরা এক জায়গায় বলেছেন যে ট্রাইবেলদের প্রীতি তো খুব দেখিয়েছেন এই বামফ্রন্ট সরকার, কিন্তু ট্রাইবেলদের পাট, কার্পাস এইসব তো কিনা হচ্ছে না। কথাটা ঠিক নয়। কারণ বামফ্রন্ট সরকারের ত

সংগঠন নাই, এটাতো ব্যবসায়ীদের সংগঠনের ব্যাপার তবে বামফ্রন্ট সরকার জে, সি, আই-এর মাধ্যমে, এপেক্স এবং ল্যাম্পসের মাধ্যমে পাট কিনার ব্যবস্থা করেছে। এবার কয়েক লক্ষ টাকার পাটও কিনেছি তবে সেই পাট কিনার ক্ষেত্রে যেসব অসুবিধা হয়েছে সেই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী সেদিন এই হাউসের সকলের সামনেই বক্তব্য রেখেছেন। কাজেই আমি আর বিস্তারিত ভাবে যাচ্ছি না। কাজেই যত জিনিষ উৎপাদিত হয়েছে সমস্ত জিনিস কিনা আমাদের পক্ষে সম্ভব হয় নি। ভবিষ্যতে সম্ভব হবে কিনা বলতে পারি না। যতটুকু সম্ভব পাট, কার্পাস, শস্য, ধান অন্তত পক্ষে সরকারী সংগঠনগুলির মাধ্যমে কিনার ব্যবস্থা আমরা নিয়েছি। তবে এবার সেই ব্যবস্থা নেওয়ার পক্ষে কিছু অসুবিধা হয়েছে, সবাই বিক্রি করতে পারে নি। যাতে আগামী বার এই প্রচেষ্টাকে আরও বাড়ানো যায়, যাতে আরও বেশী করে উৎপাদিত জিনিষ সরকার কিনতে পারে সেই দিকে সরকারের লক্ষ্য থাকবে। কারণ আমাদের পদক্ষেপ কখনও পিছনে থাকে না. আমাদের পদক্ষেপ সব সময় সামনের দিকেই থাকবে। মাননীয় বিধায়ক বলেছেন যে বামফ্রন্ট সরকার শহরের লোকেদের কথাই ভাবছেন, গ্রামের কথা ভাবছেন না। এই দৃষ্টিভঙ্গিটা বড় মারাত্মক, আমি আর তুমি, গ্রাম আর শহর। এইভাবে দেখা ভুল। গ্রাম, শহর সব জায়গাতেই গরীব মানুষ আছে এবং যে সরকার বসবে তাকে সবার কথাই বা সব মানুষের কথাই ভাবতে হবে। রিপোর্টটা রাজ্যপালের ভাষণের মধ্যে যদি মাননীয় সদস্যরা ভাল করে দেখেন তাহলে সেখানে দেখবেন যে শিক্ষা ক্ষেত্রে অনেক স্কুল, প্রাইমারী স্কুল আমরা করেছি, অনেক হাইস্কুল আমরা করেছি, বয়স্কদের শিক্ষার ব্যবস্থাও আমরা করেছি, বালোয়াড়ী স্কুল করেছি, এইগুলি থেকেই দেখা যায় যে বামফ্রন্ট সরকার গ্রামের জন্য কি করছে। চাকুরীর ক্ষেত্রেও শহর ও গ্রাম থেকে লোক নেওয়া হবে আমাদের নিয়োগ নীতির মধ্য যতটুকু সম্ভব। সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে আমরা অন্তত এই কাজ টুকু করেছি, অবশ্য যারা চাকরী পেয়েছে। তারা বলতে পারবে। কাজেই এইরূপ মনগড়া কথা বলে কোন লাভ হবে না।

তারপর ফুডফর ওয়ার্কের, সেটাও গ্রামেই সবচেয়ে বেশী হয়েছে। আগরতলা শহরে আর কতটুকু হয়েছে। কাজেই গ্রামকে যে আমরা অবহেলা করছি এটা খুব ভুল ধারনা। তার পর গ্রামে গাড়ীও চলবে যেখানে প্রচুর রাস্তাঘাট হয়েছে, গাড়ীর রাস্তা আরও হবে, দশ বছর পরে সারা ত্রিপুরা রাজ্যে রেল গাড়ীও চলবে, তবে এমন জায়গা আছে ত্রিপুরা রাজ্যে যেখানে গাড়ী যেতে পারবে। ট্রান্সপোর্টেরও অনেক অসুবিধা আছে। এই ধরণের অনেক অনুন্নত অবস্থার মধ্যে আমরা আছি। এর মধ্যে রাস্তাঘাট সেটাকে ডেভেলাপড করানো সবদিক থেকে উন্নতি ঘটানো, আমরা এইগুলি করার জন্য চেষ্টা করেছি, আর কেউ যদি মনে করেন যে এটা ঠিক নয়, তাহলে সেটা অবাস্তব। মাননীয় বিরোধী দলের সদস্য তখন বলেছেন যে ট্রান্সফার পলিসির ক্ষেত্রে, বামফ্রন্ট সরকারের সমর্থক যারা তাদেরকে ট্রান্সফার করতে না পারার জন্য এটা হচ্ছে না। যারা এই সমালোচনা করছেন, তারা ভুল সমালোচনা করছেন তাদের সঙ্গে বাস্তবের কোন যোগাযোগ নাই। কারণ আমি তখন বলেছি যে কিছু কিছু ট্রান্সফার পলিসি আমরা কার্য্যকরী করতে পারিনি, সেটাতে শুধু

একটা কারণ নয়, অনেকগুলি কারণ আছে সমন্বয় কমিটিতে বামফ্রন্টের বিরুদ্ধে যারা এই নির্বাচনেও বিরুদ্ধে পক্ষের কাজ করেছে যারা তারাই আবার কোর্টে গিয়ে হাজির হয়েছে তাদের ট্রান্সফারটাকে বাতিল করার জন্য। কাজেই বামফ্রন্টের সমর্থকদের ট্রান্সফার করতে না পারার জন্যই যে ট্রান্সফার করা হয়নি।

মিঃ স্পীকার:— মাননীয় মন্ত্রী মহোদয়, আমাদের হাতে আর মাত্র ১০ মিনিট সময় আছে। অতএব কিছু সময় বাড়িয়ে নিই আপনি চাইলে আরো কিছু সময় নিতে পারেন।

শ্রীদশরথ দেব:— আচ্ছা আমি আর ২ | ৩ মিনিটের মধ্যে আমার বক্তব্য শেষ করব। তারপরে আমি আরেকটা জিনিষ বলছি যে বামফ্রন্ট সরকার কি রকম নিরপেক্ষ আমরা ২ | ৩ মাস আগে ঠিক করেছিলাম যে খাদ্যের বদলে কাজ এবং কাজের বদলে খাদ্য কর্মসূচী মাধ্যমে আমরা শীতকালে প্রত্যহ গাঁও সভায় শীতের কাপড় বিলি করব। ঠিক সে সময়ে আমাদের লোকসভার ভোট এসে গেল। কাজেই কারো কারো ভুল ধারণা হতে পারে যে বামফ্রন্ট সরকার ভোট পাবার জন্য আবার ঐ দেশ কংগ্রেস যেমন ভোট পাবার জন্য কম্বল বিলি করেছিল ওরা সেই রকম কাপড় বিলি করছে। সুতরাং যখন রেজাল্ট বের হলো হল তখন আমরা সিদ্ধান্ত নিলাম কাপড় বিলির। কাপড় আমাদে সেংশান হয়ে গেছে। কাপড় কেনার টাকার ব্যবস্থা হয়ে গেছে। অবশ্যই এর মধ্যে দিয়ে দেওয়া হবে। তারপরে দিল্লীর শিল্প মেলা সম্পর্কে যে বক্তব্য নগেন্দ্র বাবু রেখেছেন তাতে তিনি বলেছেন যে দিল্লী অনেক দূরে, দিল্লী অবাস্তব, ত্রিপুরা বাস্তব। ২৫০ লক্ষ টাকা খরচ করার কোন প্রয়োজন নেই। কিন্তু ত্রিপুরা যাতে উন্নত হয় তার জন্য শুধু মাত্র উৎপন্ন নয় সেই উৎপাদিত জিনিষ বাজারে বিক্রীর জন্য বাজার দরকার। এই যে দেখেছি কুমারঘাটের আনারস বিক্রীর বাজারের অভাব ওরা উৎপাদন থেকে সরে যাচ্ছে। কারণ এদের বাজার সৃষ্টি করা যাচ্ছে না। কাজেই যদি বাহিরে বাজার সৃষ্টি না করা যায় তবে ত্রিপুরা রাজ্যের জিনিষ ত্রিপুরা রাজ্যে মানুষের কাছে বিক্রী করে উন্নতি করা যাবে না অনেক জিনিষ বাহিরে যেতে হয়। সেজন্য বাজার সৃষ্টি করতে হয়। অনেক জিনিষ বাহিরে যেতে হয়। সেজন্য বাজার সৃষ্টি করার জন্য বিজনেস সার্কেল, এগ্জিবিশন আমাদের রাজ্যের জিনিষ বাহিরে নিয়ে যাওয়া এবং বাহিরের দৃষ্টি আকর্ষণ করিয়ে আমাদের জিনিষের চাহিদা বাড়ানো একান্ত দরকার তবে আমাদের শিল্পের যথেষ্ট উন্নতি হবে। কাজেই মাননীয় সদস্য এটাকে অপব্যয় মনে করতে পারেন কিন্তু দেশের পক্ষে এটা অপব্যয় নয়। শুধু দিল্লী কেন যদি আরেকটা জায়গায়ও মেলা হয় তবে সেখানেও নিয়ে যাওয়া দরকার। তিনি আরো বলেছেন যে দিল্লী অবাস্তব ত্রিপুরা বাস্তব। দিল্লীকে যারা অবাস্তব বলে তারা স্বাধীন নাগাল্যাণ্ডের মত কথা বলে, তারা স্বাধীন মিজোরামের মত কথা বলে। কাজেই ত্রিপুরাকে যারা বাস্তব বলে তারা ভারতবর্ষের ঐক্য সংহতিকে অস্বীকার করে। এইটা ভাবেন না, এইটা অন্যায়, এইটা মারাত্মক জিনিষ কারণ ভারতবর্ষ এক। দিল্লীতে যদি কিছু

না করা যায়, দিল্লী যেখানে সব ক্ষমতা কেন্দ্রীভূত, সে দিল্লী ছাড়া আমরা কি করে চলব? কাজেই এই সদস্যগুলি বলছেন যে তারা অন্ধকারময় দেখতে পাচ্ছেন। ত্রিপুরার ভবিষ্যৎ অন্ধকার। ত্রিপুরার কিছুই হবেনা। দ্রাউ কুমার বাবু বলছেন যে কংগ্রেস আমলটাই ভাল ছিল। কংগ্রেস আমলে ডাক্তার ছিল, ডাক্তারখানা ছিল, ঔষধ ছিল কিন্তু বামফ্রন্টের আমলে ডাক্তার নেই, ঔষধ নেই, সব উধাও হয়ে যাচ্ছে। দ্রাউকুমার বাবুর, সুখময় বাবুর প্রতি দরদ থাকতে পারে কিন্তু ত্রিপুরা রাজ্যের ১৯ লক্ষ মানুষ এই সুখময় বাবুদেরকে কোথায় নিক্ষেপ করেছেনসেটাকে একটু চিন্তা করে দেখতে পারেন। যদি সেটা ভাল হত তাহলে মানুষ ঐ রাজত্বটাকে নিশ্চয়ই চাইত। এবারের নির্বাচনেও আবার পরীক্ষা হয়ে গেছে। বামফ্রন্ট সরকারের ২ বছরের কাজের ফলে। নির্বাচনের ফলাফল এটা প্রমাণ করছে। বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের মানুষের মন জয় করতে পেরেছে। মিজো হামলাকে কেন্দ্র করে বামফ্রন্ট সরকার নাকি আমরা বাঙালী ও উপজাতি যুব সমিতিকে হেয় প্রতিপন্ন করতে চেষ্টা করছে। দ্রাউকুমার বাবুর বক্তব্য। বামফ্রন্ট সরকার কাকেও হেয় প্রতিপন্ন করার চেষ্টা করেন না। শুধু ত্রিপুরা রাজ্যের মানুষকে আমরা বলি মিজো হামলা যেটা হচ্ছে সেটা ত্রিপুরা রাজ্যের মানুষের পক্ষে, গণতন্ত্রের পক্ষে, অগ্রগতির পক্ষে ক্ষতিকারক। এই হামলা সম্পর্কে যাদের দুর্বলতা আছে যাদের মনোভাব দুর্বৃত্ত মিজোদের পক্ষে তাদের এই দুর্বলতা কাটিয়ে ত্রিপুরার নিরাপত্তা রক্ষার জন্য ঐক্যবদ্ধভাবে দাঁড়াতে হবে। সে কথা আমরা বলি। তেলিয়ামুড়ার ব্যাপারটা সি-পি-আই-এম ও বাঙালীদের ব্যাপার নয়। তেলিয়ামুড়ার ঘটনা হচ্ছে গণতন্ত্র রক্ষার প্রশ্ন, পাহাড়ী-বাঙালী তথা ১৯ লক্ষ মানুষের ঐক্যবদ্ধভাবে অগ্রসর হওয়ার প্রশ্ন। সেই ঐক্যে যারা ফাটল ধরাতে চায় তাদেরও উচিত হবে ঐক্যের লড়াইয়ে নেমে আসা। শুধু বাঙালী আর সি-পি-এমের ব্যাপার বলে যারা দেখতে চায় তাদের এই ধারণা বড় মারাত্মক এবং অত্যন্ত ভুল। কাজেই আমি বলছি সে ধারণা দূর করা উচিত। সময় খুব কম তাই উপসংহারে আমি বলছি যে রাজ্যপালের ভাষণে প্রোগ্রাম নেই, কর্মসূচী নেই কথাটা ঠিক নয়। বিস্তারীত কিছু থাকেনা। সেখানে অতীতের কার্যকলাপের একটা পর্যালোচনা থাকে, কতগুলি ইন্ডিকেশন থাকে। যখন বাজেট পেশ হবে তখন সে বাজেটের মধ্যে আগামী দিনের কর্মসূচীর রূপরেখা প্রতিফলিত হবে। নগেন্দ্র বাবুরা বারে বারে হতাশ হন, কিন্তু এই হতাশার কোন অর্থ নেই। ওনারা বলেছেন যে স্ব-শাসিত জেলা পরিষদ হবেনা এবং তাতে তারা হতাশ হয়েছিলেন কিন্তু তা পাশ হয়ে গেছে। এখন আবার বলছেন যে বামফ্রন্ট সরকার ইলেকশান দেবেনা। ইলেকশান আমরা দেব এবং তা মে মাসে হবে তাই বলছি যে নগেন্দ্রবাবুরা হতাশ হলেও ত্রিপুরার জনগণ হতাশ হবেনা, বামফ্রন্ট সরকারের প্রতি তাদের পূর্ণ আস্থা আছে। যারা শুধু বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে বিরোধিতা করার জন্যই বিরোধিতা করেন তারা হতাশ হবেনই। তারা ক্রমে ক্রমে জনগণ থেকে আরও বিচ্ছিন্ন হয়ে পড়বে। উপজাতি জনসাধারণও আজকে তাদেরকে বুঝতে পেরেছে। আমি যখন বাংলা লিপিতে উপজাতিদের পড়াশুনা করার ব্যবস্থা চালু করি অনেকে বিরোধিতা করেছিলেন, কিন্তু আজ প্রায় অনেকে তা গ্রহণ

করেছেন যদিও একটা অংশ আজও রোমান হরফের পক্ষে আছে কিন্তু বেশীরভাগ বলছেন যে বাস্তবকে গ্রহণ করব।

মি: স্পীকার—মাননীয় সদস্য, আমি সময় একটু বাড়িয়ে নিই।

শ্রীসমর চৌধুরী—স্যার, বিজনেসের জন্য যতটুকু সময় দরকার তাই বাড়িয়ে নিন।

শ্রীদশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, আজকে এইটা তাদের বুঝা উচিত কিন্তু তারা বলছে যে ককবরক ছাড়া তারা পড়াশুনা করাবে না। তারা ছাত্রদের স্কুলে যাওয়া বন্ধ করেছিল। ঐ ইংরেজী কে. জি. ওয়ান ও কে. জি. টু স্কুলে ছাত্রদের পাঠাচ্ছেন। কিন্তু তারা কি এটা ভেবেছে যে কে. জি. ওয়ান এবং কে, জি. টু দ্বারা ট্রাইবেলদের কি সর্বনাশ করছে। কে. জি. ওয়ান টু পড়ে ছাত্ররা কোথায় যাবে, কোন বোর্ডের পরীক্ষা নিয়ে তারা সরকারের চাকরীতে ঢুকবে? সরকারের চাকরীতে কে. জি. ওয়ান টু-তে হবে না। ওরা কি ট্রাইবেলদেরকে সর্বনাশের পথে ঠেলে দিচ্ছে না? এইটা ককবরক প্রীতি নয় পুরো জাতিটাকে ধ্বংশের মুখে ঠেলে দেওয়া। ককবরক ভাষাকেও আমরা উন্নত করব। ককবরক ধীরে ধীরে যাতে তার নিজের স্থান দখল করে নিতে পারে সে দিকে অগ্রসর হবে।

ককবরক যতক্ষণ পর্যন্ত উচ্চ শিক্ষার মাধ্যম হচ্ছে না ততক্ষণ পর্যন্ত আমাদেরকে অন্য যে কোন ভাষার আশ্রয় নিতে হবে। শুধু রোমান লিপির উপরে গোঁ ধরে বসে থেকে গোটা জাতির ভবিষ্যৎ নষ্ট করা যায় না। উপজাতি যুব সমিতির নেতারা যারা একদিন ছাত্রদের স্কুলে যাওয়া বন্ধ করে দিয়েছিলেন তাদের আজকে বুঝা উচিত যে, কোন্ ভুল পথে তারা ট্রাইবেলদেরকে ঠেলে দিচ্ছেন পড়াশুনার নামে। কাজেই আজকে যারা বামফ্রন্ট সরকারের প্রতিটি কার্যকলাপকে মনে করছেন ক্ষতিকর তাদের এটা ভাল করে বুঝা উচিত। যেমন ওদের যে মাননীয় সদস্য রতিমোহন জমাতিয়া বলেছেন যে বামফ্রন্ট সরকার ত্রিপুরার ১৭ লক্ষ মানুষকে এগিয়ে নিয়ে যেতে পারবে না বরং ত্রিপুরার ১৭ লক্ষ মানুষকে আরো নিচের দিকে ঠেলে দেবে।

মানীনয় স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলের সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া বললেন যে, বামফ্রন্ট সরকার নাকি ত্রিপুরার ১৭ লক্ষ মানুষকে অগ্রগতির পথে নিয়ে যাওয়ার পরিবর্ত্তে অবনতির পথে নিয়ে যাচ্ছে। উনার কথা শুনে আমার হাসি পায়। এটা কংগ্রেস রাজত্ব নয়। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ত্রিপুরায় যে উন্নতি এবং অগ্রগতি হয়েছে দীর্ঘ দিনের কংগ্রেস আমলেও তা সম্ভব হয়নি। এখানে আমার একটি গল্প মনে পড়ছে। গল্পটি হলো যামরক নামে একটি বোকা লোক ছিল। একবার তার একমাত্র ছোট ছেলেটি মারা যায়। তার স্ত্রী এতে খুব কান্না কাটি করলো। পরে স্ত্রী তার বোকা স্বামীকে বললো ছেলেটিকে কবর দিয়ে এসো। যামরক একখানা চাটাইয়ে করে বেঁধে মৃত ছেলেটিকে কাঁধে তুলে নিয়ে চললো কবর দিতে। পথে হঠাৎ ছেলেটি চাটাই এর বাঁধন থেকে মাটিতে পড়ে গেলো কিন্তু যামরকের সেটা খেয়াল হয়নি। সে শুধু চাটাইখানা কবর দিয়ে বাড়ির

দিকে ফিরে চললো। পথে সে ছেলেটিকে দেখতে পেলো। কিন্তু ওটাকে তার নিজের ছেলে বলে চিনতে পারলো না। সে ভাবল যে শুধু আমার ছেলেইতো মরে যায় নি। অন্য আরেকজন প্রতিবেশীর ছেলেও তো মারা গেছে। সে সঙ্গে সঙ্গে বাড়িতে গিয়ে তার স্ত্রীকে প্রবোধ দিয়ে বললো, দেখো শুধু তোমার ছেলেই মারা যায়নি আরেকজন এর ছেলেও মারা গেছে এবং তাকে আমি রাস্তায় পড়ে থাকতে দেখেছি। স্ত্রী তৎক্ষণাৎ রাস্তায় মৃত ছেলেটিকে দেখতে এলো। এসেই দেখে যে, ছেলেটি তার নিজের ছেলেরই মৃত দেহ। এখানেও হয়েছে তাই। মাননীয় রাজ্য পালের ভাষণের মধ্যে মাননীয় বিরোধী দলের সদস্যরা শুধু অসত্যই খুঁজে পেয়েছেন। এদের যাইহোক, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এই হাউসে মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী এনেছেন আমি তা সম্পূর্ণ সমর্থন করি। আর বিরোধী দলের সদস্যরা এখানে যে প্রস্তাব এনেছেন তা শুধু বামফ্রন্ট সরকারকে হেয় করবার জন্য, বামফ্রন্ট সরকারের উন্নয়নমূলক কাজকর্ম্মের বাঁধা সৃষ্টি করবার জন্য এনেছেন। আমি তাদের প্রস্তাবগুলি সকর্থন না করবার জন্য হাউসকে অনুরোধ করব। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

ইনকিলাব জিন্দাবাদ।

অধ্যক্ষ মহাশয় :—আমি এখন সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি। প্রস্তাব হলেন শ্রীনগেন্দ্র জমাতিয়া প্রস্তাবগুলি হলো :—

১। "কিন্তু দুঃখিত যে রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়নি যে রাজ্যের সংখ্যাগরিষ্ঠ অ-উপজাতিদের প্রবল বিরোধীতার ফলে 'ত্রিপুরা উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদ' এর নির্ব্বাচন অনুষ্ঠিত করা হয়নি"।

২। "রাজ্যের সংখ্যাগরিষ্ঠ অ-উপজাতিদের প্রবল বিরোধীতার ফলে উপজাতিদের বে-আইনী হস্তান্তরিত জমি ফেরৎ দানের কর্মসূচীর বাস্তব রূপায়ন সম্ভব হয়নি"।

৩। "রাজ্য সরকার চোরা কারবারী ও মুনাফালোভী ব্যবসায়ীদের কার্য্যকলাপ বন্ধ করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন"।

৪। "রাজ্যের সীমান্ত এলাকাগুলোতে গরুচুরি ও বাংলাদেশে পাচারের দৈনন্দিন ঘটনা প্রতিরোধে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন"।

৫। "রাজ্য সরকার 'কক-বরক' উন্নয়ন ও পঠন পাঠনের উদ্দেশ্যে প্রয়োজনীয় প্রকাশনা করতে সমর্থ হননি"।

৬। "একশ্রেণী গ্রাম্য টাউটদের দৌরাত্মে এর ফলে কেন্দ্র সরকারের কাজের বদলে খাদ্য প্রকল্প সফল করে তুলতে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন"।

৭। "রাজ্য সরকার রাজ্যের আইন শৃংখলা রক্ষার কাজে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন"।

৮। "গত শিক্ষাবর্ষে রাজ্য সরকার উপজাতি ও তপশিলী জাতীয় ছাত্রদের বিনামূল্যে পাঠ্য পুস্তক সরবরাহ করতে ব্যর্থ হয়েছেন"।

৯। "রাজ্যের উপজাতি স্বার্থ বিরোধী একশ্রেণী সরকারী কর্মচারীদের অবৈধ হস্তক্ষেপ ও যোগসাজসের ফলে চাকুরী ক্ষেত্রে উপজাতিদের পদোন্নতির নীতি নির্দেশ বাস্তবায়নে সম্ভব হয়নি"।

১০। "রাজ্যের অনুন্নত সংখ্যালঘু মনিপুরী ও মুসলমানদের স্বার্থরক্ষা করতে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন"।

১১। "রাজ্য সরকার রাজ্যের হরিজন ও শ্রমিকদের শিক্ষাদানের উপযুক্ত ব্যবস্থা নিতে ব্যর্থ হয়েছেন"।

১২। রাজ্যে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের সংকট ও মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন।

১৩। রাজ্য সরকার রাজ্যের জুমিয়াদের উৎপাদিত পাট, কাঁপাস, তিল ও অন্যান্য অর্থকরী ফসল নায্য দামে সংগ্রহ করতে সম্পূর্ন ব্যর্থ হয়েছেন।

১৪। রাজ্য সরকার রাইমা শর্ম্মার উচ্ছেদীকৃত আদিবাসী পরিবারদের সুস্থ পুনর্ব্বাসন দিতে ব্যর্থ হয়েছেন।

( সংশোধনী প্রস্তাবগুলি ধ্বনিভোটে বাতিল হলো )

অধ্যক্ষ মহাশয় :— আমি এখন মূল প্রস্তাবটি ভোটে দিচ্ছি :—

(প্রস্তাবক হলেন শ্রীসমর চৌধুরী মহোদয়)।

প্রস্তাবটি হলো :—

"নিম্নলিখিত মর্ম্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপাল-এর নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে" :—

১৫ই জানুয়ারী, ১৯৮০ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।"

প্রস্তাবটি ধ্বনিভোটে সভা কর্তৃক গৃহীত হলো।

## Introdution of the Tripura Security Bill, 1980.

অধ্যক্ষ মহাশয় :— সভার পরবর্ত্তী কার্যসূচী হলো :— "দি ত্রিপুরা সিকিউরিটি বিল, ১৯৮০ ( ত্রিপুরা বিল নং ৪ অব্ ১৯৮০ )" উত্থাপন। এখন আমি বিভাগীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মুভ করতে।

শ্রীদশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, "দি ত্রিপুরা সিকিউরিটি বিল, ১৯৮০ ( ত্রিপুরা বিল নং ৪ অব্ ১৯৮০ )" হাউসের সামনে উত্থাপন করার জন্য আমি অনুমতি চাইছি।

অধ্যক্ষ মহাশয় :— এখন মাননীয় বিভাগীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি আমি ভোটে দিচ্ছি। মোশানটি হলো :— "দি ত্রিপুরা সিকিউরিটি বিল, ১৯৮০ ( ত্রিপুরা বিল নং ৪ অব ১৯৮০ )" হাউসের সামনে উত্থাপন করার জন্য অনুমতি দেওয়া হউক।

প্রস্তাবটি ধ্বনিভোটে গৃহীত হয় এবং বিলটি উত্থাপিত হয়।

অধ্যক্ষ মহাশয় :— আমি সদস্য মহোদয়দের অনুরোধ করছি এই বিলের কপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য।

General Discussion on the Demands For Supplementary Grants For the Year 1979-80.

মিঃ স্পীকার :— এখন আলোচ্য বিষয় হচ্ছে ১৯৭৯-৮০ ইং সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের উপর সাধারণ আলোচনা। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব তাঁরা যেন তাঁদের আলোচনা অতিরিক্ত ব্যয় বরাদ্দের উপর সীমাবদ্ধ রাখেন। এখন আমি বিরোধী পক্ষের সদস্য শ্রীদ্রাউ কুমার রিয়াংকে অনুরোধ করব আলোচনা সুরু করার জন্য।

শ্রীদ্রাউ কুমার রিয়াং :— মাননীয় স্পীকার স্যার, ১৯৭৯-৮০ সালের বাজেটে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে তা আমরা সমর্থন করতে পারি না। কারণ বামফ্রন্ট সরকার বাম হাতের কাজেই বেশী সিদ্ধহস্ত এবং ডান হাতের কাজে মোটেই এরা আগ্রহী নন। কাজেই এই সাপ্লিমেন্টারী বাজেটে যেটা উপস্থিত করা হয়েছে তাকে আমরা কিছুতেই সমর্থন করতে পারি না।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনি আগামীকাল এর উপর আলোচনা করবার সুযোগ পাবেন। আগামী ১৫ই জানুয়ারী বেলা ১১টা পর্যন্ত এই বিধানসভার অধিবেশন মুলতুবী রইল।

## PAPERS LAID ON THE TABLE.
## ANNEXURE.—"A"

Admitted No. 11.

By—Shri Badal Choudhury, M.L.A.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state—

১) সীমান্তে মিজো হামলা চোরাচালান, গরু পাচার প্রভৃতি বন্ধ করার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন ;

২) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাহায্যের কোন আশ্বাস রাজ্য সরকার পেয়েছেন কি ?

উত্তর

১) সীমান্ত রক্ষী বাহিনীকে সতর্ক করা হইয়াছে। মিজো হামলা প্রতিরোধ কল্পে উপদ্রুত এলাকাগুলিতে নিরাপত্তা ব্যবস্থা জোরদার করার জন্য T.A.P., C.R.P.

এবং R.A.C. বাহিনী নিযুক্ত করা হইয়াছে। মিজোরাম ও বাংলাদেশ হইতে মিজোদের ত্রিপুরায় প্রবেশের আগাম সংবাদ নেওয়ার জন্য পুলিশ গোয়েন্দা বাহিনীকে বিশেষভাবে জোরদার করা হইয়াছে।

পরপর কয়েকটি ঘটনায় দেখা যায় মিজো হামলাকারীরা ত্রিপুরা মিজোরাম বাংলাদেশ সংযোগ স্থল মিজোরামের থাং থালাং দিয়ে ত্রিপুরায় প্রবেশ করে। এই বিশেষ অঞ্চলে পুলিশ প্রহরাব ব্যবস্থা জোরদার করিয়া মিজো অনু প্রবেশ রোধ করিতে মিজোরাম সরকারকে গত ডিসেম্বর মাসে অনুরোধ করা হইয়াছে। এ ছাড়াও ভারত সরকারকে মিজো অনুপ্রবেশ রোধ করার জন্য মিজোরামে সীমান্ত রক্ষী বাহিনীর চৌকিগুলির শক্তি বৃদ্ধি করিতে অনুরোধ করা হইয়াছে। সীমান্তবর্ত্তী থানা সমূহের ভারপ্রাপ্ত অফিসারগণকে সীমান্তে চোরাচালান এবং গরু পাচার বন্ধ করিতে সক্রিয় পাহারার ব্যবস্থা করিতে নির্দ্দেশ দেওয়া হইয়াছে। সীমান্তের নিরাপত্তা বাহিনী ও স্থানীয় পুলিশ বাহিনীকে সীমান্তে সতর্ক পাহারার জন্য নির্দ্দেশ দেওয়া হইয়াছেও গ্রামরক্ষী বাহিনীকে শক্তিশালী করা হইয়াছে। কেন্দ্রীয় সরকার সীমান্ত রক্ষার ব্যাপারে আরো সক্রিয় ব্যবস্থা গ্রহণ করার আশ্বাস দিয়েছেন।

Admitted Starred Question No. 32
By—Shri Drao Kumar Reang.

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state—

প্রশ্ন

১) কতজন উপজাতিকে এ যাবং ব্যবসা করিবার জন্য গ্রামীণ ব্যাংক হইতে লোন দেওয়া হইয়াছে? (মহকুমা ভিত্তিক সংখ্যা)

উত্তর

(২১।১২।৭৬ হইতে ৩০।১১।৭৯ পর্য্যন্ত)

| | |
|---|---|
| ১। সদর— | ৪৮ |
| খোয়াই— | ৩৫ |
| সোনামুড়া— | ৫ |
| উদয়পুর— | ২৫ |
| বিলোনীয়া— | ২১ |
| অমরপুর— | ৪৫ |
| সাব্রুম— | ১৫ |
| কৈলাসহর— | ৪০ |
| ধর্ম্মনগর | ৫২ |
| কমলপুর— | ১০ |
| | ২৯৬ |

## Admitted Starred Question No. 42
### By—Shri Drao Kumar Reang, MLA.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state—

১। বামফ্রণ্ট সরকারের আমলে ত্রিপুরায় কতবার মিজো হামলা ঘটিয়াছে ?

২। ত্রিপুরায় মিজো হামলা স্থায়ীভাবে প্রতিরোধের জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন।

উত্তর

১। দুই বার।

২। মিজো আক্রমণ বন্ধ করায় জন্য সরকার সম্ভাব্য ব্যবস্থা গ্রহণ করিয়াছেন। ভারত বাংলাদেশ সীমান্তে নিযুক্ত সীমান্ত রক্ষী বাহিনীও ত্রিপুরা মিজোরাম সীমান্তে নিযুক্ত স্থানীয় পুলিশ বাহিনীকে সতর্ক থাকিতে বলা হইয়াছে যাহাতে বিদ্রোহী মিজোরা বাংলাদেশ এবং মিজোরাম হইতে আসিয়া আকস্মিক আক্রমণ করিতে না পারে। মিজো অনুপ্রবেশ প্রতিরোধ কল্পে ভারত সরকারকে মিজোরামে সীমান্ত রক্ষী বাহিনীর সীমান্ত চৌকিগুলির শক্তিবৃদ্ধি করিতে অনুরোধ করা হইয়াছে। ইহা ব্যতীত মিজোরাম সরকারকে ত্রিপুরা-মিজোরাম-বাংলাদেশ সংযোগ স্থলের মিজোরামের অভ্যন্তরে সশস্ত্র বাহিনীর ঘাটি স্থাপন করিয়া মিজো অনুপ্রবেশ বন্ধ করিতে অনুরোধ করা হইয়াছে।

## Admitted Starred Question No. 38
### By—Shri Drao Kumar Reang

Will the Hon'ble Minister-in-charge of the Appointment & Services Department be pleased to state—

প্রশ্ন

১) বামফ্রণ্ট সরকারের আমলে কতজন সরকারী কর্মচারীকে ট্রেন্সফার করা হইয়াছে ; এবং

২) কর্মচারী বদলী বাবত সরকারের কত টাকা টি, এ দিতে হইয়াছে।

উত্তর

১) বামফ্রণ্ট সরকারের আমলে মোট ৯০২৬ জন কর্মচারীকে বদলী করা হইয়াছে।

২) কর্মচারী বদলীর বাবত সরকারের মোট টাকা ৫৪,৭৬,০২১,৭৬ পয়সা খরচ হইয়াছে।

Admitted Starred Question No. 54

Will the Hon'ble Minister-in-charge of the Law Department be pleased to state—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে শ্রীবেণীমাধব দেব ট্রাইবেল কোটা থেকে চাকুরী পেয়েছেন ?

২। যদি সত্য হয়ে থাকে তাহলে শ্রীদেবের ট্রাইবেল সার্টিফিকেট বাতিল হবার পর তাকে চাকুরী থেকে বরখাস্ত না করার কারণ কি ?

৩। বিধান সভায় প্রদত্ত প্রতিশ্রুতি অনুসারে বিষয়টি হাইকোর্টের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কি না ?

৪। যদি করা হয়ে থাকে, তার ফলাফল, এবং

৫। যদি এখনো না করা হয়ে থাকে তার কারণ ?

উত্তর

১। না।
২। প্রশ্ন উঠে না।
৩। হ্যাঁ।
৪। উত্তর এখনো পাওয়া যায় নাই।
৫। প্রশ্ন উঠে না।

SUPPLEMENTARIES

Shri Beni Madhab Deb, U. D. Clerk, Office of the Judicial Magistrate Udaipur did not get his job from the tribal quota. Therefore, question of imposition of punishment may not arise.

Moreover, State Government has no competence to impose any punishment on a Court employee. It is the District Judge who is the disciplinary authority in respect of employees under him. Gauhati High Court has already been informed. Reply is yet to be received

Admitted No. 74.

by—Sri Bidya Chandra Deb Barma, M. L. A.

Will the Han'ble Minister-in-charge of the Home Department be pleased to State :—

প্রশ্ন

১) ১৯৭১ ইং হইতে এ পর্যন্ত কতজন লোক বাংলাদেশ ও আসাম হইতে বে-আইনী ভাবে ত্রিপুরায় আসিয়াছে (বিভাগ ভিত্তিক হিসাব)

২) উক্ত লোকদের মধ্যে কতজনকে কোথায় ফেরত পাঠানো হইয়াছে এবং বাকী লোক সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন অথবা করার জন্য চিন্তা করিয়াছেন ?

উত্তর

১) গত ১৯৭১ ইং সন হইতে ৩০শে নভেম্বর ১৯৭৯ ইং পর্য্যন্ত মোট ২২৫৩৩ জন বাংলাদেশের নাগরিক বে-আইনীভাবে ত্রিপুরায় প্রবেশ করিয়াছিল। নিম্নে বিভাগ ভিত্তিক হিসাব প্রদত্ত হইল :—

| বিভাগ | লোকসংখ্যা |
|---|---|
| ১) সদর | ৫৬৯৫ |
| ২) সোনামুড়া | ১৫১৬ |
| ৩) খোয়াই | ১২৯৩ |
| ৪) কৈলাশহর | ১৯১৭ |
| ৫) ধর্মনগর | ২৯৮৫ |
| ৬) কমলপুর | ৯৩৫ |
| ৭) উদয়পুর | ৫৮৫ |
| ৮) বিলোনিয়া | ১৬৫৪ |
| ৯) সাব্রুম | ৫৫২৮ |
| ১০) অমরপুর | ৪২৫ |

মোট ২২,৫৩৩ জন

আসাম হইতে বেআইনীভাবে ত্রিপুরায় প্রবেশের কোন প্রশ্ন উঠে না।

২) ২২,৫৩৩ জন বাংলাদেশের নাগরিকের মধ্যে মোট ২২৩৩৮ জনকে বাংলাদেশে ফেরৎ পাঠান হইয়াছে। বাকী ১৯৫ জন বর্ত্তমানে আদালতে বিচারাধীন আছে।

Admitted Starred Question No. 118
By—Shri Harinath Deb Barma.

প্রশ্ন

১) ১৯৭২ সনের ১লা জানুয়ারী থেকে ১৯৭৯ সনের ৩০শে নভেম্বর পয্যন্ত রাজ্য সরকার কতজনকে নাগরিকত্বের সার্টিফিকেট প্রদান করেছেন ;

২) এর মধ্যে কতজন বিদেশী রাষ্ট্র থেকে আগত ; এবং

৩) কতজন উপজাতীয় সম্প্রদায়ের লোক ?

উত্তর

১) ১৯৭১ ইং সনের ২৫শে মার্চ্চের পর বাংলাদেশ হইতে আগত কোন ব্যক্তিকে সিটিজেনশিপ রেজিষ্ট্রেশন সার্টিফিকেট দেওয়া হয় নাই।

ঐ তারিখের পূর্ব্বে তদানিন্তন পূর্ব্ব পাকিস্তান হইতে ভারতে স্থায়ীভাবে বসবাস করিবার জন্য আগত মোট ২৯৩০৬ জনকে ১৯৭২ ইং সনের ১লা জানুয়ারী হইতে ১৯৭৯ ইং সনের ৩০ নভেম্বর পর্য্যন্ত নাগরিকত্ব আইনের ৫ (১) (ক) ধারা অনুসারে নাগরিকত্বের

সার্টিফিকেট (সার্টিফিকেট অব রেজিষ্ট্রেশান) প্রদান করা হইয়াছে। তাহারা ভারতে ৬ মাস অবস্থানের পর ভারতীয় নাগরিকত্ব লাভের যোগ্যতা অর্জন করেন।

যদিও তাহারা ১৯৭১ ইং সনের ২৫শে মার্চের পূর্ব্বে ভারতে আসিয়াছিলেন, কিন্তু তাহারা পরবর্তী কালে নাগরিকত্বের সার্টিফিকেটের জন্য দরখাস্ত করেন।

২। উহাদের সকলেই বিদেশ হইতে আগত।

৩) উপজাতি সম্প্রদায়ভুক্ত ৭ জনকে উক্ত সময়ের মধ্যে নাগরিকত্বের সার্টিফিকেট দেওয়া হইয়াছে।

Admitted Starred Question No. 119

By—Shri Harinath Deb Barma.

Will the Hon'ble Minister-in-Charge (Home Department) Administrative Reforms Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে, বিভিন্ন রাজনৈতিক দল সমূহের সাথে জড়িত থাকার অভিযোগে ১৯৭৯ সনে কিছু সংখ্যক কর্মচারীর বিরুদ্ধে "শোকজ নোটিশ" দেওয়া হয়েছে ?

২) যদি সত্য হয়ে থাকে তাহলে কোন কোন রাজনৈতিক দলের সাথে জড়িত থাকার অভিযোগে তা করা হয়েছে ?

৩) উক্ত কর্মচারীদের মধ্যে উপজাতীয় ও অউপজাতীয় কর্মচারীর সংখ্যা কত ?

উত্তর

১) হাঁ

২) ক) ত্রিপুরা উপজাতি যুব সমিতি এবং
খ) আমরা বাঙ্গালী

৩) উপজাতী কর্মচারীর সংখ্যা—৩
অ-উপজাতি কর্মচারীর সংখ্যা—২

Admitted Starred Question No 120.

By—Shri Ratimohan Jamatia.

Wil the Hon 'ble Minister-in-charge of the Home Department be pleased to State—

১) ইহা কি সত্য যে, আসাম থেকে বিতাড়িত বহু বাঙ্গালী পরিবার ত্রিপুরার বিভিন্ন স্থানে আশ্রয় নিয়াছেন ?

২) সত্য হইলে পরিবারের সংখ্যা কত এবং কোথায় আশ্রয় নিয়েছেন ; এবং

৩) রাজ্য সরকার এদের সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১) সরকারের নিকট এমন কোন সংবাদ নাই।

২) প্রশ্ন উঠে না।

৩) ঐ

## PAPERS LAID ON THE TABLE.

ANNEXURE—"3"

Admitted Starred question No. 2.

By—Shri Matilal Sarker.

Will the Hon'ble Minister-in-charge of the Community Development Department be pleased to State—

প্রশ্ন

১। বিভিন্ন দপ্তরে "কাজের বদলে খাদ্য" প্রকল্পে কি কি কাজ হয়েছে (দপ্তর ভিত্তিক হিসাব);

২। এই কাজের দ্বারা কি কি স্থায়ী সম্পদ সৃষ্টি হয়েছে;

৩। এ পর্যন্ত কত শ্রমদিবস কাজ এই প্রকল্পে করা হয়েছে;

৪। একজন দিনমজুর বছরে গড়ে কতদিন এই প্রকল্পে কাজ পেয়েছেন।

উত্তর

১। সঙ্গীয় তালিকায় "দুই" নম্বর কলামে দপ্তর ভিত্তিক কাজের বিবরণ দেওয়া হইল।

২। স্থায়ী সম্পদের বিবরণ "তিন" নম্বর কলামে প্রদত্ত হইল।

৩। এই পর্যন্ত (১৯৭৮ এর .ম হইতে ১৯৭৯ এর ১৫ ই ডিসেম্বর) মোট ৯৫,২১,৬৭৮.৫ শ্রম দিবস কাজ হইয়াছে। দপ্তর ভিত্তিক হিসাব সঙ্গীয় তালিকায় "চার" নম্বর কলামে দেখানো হইয়াছে।

৪। দপ্তর ভিত্তিক বছরে ১জন দিন মজুর কতদিন কাজ করিয়াছে সঙ্গীয় তালিকায় "পাচ" নম্বর কলামে দেখানো হইয়াছে।

| দপ্তরের নাম | কাজের প্রকার | স্থায়ী সম্পদের বিবরণ | কত শ্রমদিবস কাজ করানো হয়েছে। | বছরে গড়ে কত দিন ১ জন মজুর কাজ পেয়েছেন। |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| সমষ্টি উন্নয়ন : | নূতন রাস্তা নির্ম্মাণ, পুরানো রাস্তা মেরামত, মৌসুমী বাঁধ নির্মাণ, নালা ও খাল খনন, জুম ক্ষেত নিরানী, পাট বিজানো পুকুর, কাঁচা কূপ খনন, ভূমি সংস্কার, বন্যা নিরোধক বাঁধ, ফলের বাগান, স্কুল, সমাজ শিক্ষা ঘর সংস্কার, খেলার মাঠ সংস্কার, পঞ্চায়েৎ ঘর সংস্কার ইত্যাদি। | ১। রাস্তা নির্মাণ—৩৪২৭ কি: মি:<br>২। রাস্তার উন্নতি—২৯৮৪ কি: মি:<br>৩। জল সেচের—৩৩১.৫ হে: দ্বারা উপকৃত।<br>৪। সেচের জন্য নালা—৩৫৬ হে: ও খাল খনন ৫১৬·২ কি: মি: ৯ টি<br>৫। পাট ভিজানো পুকুর—১৪১টি খনন।<br>৬। কাঁচা কূপ খনন—১৭৯৭টি<br>৭। স্কুল, অফিস ও—২১·৮ হে: পঞ্চায়েত মাঠ সমান করা। ৩৩টি<br>৮। মৌসুমী বাঁধ নির্মাণ—১৯৩টি ১৯৪৬·৬ হে : জমি সেচের জন্য<br>৯। কৃষি জমি হইতে—১৯২·৫৪ হে: বালি সরানো।<br>১০। বাগান তৈরী ও—১৪৮·৫১ হে: উন্নতি করা।<br>১১। বাজার উন্নয়ন—৬৭ টি<br>১২। বন্যানিরোধ বাঁধ-১২১·৪ হে: নির্মাণ। জমি উপকৃত।<br>১৩। সমাজ শিক্ষা, স্কুল ও—৪৪টি পাঞ্চায়েৎ ঘর নির্মাণ। | মোট ৭৯,৯১,১৯৮৫ | ১৪২½ দিন |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | | ১৪। জমির উন্নতি—৪২৭.১৪ হেঃ বিধান। | | |
| | | ১৫। জুমক্ষেত্রের—৮৫৭৬·৪৮ হেঃ আগাছা পরিষ্কার | | |
| | | ১৬। ভূমি সংস্কার—৩৩৬·৪৪ হেঃ | | |
| | | ১৭। জলাশয় সংস্কার—৬১টি | | |
| | | ১৮। মৎস্য চাষের পুকুর—৫৬টি খনন। | | |
| | | ১৯। সাইলোপিটি খনন—১০টি | | |
| | | ২০। কাঁচাপুল তৈরী—৫টি | | |
| | | ২১। ভূমি সংস্কারের—৭২ হেঃ মাধ্যমে জমির উন্নতি বিধান। | | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ফরেষ্ট : | বনবিভাগের পুরাতন কাচা-রাস্তা মেরামত ও সংস্কার, পুকুর এবং জলাশয় খনন এবং সংস্কার। চারা গাছ ও বড় গাছ সংরক্ষণ। অফিস প্রাঙ্গনের ভূমি সমান করা। গর্ত্ত খনন ও চারা গাছ রোপন। পথের ধারে বৃক্ষ রোপন। বন্যা প্রতিরোধ বাঁধ ও আবদ্ধ জল নিস্কাসনের ব্যবস্থা। স্কুল ঘর নির্ম্মাণ। জঙ্গল পরিস্কার করা। | ১। কাঁচা বনপথ নির্ম্মান—৬৯.৪৯৩ কিঃ মিঃ :<br>২। পুকুর জলাশয় নির্ম্মান ও সংস্কার } ·৪২ হেঃ<br>৩। রাস্তার ধারে—১২ ৫০ কিঃ মিঃ বনায়ন<br>৪। বনায়ন—১৫ হেঃ | ৩,৬২,৮৯৮ : | এরকম কোন রেকর্ড রাখা হয় নাই। তবে গড়ে দিনে ৭১৯ জন মজুর ও ৭০৪ জন মজুর যথাক্রমে ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সাল পর্য্যন্ত কাজ পেয়েছে। |
| ৩। পূর্ত্ত-দপ্তর : | রাস্তা তৈয়ারী, সংস্কার ও উন্নতি বিধান করা। বাঁধ নির্ম্মান, সংস্কার এবং খাল খনন করা ইত্যাদি, | ১। রাস্তা নির্ম্মান। উন্নতি ও—১৩৮ টি : সংস্কার করা<br>২। পুরাতন রাস্তা সংস্কার—৩৭ টি।<br>৩। নূতন রাস্তা নির্ম্মান—১৮ টি।<br>৪। কাঁচা রাস্তা নির্ম্মান—২২·৫০ কিঃ মিঃ<br>৫। এছাড়া বাজার এলাকার উন্নতি ও নালা সংস্কার ইত্যাদি। | মোট ৩,৫৩,১২৩ : | এরকম তথ্য পূর্ত্ত-বিভাগে রাখা হয় নাই। |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| --- | --- | --- | --- | --- |
| ৪। শিক্ষা-বিভাগ (স্কুল) | স্কুল/বোর্ডিং ঘর নির্মান : পুনর্নির্মান, মেরামত করা, সৌচাগার ও প্রশ্রাবাগার তৈরী এবং খেলার মাঠের উন্নতি বিধান করা। | ১। নূতন স্কুল/ বোর্ডিং ঘর নির্মান করা—৪৭ টি<br>২। স্কুল/বোর্ডিং ঘর/—৪৪৯ টি সৌচাগার, প্রশ্রাবাগার পুণর্নির্মান ও মেরামত<br>৩। খেলার মাঠের উন্নতি—৭৫ টি | ২,১৩,৩০৫ | এই তথ্য শিক্ষা বিভাগে রাখা হয় নাই। |
| ৫। সমাজ কল্যান ও শিক্ষা বিভাগ : | সমাজ শিক্ষা কেন্দ্রের ঘর ও খেলার মাঠ সংস্কার করা। | মোট—৭ টি ঘর ও ১ টি খেলাপ মাঠ। | | গড়ে ২০ দিন। |
| ৬। পশু-পালন দপ্তর। | জমি আবাদ ও উন্নয়ন : পশুখাদ্য চাষাবাদের কাজ। সাইলো পিট খনন। নারিকেল, লেবু ও লিচুর চারা রোপন। এছাড়া ১০ কিঃ মিঃ কাঁচা রাস্তা নির্মান। | ১। খামার উন্নয়ন—২১০ হেঃ<br>২। খামারের জমি আবাদ—১৭০ হেঃ<br>৩। সাইলোপিট খনন—৮ টি<br>৪। রাস্তা নির্মান—১০ কিঃ মিঃ<br>৫। পশুখাদ্য জমি আবাদ—৬০ হেঃ<br>৬। এবং চারাগাছ রোপন—৮১০ টি | ২,৭৪,৭৬৯ : | ৩০০ দিন। |
| ৭। মৎস্য-চাষ বিভাগ : | ক্ষুদ্র বাঁধ নির্মান, পুরানো সরকারী জলাশয় সংস্কার। | ৪৯৯ টি মৎস্য চাষের জলাশয় নির্মান, ৮ টি পুরাতন জলাশয় সংস্কার এবং ৯ টি রাস্তা প্রশস্ত করা হয়েছে। | ৫,২৬,১৩০ : | ৯৪ দিন। |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ৮। ত্রিপুরা ফরেষ্ট ডেভেলপমেণ্ট করপোরেশন | বাগান পরিচর্য্যা, রাবার বাড্: ও নার্সারী তৈরী ও পরিচর্য্যা। রাবার সিডলিং নার্সারী তৈরী, ও পরিচর্য্যা। এলাচ বাগান ও গুলমরিচের পরিচর্য্যা। জলাশয় খনন, রাস্তা তৈরী মেরামত। শ্রমিকের গৃহ নির্মাণ রোলার সেড ও কাচা ঘর তৈরী ইত্যাদি। | ১। বাগান পরিচর্য্যা | ১৫০৪.৭০ হে: | ১,৩৩,৪৮৬ ; ২৫০ দিন |
| | | ২। রাবার বাড ও নার্সারী তৈরী। | ১৯,১৮৪টি | |
| | | ৩। রাবার সিডলিং তৈরী ও পরিচর্য্যা | ৭৪০২টি | |
| | | ৪। এলাচ বাগান | ১ এক হে: | |
| | | ৫। গুলমরিচ | ১.৯০ হে: | |
| | | ৬। জলাশয় খনন | ১.৯ হে: | |
| | | ৭। রাস্তা তৈরী | ১৩.২ কি: মি: | |
| | | ৮। শ্রমিক গৃহ | ৩টি | |
| | | ৯। রোলার সেড | ২টি | |
| | | ১০। রান্না ঘর | ১টি | |
| ৯। কৃষি-বিভাগ | কৃষিক্ষেত্র হইতে বালি সরানো. জল সেচ খাল সংস্কার ও পুন সংস্কার, ফার্ম ও বাগানের জঙ্গল পরিস্কার, ফার্ম এবং বাগানের নুতন সংযোগ রাস্তা নির্মান এবং পুরাতন রাস্তার সংস্কার, পাট ভিজানো পুকুরের সংস্কার এবং পুন সংস্কার। প্রাথমিক জলসেচের জন্য জলাশয় তৈরী করা। সবুজ সারের গত খনন। কৃষি-কাজের উপযোগী ভূমি সংস্কার। বন্যা নিরোধক বাধ নির্মাণ ইত্যাদি। | ১। কৃষি জমির বালি সরানো | | ৪,৬৬,৭৬৯ ; এই তথ্য রাখা হয় নাই। |
| | | ২। জলসেচের খাল তৈরী ও সংস্কার | ৩২৪২.৭৬ হে: | |
| | | ৩। নূতন সংযোগ রাস্তা নিমান | ৮৫৮.১ হে: | |
| | | ৪। জলাশয় এবং বন্যা নিরোধক বাধ নির্মান | ১২০ হে: | |
| | | ৫। পাট ভিজানো পুকুর সংস্কার ও পুন সংস্কার | ১০১টি | |
| | | ৬। সবুজ সারের রাস্তা খনন | ৫৯০টি | — |

Admitted Unstarred Question No. 14

By :—Shri Subodh Chandra Das.

Will the Hon'ble Minister in charge of the Community Development Department be pleased to state :—

প্রশ্ন

১) উত্তর ত্রিপুরার পানিসাগর ব্লকে এবং লঙ্গাই টি, ডি, ব্লকে ১৯৭৯-৮০ সন কতটি রিংওয়েল ও কতটি টিউবওয়েল বসানোর পরিকল্পনা সরকার হাতে নিয়েছেন ? এবং

২) ১৯৭৯ইং সনের ডিসেম্বর মাসে পর্যন্ত কতটি বসানো হয়েছে ( তার গাঁওসভা ভিত্তিক হিসাব ) ?

Reply to be given by the Minister in-charge of the Community Development Department Shri Dinesh Chandra Deb barma.

উত্তর

১। ১৯৭৯-৮০ইং সনে পানিসাগর ও লুঙ্গাই টি, ডি, ব্লকে (কাঞ্চনপুর) সরকার ১২৫টি রিংওয়েল, ১৯৮টি টিউব ওয়েল ও ৪৩টি রিজার্ভায়ার বসানোর পরিকল্পনা হাতে নিয়েছেন। ব্লক ভিত্তিক টিউব ওয়েল এবং রিংওয়েল বসানোর হিসাব নিম্নে দেওয়া গেল :—

| ব্লকের নাম | রিংওয়েল | টিউবওয়েল | রিজাভায়ার |
|---|---|---|---|
| ১। পানিসাগর | ৮০ | ১৯৮ | — |
| ২। লঙ্গাই টি, ডি, ব্লক | ৪৫ | — | ৪৩ |
| | ১২৫ | ১৯৮ | ৪৩ |

২) ১৯৭৯ইং সনের ডিসেম্বর পর্যন্ত গাঁওসভা ভিত্তিক টিউবওয়েল রিংওয়েল ও রিজার্ভায়ার বসানোর হিসাব নিম্নে দেওয়া গেল ও বাকী গাঁওসভাগুলিতে কাজ চলিতেছে।

| ব্লকের নাম | গাঁওসভার নাম | টিউবওয়েল বসানোর হিসাব | রিংওয়েল বসানোর হিসাব | রিজাভায়ার তৈয়ারীর হিসাব |
|---|---|---|---|---|
| পানিসাগর ব্লক | ১। টল্কিবাড়ী | ৩টি | | |
| | ২। কুর্তি | ৫টি | | |
| | ৩। রাধাপুর | ৪টি | | |
| | ৪। বিষ্ণুপুর | ৪টি | | |
| | ৫। উত্তর ছুরা | ১টি | | |
| | ৬। দক্ষিণ ছুরা | ১টি | | |

Admitted Un-Starred Question No. 14

| ব্লকের নাম | গাঁওসভার নাম | টিউবওয়েল বসানোর হিসাব | রিংওয়েল বসানোর হিসাব | রিজার্ভায়ার তৈয়ারীর হিসাব |
|---|---|---|---|---|
| | ৭। শনিছড়া | ৫টি | | |
| | ৮। গোবিন্দপুর | ৫টি | | |
| | ৯। ইছাই লালছড়ি | ৫টি | | |
| | ১০। প্রত্যেকরাই | ৫টি | | |
| | ১১। নোটিফাইড এরিয়া | ৯টি | | |
| | ১২। রাজনগর | — | ১টি | |
| | ১৩। বড়ুয়াকান্দি | — | ১টি | |
| | | ৩৭টি | ২টি | — |
| লঙ্গাই টি, ডি, ব্লক (কাঞ্চনপুর) | ১) মনু ছৈলেংটা | -- | ১টা | — |
| | ২) উত্তর লালছড়ি | — | ১টা | — |
| | ৩) পেচারথল | — | ১টা | — |
| | ৪) আন্দারছড়া | — | ১টা | — |
| | ৫) আনন্দবাজার | — | ১টা | — |
| | ৬) দশমনিপাড়া | — | — | ১টা |
| | ৭) খেদাছড়া | — | — | ১টা |
| | ৮) কালাপানি | — | — | ২টা |
| | ৯) ভাণ্ডারিমা | — | — | ২টা |
| | ১০) ভাংমুন | — | — | ২টা |
| | ১১) কালাগাং | — | — | ২টা |
| | | | ৫ | ১০টা |

Admitted Un-Starred Question No. 23

By Shri Sumanta Kr. Das

Will the Minister-in-charge of the Administrative Reforms Department be pleased to state.

প্রশ্ন

১। সরকারের বিভিন্ন দপ্তরে কতজন কন্‌টিনজেন্ট কর্মচারী আছেন। (শিক্ষাগত যোগ্যতা সহ দপ্তর ভিত্তিক হিসাব)।

২। তাদের মধ্যে কতজন ৩ (তিন) বছরের উর্দ্ধে কাজ করছেন ; এবং

৩। তাদেরে নিয়মিত করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে ?

উত্তর

প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহাধীন আছে।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTIUUTION OF INDIA

The Assembly met in the Assembly House (Ujjayanta Palace), Agartala on Tuesday the 15th January, 1980 at 11 A.M.

PRESENT

Mr. Speaker (the Hon'ble Shri Sudhanwa Deb Barma) in the Chair, 5 (five) Ministers, the Deputy Speaker and 36 Members.

(প্রশ্ন ও উত্তর)

মিঃ স্পীকার ঃ---আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্য্যায়ক্রমে সদস্য-দিগের নাম ডাকিলে সংশ্লিষ্ট সদস্য তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন প্রশ্ন-নাম্বার জানাইলে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন। শ্রীফয়জুর রহমান ও শ্রীসুবোধ দাস।

শ্রীফয়জুর রহমান ঃ---কোয়েশ্চান নং ১২।
শ্রীদশরথ দেব ঃ---কোয়েশ্চান নং ১২।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে ত্রিপুরা রাজ্যের প্রত্যেকটি মহকুমায় সিমেন্ট বন্টনের জন্য এডভাইসারী কমিটি আছে ;

২। যদি সত্য হয়, তাহলে উক্ত এডভাইসারী কমিটির সুপারিশ ছাড়াও লোকে কিভাবে এবং কোথা থেকে এত সিমেন্ট সংগ্রহ করছেন, এই সম্পর্কে সরকার তদন্ত করে দেখবেন কি ; এবং

৩। তদন্তের রিপোর্ট বিধানসভায় পেশ করবেন কি?

উত্তর

১। হ্যাঁ।

২। এই সম্পর্কে সুনির্দিষ্ট কোন অভিযোগ না থাকায় তদন্তের প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

শ্রীউমেশ নাথ ঃ---এই ব্যাপারে সুনির্দিষ্ট অভিযোগ দেওয়ার কথা বলা হয়েছে। ধর্মনগরে বিভিন্ন গ্রামাঞ্চলে বহু দালান কোঠা তৈরী হয়েছে এবং সিমেন্ট অতি অল্প। এমতাবস্থায় কিভাবে এই সমস্ত দালান কোঠা তৈরী হচ্ছে?

শ্রীদশরথ দেব ঃ---যদি কোথায়ও তদন্তের প্রয়োজন হয় সরকার সেটা করেন। কিন্তু বহু জায়গায়, বহু সিমেন্ট পাওয়া যায়, এটা তো কোন নির্দিষ্ট অভিযোগ নয়।

শ্রীফয়জুর রহমান ঃ---ধর্মনগর মহকুমায় আমি জানি দুইটি বাড়ীতে দালান কোঠা তৈরী হয়েছে। এত সিমেন্ট তাঁরা কোথায় পেলেন। এটা সরকার তদন্ত করে দেখবেন কি? এই ধরণের বহু অভিযোগ আছে।

শ্রীদশরথ দেব ঃ---ত্রিপুরা রাজ্যে সিমেন্টের অভাব আছে এবং আমাদের যে কোটা অ্যালটেড হয় তাও সব এখানে আসেনা বিভিন্ন কারণে। পূর্বে সরকারের পক্ষ থেকে কিছু প্রাইভেট সংস্থাকে সিমেন্ট আনার পারমিট দেওয়া হত, অ্যালটমেন্টটা যদিও গভর্ণমেন্টের। এখন ত্রিপুরা অ্যাপেক্স কো-অপারেটিভ সোসাইটি এবং ত্রিপুরা স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশান এর মারফত সিমেন্ট লিফট্ করতে দেওয়া হয়। এইগুলি আধা সরকারী সংস্থা। এটা অবশ্য ইদানীং কালের ব্যবস্থা। এটা সরকার থেকে আমরা দেখতে পারি।

শ্রীনকুল দাস ঃ---সিমেন্ট আমরা পাচ্ছি না এটা ঠিকই। তার মধ্যেও সিমেন্ট আসছে। তার মধ্যে প্রশ্ন হচ্ছে দূর্নীতি সম্পর্কে। এই সমস্ত দূর্নীতি কিভাবে সরকার দূর করবেন?

শ্রীদশরথ দেব ঃ---ঐ সিমেন্ট যাতে কোন প্রাইভেট সংস্থা লিফট্ না করতে পারে আধা সরকারী সংস্থাগুলো ছাড়া সেটা আমরা দেখছি। আর সিমেন্ট বিতরণের জন্য প্রত্যেক সাভ-ডিভিশনে একটা করে অ্যাডভাইসারী কমিটি আছে এবং সেগুলিতে এম,এল, এ, এবং এস,ডি,ও, রাও আছে। তাদের অ্যালটমেন্ট ছাড়া কাকেও সিমেন্ট দেওয়া হয় না। এ সত্বেও যদি তাদের সিদ্ধান্ত এর বাইরে বিলি হয়ে থাকে এবং মাননীয় সদস্যরা যদি তার খবর জানান তাহলে সরকার পক্ষ থেকে আমরা যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করব।

শ্রীসুবোধ দাস ঃ---বিগত এক বছরে ধর্মনগরে যা পাক্‌কা কাজ হয়েছে তার তিন চতুর্থাংশ হয়েছে ব্ল্যাকের মাধ্যমে সংগৃহীত সিমেন্ট দ্বারা। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে গত এক বছরে এই সমস্ত সিমেন্টের যে কাজ হল এবং মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে বেসরকারী কোন সংস্থা সিমেন্টে বন্টন করতে পারছে না, তাহলে ধর্মনগর শহরে এই যে ঘটনাগুলো ঘটলো এটা নিয়ে কোন তদন্তের প্রয়োজন আছে বলে মাননীয় মন্ত্রী মহোদয় মনে করেন কিনা? অ্যাডভাইসারী কমিটির সুপারিশ ছাড়াই এবং ওদের কোন পিটিশানও ছিল না, এমন লোক দেখা যায় সিমেন্ট পেয়ে গেছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

মিঃ স্পীকার ঃ---মাননীয় মন্ত্রী মহোদয় এই ধরণের প্রশ্নের কোন উত্তর দিতে পারেন না। শ্রীউমেশ চন্দ্র নাথ।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ---কোয়েশ্চান নং ১৩।
শ্রীদশরথ দেব ঃ---কোয়েশ্চান নং ১৩।

প্রশ্ন

১। ইহা কি সত্য, (ধর্মনগর) চান্দপুর ট্রাইবেল রেভিনিউ মৌজার এক অংশ শনিছড়া গাঁওসভার সাথে যুক্ত আছে;

২। যদি তাহা হয়, তাহা হইলে সেই অংশে কত পরিবার ট্রাইবেল বাস করেন;

৩। যদি কোন ট্রাইবেল না থাকে, তাহা হইলে শনিছড়ার সাথে ঐ সংযুক্ত অংশ-টুকু রিজার্ভ যুক্ত করা হবে কি না, এবং

৪। যদি না হয়, তবে তার কারণ কি?

উত্তর

১। হ্যাঁ।

২। কোন ট্রাইবেল পরিবার উক্ত চান্দপুর মৌজাতে (যাহা বর্তমানে শনিছড়ার অন্তর্ভূক্ত) বাস করে না।

৩। এখন পর্য্যন্ত সরকারের ঐ রকম কোন পরিকল্পনা নাই।

৪। ভৌগোলিক পরিবেশ এবং জনসাধারণের সুবিধা সব দিক বিবেচনা করে শনিছড়ার সাথে ঐ সংযুক্ত অংশটুকু রিজার্ভযুক্ত করা হয় নাই।

শ্রীউমেশ চন্দ্র দেবনাথ ঃ---এই চাঁন্দপুর ট্রাইবেল রেভিনিউ মৌজার এক অংশ শনিছড়া গাঁওসভার সাথে সংযুক্ত আছে। ঐ অংশটুকু রিজার্ভযুক্ত করার জন্য ঐ এলাকার জনসাধারণের দাবী। ঐ অংশে যদি ট্রাইবেল পরিবার না থাকে তাহলে শনিছড়ার সাথে যাতে এটা সংযুক্ত হয় তার জন্য জনসাধারণের দাবী এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি?

শ্রীদশরথ দেব ঃ---এটা খতিয়ে দেখা যেতে পারে। তবে রিজার্ভভুক্ত যখন করা হয় তখন এটাকে রেভিনিউ মৌজা ভিত্তিক হিসাবে ধরে নিয়ে করা হয় এবং এটা হাউস কর্তৃক গৃহীত হয়। এই মৌজার মধ্যে শনিছড়া, বিলাইছড়া, রিংলাই হালাম পাড়া চড়া এবং শনিচড়া এই কয়টা মৌজা নিয়ে শনিছড়া গাঁও সভা গঠিত হয়েছে এবং এই রেভিনিউ মৌজার ট্রাইবেলদের সংখ্যাগরিষ্টতা আছে এবং এটাকে ট্রাইবেল মৌজা হিসাবে ধরা হয়েছে যা হাউস কর্তৃক গৃহীত হয়েছে।

শ্রীফয়জুর রহমাণ ঃ---কোয়েশ্চান নং ২৬।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---কোয়েশ্চান নং ২৬, স্যার,।

প্রশ্ন

১। বর্তমানে মোট কয়টি টি,আর,টি,সি, বাস গাড়ী আছে?

২। আমরা বাঙ্গালীদল, মোট কয়টা টি,আর,টি,সি, বাস নষ্ট করেছিল?

৩। যে সমস্ত টি,আর,টি,সি বাসগুলি আমরা বাঙ্গালীদল নষ্ট করেছিল, সেই গাড়ীগুলি অতঃপর মেরামত হয়েছে কিনা?

৪। যদি মেরামত হয়ে থাকে, তাহলে সেই গাড়ীগুলি মেরামত বাবত সরকারের মোট কত টাকা খরচ হয়েছ?

৫। ধর্মনগর মহকুমার কুর্তি বাজার থেকে কলাছড়া বাজার ভায়া ধর্মনগর শহর পর্য্যন্ত টি,আর,টি,সি, বাস চালু করার সরকারের পরিকল্পনা আছে কিনা?

৬। যদি না থাকে, তাহলে কারণ কি? এবং

৭। থাকলে, কবে নাগাদ তা কার্য্যকরী করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। বর্তমানে টি,আর,টি,সির মোট ১১২টি বাস গাড়ী আছে।

২। এই পর্য্যন্ত আমরা বাঙ্গালীদল টি,আর,টি,সির ৭টি বাস গাড়ী নষ্ট করেছে।

৩। বাসগুলি মেরামত করা হয়েছে।

৪। মেরামত বাবত মোট ১০,১০৭.৫৫ টাকা খরচ করা হয়েছে।

৫। কুর্তি বাজার থেকে কলাচড়া বাজার ভায়া ধর্মনগর টাউন পর্য্যন্ত বাস চালু করার বর্তমানে কোন পরিকল্পনা নাই।

৬। বাসের সংখ্যার স্বল্পতার জন্য।

৭। এই প্রশ্ন উঠে না।

শ্রীফয়জুর রহমান ঃ---কুর্তি বাজার থেকে কলছড়া বাজার ভায়া ধমনগর টাউন পর্য্যন্ত বাস চালু করার বর্তমানে কোন পরিকল্পনা নাই বলে মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন। কিন্তু আগামী দিনে এই কুর্তি বাজার থেকে কলাছড়া ভায়া ধর্মনগর

টাউন পর্যন্ত বাস চালু করা হবে বলে আশা করা যায় কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---আমাদের কাছে অনেকগুলি নূতন রাস্তায় বাস চালু করার দাবী আছে, তাই আমাদের যখন বাসের সংখ্যা বাড়বে, তখন কোন রাস্তায় গুরুত্ব বেশী তা বিবেচনা করে আমরা ঠিক করব যে কোন্ কোন্ রাস্তায় বাস চালু করা যায়।

শ্রীতরণী মোহন সিন্‌হা ঃ---মাননীয় মন্ত্রী মহোদয়, যে সব বাসগুলি আমরা বাঙ্গালী-দল নষ্ট করেছে এবং সেগুলি মেরামত করার জন্য সরকারের যে টাকা খরচ হয়েছে, তাদের কাছ থেকে সেগুলির জন্য ক্ষতিপূরণ পাওয়ার সম্ভাবনা আছে কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---যখন বাস নষ্ট করে, তখন কিছু লোক দলবদ্ধ হয়ে তার উপর ইট পাটকেল ছুড়তে থাকে এবং এই রকম ঘটনার সময়ে সে সব লোককে আইডেন্টিফাই করা সম্ভব নয়। কাজেই তাদের কাছ থেকে কোন রকম ক্ষতিপূরণ আদায়ের স্কোপ নেই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে টি,আর,টি,সির মোট ১১২টি বাস আছে। তার মধ্যে কয়টি বাস বর্তমানে সচল অবস্থায় আছে আর কয়টি বাস অচল অবস্থায় আছে জানতে পারি কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---এটা সব সময়ে ভ্যারি করে। উদাহরণ স্বরূপ বলা যেতে পারে যে একদিন দেখা গেল আমাদের ৬৫টি বাস ইন-অর্ডার আছে, কিন্তু সেগুলি যখন লাইন থেকে ফিরে আসবে, তখন দেখা যাবে যে তার মধ্যে ৫।১০টি বাস ডিস্‌অর্ডার হয়ে গিয়েছে। কাজেই সচল এবং অচল বাসের সংখ্যা সব সময়ে উঠা নামা করছে। যাহউক এখন আমি বলতে পারি যে আমাদের ৬০ থেকে ৬৫টি বাস চালু অবস্থায় আছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় মন্ত্রী মহোদয়, বাকী যে ৬০টি বাস নষ্ট হয়ে আছে, সেগুলি কতদিন যাবত নষ্ট হয়ে আছে জানতে পারি কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---এই হাউসে আমি এটা আগেও বলেছি যে টি,আর,টি,সি যে দিন থেকে চালু হয়, সেদিন আমাদের মাত্র ৭৫টা বাস ছিল এবং আমরা যখন ক্ষমতায় আসি তখন তার মধ্যে ৩৫টা বাসই ব্রেক-ডাউন হয়ে পড়ে ছিল। আমাদের পক্ষে তখন এই টি,আর,টি,সি বাস দিয়ে রুট মেন্টেইন করা একেবারে দুস্কর হয়ে পড়েছিল। যাহউক আমরা যে সমস্ত পুরানো বাসগুলি নষ্ট হয়ে পড়েছিল, সেগুলিকে মেরামত করার জন্য হাওড়া মোটর ওয়ার্কসে ইঞ্জিন পাঠিয়ে মেরামত করে আনি এবং আমাদের রুটগুলি মেন্টেইন করার চেষ্টা করি। তারপর ইদানিং সুরানা মোটর ওয়ার্কসে পাঠিয়েও সেগুলিকে মেরামত করার চেষ্টা করছি। অর্থাৎ আমরা যত তাড়াতাড়ি মেরামত করার চেষ্টা করছি, ঠিক তত তাড়াতাড়ি মেরামত করা সম্ভব হচ্ছে না। আবার এমন কতগুলি গাড়ী আছে, যেগুলির জীবনি শক্তি একেবারে নষ্ট হয়ে গিয়েছে, সেগুলিকে মেরামত করিয়েও আর লাইনে নামানো যাবে না। কাজেই ঐগুলিকে আমাদের কণ্ডেম করতে হবে। অবশ্য এবার আমরা ৩৫টি নূতন বাস কিনে এনেছি। এই হল টি,আর,টি,সির মোটামুটি পরিস্থিতি।

শ্রীতরণী মোহন সিন্‌হা ঃ---মাননীয় মন্ত্রী মহোদয়, এটা কি সত্য যে বেশী স্পীডে গাড়ীগুলি চালানোর জন্যই নষ্ট হয়ে যায়?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---এটা ঠিক যে ড্রাইভারেরা কখনও বেশী স্পীডে গাড়ী চালায়। কিন্তু সেই স্পীডে চালালেও গাড়ীর একটা নিজস্ব জীবনীশক্তি আছে, যার বেশী এটাকে চালানো যায় না। বেশী স্পীডে চালালে হয়তো গাড়ী তাড়াতাড়ি নষ্ট হয়ে যায় যেমন ব্রেক ডাউন হয়ে যায়। তবে এও ঠিক যে ড্রাইভার এর পাশে তো আর একটা

লোককে বসানো যায় না স্পীড কন্ট্রোল করার জন্য স্পীড কন্টোল করতে হলে ড্রাইভার-কেই করতে হবে, আর সেজন্য আমরা আগে থেকে তাদেরকে কশান করে দিয়েছি যে বেশী স্পীডে যেন গাড়ী চালানো না হয়।

শ্রীকেশব মজুমদার ঃ---মাননীয় মন্ত্রী মহোদয়, যে সব গাড়ীগুলি অনেক দিন যাবত ব্রেক ডাউন হয়ে পড়ে আছে, তার মধ্যে কয়টিকে কণ্ডেম করা হয়েছে এবং এই কণ্ডেম ডিক্লেয়ার করার জন্য সরকার অথবা করপোরেশানের কোন রকম পদ্ধতি আছে কিনা?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---আমরা ঠিক করেছি যে এবার যে নূতন গাড়ীগুলি আসছে, সেগুলি আসলে পর যেগুলি পুরোনো আছে অথচ মেরামত করেও কোন কাজে লাগানো যাবে না, সেগুলিকে কণ্ডেম করা হবে। এক্ষুনি আমরা কোন গাড়ীকে কণ্ডেম করতে পারছি না, কারণ আমরা মেরামত করে কোন রকমে সার্ভিস মেনটেইন করার চেষ্টা করছি। জেনারেলী কণ্ডেম ডিক্লেয়ার করার জন্য আমাদের একটা সাব-কমিটি থাকবে, সেই কমিটিতে টেকনিক্যাল ম্যান অথবা ইঞ্জিনিয়ারেরা থাকবেন। তাদের সুপারিশ অনুসারে কোনটা মেরামত করে সার্ভিস মেন্টেইন করা যাবে, আর কোনটা মেরামত করার অযোগ্য, সেই সব বিবেচনা করে নোটিফিকেশান দিয়ে আমরা সেগুলিকে অক্শানে বিক্রি করার চেষ্টা করব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় মন্ত্রী মহোদয়, এটা কি সত্যি যে টি,আর,টি,সি গাড়ীর অনেকগুলি স্পেয়ার পার্টস মাঝে মাঝে চুরি হয়ে যায় এবং এটার কোন রকম তদন্ত করা হয় কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাঝে মাঝে এরকম ঘটনা হয় এবং আমরা খবর পেয়ে সঙ্গে সঙ্গে পুলিশের কাছে ডায়েরী করি এবং তার প্রয়োজনীয় তদন্তও হয়। এই ধরণের ২।১টি কেস হয়েছে, যেগুলি ভিজিলেন্সে আছে। এই রকম ঘটনা যাতে ভবিষ্যতে না হয় সেজন্য আমরা নানা ভাবে চেষ্টা করছি। যেমন আমাদের কৃষ্ণনগর এলাকায় যে অফিসটি আছে, তার চারধারে উচুঁ করে ওয়াল দেওয়ার ব্যবস্থা হচ্ছে, যাতে করে বাইরের কোন লোক এর ভিতরে ঢুকতে না পারে। আবার লেম্বুছড়াতে যেটা আছে, সেটাকে বড়জলা এলাকায় আট একর জমির উপর নূতন করে চারিধারে উচুঁ করে ওয়াল দেওয়া হবে, যাতে বাইরের লোকে এর মধ্যে ঢুকতে না পারে। অর্থাৎ এটা একটা প্রটেক্টেড এরিয়ার মতো থাকবে। তাই আমরা আশা করছি যে ভবিষ্যতে আর এই ধরনের ঘটনা ঘটবে না এবং যে চুরির কথা বলা হচ্ছে সেটাও বন্ধ হয়ে যাবে

শ্রীকেশব মজুমদার ঃ---মাননীয় মন্ত্রী মশাই, এটা কি ঠিক যে শুধু স্পেয়ার পার্টসই নয় শেষ পর্য্যন্ত গাড়ীও চুরি হয়ে যাচ্ছে?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন কোন ক্ষেত্রে এই রকম হয়েছে যে উইদাউট পার্মিশান কোন গাড়ী ওখান থেকে নিয়েছে এই রকম হয়েছে এবং সেগুলি নজরে আসার পর তাদের বিরুদ্ধে অ্যাকশান নেওয়া হয়েছে এবং পুলিশে ইনফর্ম করা হয়েছে।

মিঃ স্পীকার ঃ---শ্রীদ্রাউ কুমার রিয়াং।
শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ---কোয়েশ্চান নং ৩৯।
শ্রীদশরথ দেব ঃ---কোয়েশ্চান নং ৩৯।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| কতজন উপজাতি গ্রেজুয়েট এখনও প্রাইমারী স্কুলে কর্মরত আছেন? | ১৭ জন |

শ্রীদ্রাউকুমার রিয়াং ঃ---মাননীয় মন্ত্রী মশাই, তাদের হাইস্কুল অথবা অন্তত সিনিয়ার বেসিক স্কুল পর্য্যন্ত স্তরে নেওয়ার কোন সরকারী পরিকল্পনা আছে কি না?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে সমস্ত ট্রাইবেল গ্রেজুয়েট শিক্ষক আছে তারা যখন প্রথম চাকরীতে ঢুকে তখন তারা গ্রেজুয়েট ছিল না। তারা গ্রেজুয়েট হওয়ার পর তাদের মাধ্যমিক স্কুলে নেওয়ার জন্য ইতিমধ্যেই আদেশ দেওয়া হয়েছে। তবে কিছু কিছু ক্ষেত্রে অসুবিধা এখনও আছে--যে সব স্কুলে একজন টিচার আছে সেইসব স্কুলে সাবস্টিটিউট টিচার না দেওয়া পর্য্যন্ত তাদের নেওয়া যাবে না--সরকারের দৃষ্টি ভঙ্গী হচ্ছে যারা গ্রেজুয়েট তাদের শুধু সিনিয়ার বেসিক স্কুল নয় আমাদের লক্ষ্য হচ্ছে তাদের মাধ্যমিক স্তরে নিয়ে যাওয়া।

শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ---মাননীয় মন্ত্রী বলেছেন যে তারা প্রথমে যখন চাকুরীতে ঢুকে তখন তারা গ্রেজুয়েট ছিল না। এই কথা অসত্য আমি জানি যে তাদের মধ্যে কেউ কেউ গ্রেজুয়েট হয়েই চাকরীতে ঢুকেছিল।

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন কোন ক্ষেত্রে গ্রেজুয়েট হয়েও ঢুকতে পারে তবে বেশীর ভাগ ক্ষেত্রেই মেট্রিক পাশ করে চাকরীতে ঢুকেছিল।

শ্রীমাখন চক্রবর্তী ঃ---মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন যে যে সব উপজাতি গ্রেজুয়েট শিক্ষক প্রাইমারী স্কুলে আছেন তাদের মাধ্যমিক স্তরে নিয়ে যাওয়া হবে--আমার প্রশ্ন হচ্ছে যে সব অ-উপজাতি গ্রেজুয়েট শিক্ষক প্রাইমারী স্কুলে আছে তাদেরও সেই সুযোগ দেওয়া হবে কি না?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্কুলের ক্ষেত্রে একই ব্যবস্থা গ্রহণ করা হবে।

শ্রীতপন চক্রবর্তী ঃ---মাননীয় মন্ত্রী মহাশয় যে ১৭ জন উপজাতি শিক্ষক প্রাইমারী স্কুলে রয়েছে তাদের চাকরী কি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর হয়েছে?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর কিছু বলা এখনই সম্ভব হবে না - ব্যাক্তি বিশেষ হিসাবে যেতে হবে--তবে তারা প্রাইমারী স্কুলে মাষ্টারী করলেও তারা গ্রেজুয়েট হওয়ার সঙ্গে সঙ্গে গ্রেজুয়েটদের পে-স্কেল পাচ্ছে।

মিঃ স্পীকার ঃ---শ্রীসুবোধ চন্দ্র দাস।
শ্রীসুবোধ চন্দ্র দাস ঃ---কোয়েশ্চান নং ৫২।
শ্রীদশরথ দেব ঃ---কোয়েশ্চান নং ৫২।

প্রশ্ন

১। বিলথৈ দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ে খেলার মাঠ ও ছাত্রাবাস নির্মানের কোন পরিকল্পনা সরকারের আছে কি না?
২। বিদ্যালয়ের ছাত্রছাত্রী কিম্বা এলাকাবাসীদের পক্ষ থেকে উক্ত দাবী উঠেছে কি না?
৩। দাবী উঠে থাকলে কতদিন আগে উঠেছে?
৪। উক্ত দাবী সম্পর্কে সরকার কোন সিদ্ধান্ত নিয়েছেন কি না?
৫। নিয়ে থাকলে, তাহা কি?

উত্তর

১। হ্যাঁ, এই বিদ্যালয়ে খেলার মাঠের প্রস্তাব আছে তবে ছাত্রাবাসের কোন প্রস্তাব নাই।
২। জানা নাই।
৩। প্রশ্ন উঠে না।
৪। প্রশ্ন উঠে না।
৫। প্রশ্ন উঠে না।

শ্রীসুবোধ চন্দ্র দাস ঃ---মাননীয় মন্ত্রী মশাই, উক্ত স্কুলের পাশে গ্রামাঞ্চলে কিছু কিছু প্রাইমারী স্কুল আছে। সেই সব গ্রামের ছাত্রছাত্রীরা ছাত্রাবাস না থাকায় উচ্চ শিক্ষা গ্রহনের সুযোগ নিতে পারছে না। সেজন্য সরকার তাদের কথা চিন্তা করে সেখানে ছাত্রাবাস নির্মাণের ব্যবস্থা করবেন কি না?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস ছাত্রছাত্রীদের জন্যই ছাত্রাবাস করা হয়। যখন দেখা যাবে যে ঐ এলাকায় উপযুক্ত সংখ্যক এস,টি,ও,এস,সি, ছাত্র আছে তখনই ছাত্রাবাস করা হবে।

শ্রীসুবোধ চন্দ্র দাস ঃ---মাননীয় মন্ত্রী মহাশয়, উক্ত বিলথৈ স্কুলের পাশাপাশি এলাকাটি উপজাতি অধ্যুষিত অঞ্চল এবং সেখানে ছাত্রাবাস না থাকার ফলে সেই এলাকার ছাত্ররা উক্ত স্কুলে এসে ভর্তি হতে পারছে না এবং তাদের পড়াশুনাও ব্যাহত হচ্ছে এই তথ্য মাননীয় মন্ত্রী মশাইয়ের জানা আছে কি না?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই তথ্য আমার হাতে নাই। তবে এই বিলথৈ স্কুলের পাশাপাশি যতগুলি স্কুল আছে এবং সেখান থেকে কত এস,টি, ও এস,সি, ছাত্রছাত্রী ভর্তি হতে পারে তার হিসাব সংগ্রহ করে দেখা যেতে পারে সেখানে ছাত্রাবাস করার প্রয়োজনীয়তা আছে কি না।

শ্রীনকুল দাস ঃ---মাননীয় মন্ত্রী মহাশয়, বিভিন্ন স্কুলে বিশেষ করে ১০ম শ্রেণীর স্কুলে ছাত্রাবাস চালু আছে এবং সেই সব স্কুলে ১২শ শ্রেণীও চালু হয়েছে অথচ সেই সব ছাত্রাবাসে সিট খালি থাকা সত্ত্বেও ছাত্রদের রাখা হয় না এই রকম অনেক স্কুল আছে-- সেই সব স্কুলে ছাত্রদের রাখার ব্যবস্থা করা হবে কি না?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের সঙ্গে এই সাপলিমেন্টারীর কোন সম্পর্ক নেই--তবে মাননীয় সদস্য যদি আলাদা প্রশ্ন করেন তাহলে জবাব দিতে পারব।

মিঃ স্পীকার ঃ---শ্রীনগেন্দ্র জমাতিয়া।
শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---কোয়েশ্চান নং ৫৮।
শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---কোয়েশ্চান নং ৫৮।

প্রশ্ন

১। আগরতলা হইতে অমরপুর রাঙামাটি পর্যন্ত সরকারী অথবা বেসরকারী বাস চালু করার কোন পরিকল্পনা আছে কি?

২। থাকলে কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

৩। না থাকলে তার কারণ?

উত্তর

১। আগরতলা হইতে অমরপুর-রাঙামাটি পর্যন্ত সরকারী অথবা বেসরকারী বাস চালু করার কোন পরিকল্পনা নাই। তবে আগরতলা হইতে অম্পি পর্যন্ত দুইটি টি,আরটি,সি,র বাস দৈনিক যাচ্ছে।

২। এক্ষণই কোন পরিকল্পনা নাই। যেহেতু অম্পির পর রাস্তা খারাপ এবং অম্পিছড়ার উপর কোন পুল নাই।

৩। ১নং এবং ২নং প্রশ্নের জবাবেই এর জবাব দেওয়া হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমহোদয় বলেছেন যে অম্পি-ছড়ার উপর কোন ব্রীজ নাই। এই কারণে টি,আর,টি,সির বাস যেতে পারছে না। এই

শীতের মরশুমে সেই অম্পি ছড়ার উপর দিয়ে গাড়ী চলাচল করছে। কাজেই সেখানে টি,আর,টি,সির বাস চালু করা হবে কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় স্পীকার স্যার, অম্পি থেকে রাঙামাটি যাওয়ার রাস্তাটা খুব খারাপ এবং তারপর সেখানে ব্রীজ নেই। এই রাস্তা মেরামতের প্রশ্ন আছে, দ্বিতীয়তঃ রিভারের উপর দিয়ে লাইট গাড়ী যেতে পারে কিন্তু হেভি গাড়ী যাওয়া রিস্ক। কাজেই এই ব্রীজ না হওয়া পর্যন্ত টি,আরটিসির বাস চালু করার মত কোন আশা দেখছি না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমেহোদয় জানেন কি যে এই ব্রীজের উপর দিয়ে হেভী ট্রাক মাল টেনে নিয়ে যাচ্ছে, জে,সি,আই মাল টানছে, ট্রাক ভর্তি করে কাঠ নিয়ে এই ছড়া পার হয়ে যাচ্ছে?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ---মাননীয় স্পীকার স্যার, এটাতো প্রাইভেট গাড়ীর কথা। তারা নিজেরা রিস্ক নিয়ে করছে। কিন্তু কর্পোরেশনের গাড়ী চালু করতে গেলে, সেখানে আমি ইন্জিনীয়ারদেরকে পাঠিয়েছি, তারা পরীক্ষানিরীক্ষা করে রিপোর্ট দিলে চিন্তা করে দেখা হবে কি করা যায়।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, এই রাস্তায় কোন কালে সরকারী এবং বেসরকারী বাস চলবে কি না?

শ্রীবৈদ্যনাথ মজুমদার ---মাননীয় স্পীকার স্যার, কোন কালে চলত কি না এটা এখন বলা সম্ভব নয়। পরবর্তীকালে খোঁজ খবর নিয়ে বলতে পারি।

মিঃ স্পিকার ঃ---শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৭০, এডুকেশান ডিপার্টমেন্ট।

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৭০।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে কোন কোন গাঁওসভায় কিছু সংখ্যক ব্যাক্তিকে বার্ধক্য ভাতা মঞ্জুর করার পর অবশ্যই আবেদন পত্র বিবেচনা করা স্থগিত রাখা হয় এবং পরে গাঁও প্রধানদের নিকট থেকে অগ্রাধিকারের ভিত্তিতে দশটি করে নাম চাওয়া হয়।

২। সত্য হইলে গাঁও প্রধানদের প্রেরিত নাম অনুসারে অতঃপর প্রত্যেক গাঁওসভায় ভাতা মঞ্জুর করা হয়েছে কি না?

৩। এ পর্যন্ত সারা ত্রিপুরায় মোট কতজনকে বার্ধক্য ভাতা দেওয়া হয়েছে?

উত্তর

১। হ্যাঁ।

২। প্রধানদের প্রেরিত নামের তালিকা থেকে কেন্দ্রীয় স্ক্রুটিনি কমিটির সুপারিশ অনুসারে অগ্রাধিকার ভিত্তিতে বার্ধক্য ভাতা মঞ্জুর করা হয়েছে।

৩। এ পর্যন্ত মোট ৩,২৯৬ জনকে বার্ধক্য ভাতা মঞ্জুর করা হয়েছে।

শ্রীমতিলাল সরকার ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে গাঁওসভা কর্তৃক প্রেরিত তালিকা থেকে সিলেকশন করা হয়েছে কিন্তু আমি জানি প্রধানরা যে দশটি নামের তালিকা পাঠিয়েছিলেন এবং দপ্তরকে জানিয়েছিলেন সেই দশটির বাহিরেও অনেক নাম সিলেকশন করা হয়েছে। এই রকম অনেক গাঁও সভা আছে।

শ্রীদশরথ দেব :---মাননীয় স্পীকার স্যার, গাঁওসভা বার্ধক্য ভাতার যে লিস্ট পাঠিয়েছিল প্রথমে, দশ জনের নাম চাওয়া হয়েছিল এবং তার মধ্যে প্রায়রিটি হিসাবে কোন ৫ জনকে গাঁও সভা প্রধানরা দেয় ইন অর্ডার অব মেরিট সেটা মার্ক করে দেওয়া হয়েছিল। যে সব গাঁওসভা থেকে সেই ভিত্তিতে নাম এসেছিল সেই বৃদ্ধদেরই দেওয়া হয়েছে। তবে কোন কোন গাঁওসভা থেকে সেই ভিত্তিতে নাম আসেনি। কারণ প্রথমে অনেকগুলি নাম ৪০।৫০টা করে দেওয়া হয়েছে। সেগুলিতে প্রায়রিটি মাক দেওয়া ছিল না। কিন্তু সেগুলি আসতে দেরী হয়েছিল। স্ক্রুটিনিটা যাদেরকে নিয়ে করা হয়েছিল, আমি যতটুকু জানি এই পেনসনটা পেতে পেতে অনেক বৃদ্ধ মরে যেত, টাকা দেখে যেতে পারতনা। কাজেই তখন যে ক্রাইটেরিয়া ছিল তার ইনকাম কত, তার বয়স কত, কারও বয়স কম দেখানে হয়েছে। তবে গাঁও সভা যে লিস্ট দিয়েছিল যদি মাননীয় সদস্য এই লিস্টের বাহিরে কাউকে দেওয়া হয়ে থাকে এই রকম উদাহরণ দেন সেটা নিশ্চয়ই তদন্ত করে দেখা হবে।

শ্রীমতিলাল সরকার ঃ---সাপ্লিমেন্টারী স্যার, যে দশটি নাম গাঁওসভা থেকে দিয়েছিল তার বাহিরেও দেওয়া হয়েছে। তার প্রমাণস্বরূপ বিশালগড়ের গকুলনগর, ধনিয়াপাড়া, যোগেন্দ্রনগর এই রকম আরও অনেক গাঁওসভা আছে তারা যে দশটি নাম পাঠিয়েছিল সেই নামের লিস্ট অনুসারে করা হয় নি। মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে গাঁও সভা থেকে লিস্ট আসতে দেরী হবে বলে দপ্তর অপেক্ষা করতে পারে নি তাহলে কেন অনেক বৃদ্ধকে এই বার্ধক্য ভাতা পাওয়ার আগেই মরে গেল? কাজেই ঐ ক্ষেত্রে প্রশাসনিক কোন রকম গাফিলতা আছে কি না সেই সম্পর্কে তদন্ত করে দেখবেন কি না?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য গাঁওসভাগুলির লিস্ট দিলে আমরা নিশ্চয়ই তদন্ত করে দেখব। গাঁও সভা বার্ধক্য ভাতার জন্য যে লিস্ট পাঠায় সেটা স্ক্রুটিনি হতে দেরী হয়েছিল কারণ ৫০।৬০ জনের নাম বাছতে অসুবিধা হয়েছে। তখন আমরা আবার তাদেরকে নির্দেশ দেই যে দায়িত্বটা গাঁওসভার উপর ছেড়ে দেওয়াই ভাল। ওরা নিজেরা কার কত ইনকাম, বয়স কত সবই জানে এবং গাঁওসভা যে লিস্ট পাঠিয়েছিল, যে সুপারিশ করেছিল পরবর্তী সময়ে অগ্রাধিকারের ভিত্তিতে সেটা করা হয়েছিল। এখন যে উদাহরণ দেওয়া হয়েছে সেগুলি আমরা তদন্ত করে দেখব।

শ্রীকেশব চন্দ্র মজুমদার ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে গাঁওসভার সুপারিশের ভিত্তিতেই টাকা মঞ্জুর করা হয়েছে। এটা গাঁওসভার সুপারিশ না গাঁও প্রধানদের সুপারিশ. এটা যদি গাঁও প্রধানের সুপারিশ হয় তাহলে পঞ্চায়েতের কোন সিদ্ধান্ত সরকারের কাছে দিয়েছিল কি না জানা দরকার। আমার জানা মত বিভিন্ন গাঁওসভা যেমন মাতাবাড়ী চন্দ্রপুরের গাঁও প্রধান তার শ্বাশুরীকে বার্ধক্য ভাতা দেওয়ার জন্য সুপারিশ করেছিল যার প্রচুর জমিজমা আছে, যার পরিবারের কোন অভাব থাকার কথা নয়। কাজেই গাঁওসভা পঞ্চায়েতের সুপারিশ বা সিদ্ধান্ত নিয়ে সুপারিশ করেছিল কি না সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় স্পীকার স্যার, আমাদের সরকারের যে নির্দেশ সেই নির্দেশ অনুসারে সব গাঁও সভাকেই লিস্ট করার জন্য বলা হয়েছিল। এবং সেই লিস্ট গাঁওসভার সুপারিশ হিসাবেই ধরে নিয়েছি। গাঁওসভা বলতে গাঁও প্রধান বা কোন ব্যক্তিকে বুঝায় না। যদি কোন গাঁওসভা নিজেদের ইচ্ছামত সুপারিশ করে থাকে এবং সেটা যদি সেই মুহূর্তে সরকারের দৃষ্টিতে আনা হয় তাহলে তদন্ত করে ব্যবস্থা করা যেত।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---গাঁওসভার লিস্ট ছাড়াও বাইরে থেকে নাম পড়েছে এটা সরকার তদন্ত করে দেখবেন কি?

শ্রীদশরথ দেব ঃ---বাইরে থেকে কোন নামই পড়ে নাই। তাই তদন্ত করে দেখার কোন প্রয়োজন নেই। মাননীয় সদস্য হয়ত আমার জবাবটা ঠিক বুঝতে পারেন নি। অমরা

যখন প্রথম গাঁও সভার কাছে লিস্ট চাই, তখন কোন কোন গাঁও সভা ৪০, ৩০, ২০, ১৫ জন করে নাম দিয়েছেন। কিন্তু আমরা প্রতিটি গাঁওসভাকে বলেছি, আমরা ৫ জন করে নেব। প্রথম যখন এত নাম আসতে থাকে, তখন আমাদের স্ক্রুটিনি সিলেকশান কমিটির পক্ষে খুবই অসুবিধা হতে থাকে কোন ৫ জনকে রাখবে। তাই আমরা প্রতিটি গাঁও সভাকে বলেছি, ১।২ করে নাম্বার দিয়ে যেন তারা ১০ জনের নাম পাঠায়। আমরা সেই নাম্বার অনুযায়ী প্রথম ৫ জনকে নাম নিয়ে নেব।

শ্রীমাখনলাল চক্রবর্তী ঃ---নাম সিলেকশান হবার পর বা বার্ধক্য ভাতা পেয়ে কিছু বৃদ্ধ হয়ত মারা গেছেন। ঐ বৃদ্ধদের পরিবারের যারা ওয়ারিশ আছে, কিংবা বৃদ্ধের স্ত্রী হয়ত বর্তমান আছে, তাকে ঐ ভাতা দেওয়ার সরকারের কোন পরিকল্পনা আছে কি?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, এই ভাতা দেওয়া হয় তাদেরই, যাদের ভরণ পোষণের কেহ নাই সেই সব বৃদ্ধকে। তাদের পরিবারকে নয়। সুতরাং তার স্ত্রী কিংবা ওয়ারীশকে দেবার কোন প্রশ্নই উঠে না।

শ্রীমাখনলাল চক্রবর্তী ঃ---এই সব পরিবারগুলিতে যারা জীবিত আছেন তাদের কোন আয় নেই। কাজে কাজেই ঐ বৃদ্ধের স্ত্রীকে ভাতাটা দেওয়া হবে কিনা তাই জানতে চাইছি?

শ্রী দশরথ দেব ঃ---মাননীয় সদস্যের জানা উচিত, দরিদ্র ভাতা দেওয়া হয়নি।

মিঃ স্পীকার ঃ---শ্রী হরিনাথ দেববর্মা।

শ্রী হরিনাথ দেববর্মা ঃ---স্টার্ট কোয়েশ্চান নং ৭৬।

শ্রী দশরথ দেব ঃ---স্টার্ট কোয়েশ্চান নং ৭৬।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে আঠারমুড়া, লংতরাই ও জম্পুই পাহাড়ে বসবাসকারী জুমিয়া উপজাতিদের জুমিয়া উপজাতি পুনর্বাসন পরিকল্পনায় আদৌ অন্তর্ভুক্ত করা হয় নাই।

২। সত্য হইলে তাহার কারণ কি?

উত্তর

১। ইহা সত্য নয়।

২। প্রশ্ন উঠে না।

শ্রী হরিনাথ দেববর্মা ঃ---সাপ্লিমেন্টারী স্যার, লংতরাই পাহাড়ের উপর সাইকার-বাড়ীতে ২৬ পরিবার ডালং ও ২৮ পরিবার রিয়াং আছে। তারা সেখানে দীর্ঘদিন বসবাস করছে। এখন পর্য্যন্ত জুমিয়া পুনর্বাসন পান নি। শুধু তাই নয়, জম্পুই পাহাড়ে মিজো এবং লুসাই জুম পদ্ধতিতে চাষ করছে। সমতল জায়গা নেই। তাদের সারা জীবনই জুমের উপর নির্ভর করে থাকতে হয়। কিন্তু তাদের পুনর্বাসনের কোন ব্যবস্থাই করা হয় নি আজ পর্য্যন্ত। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় কিছু জানাবেন কি?

শ্রী দশরথ দেব ঃ---এটা যে সাইকার বাড়ী বলে বাদ দেওয়া হয়েছে, এই রকম চিন্তা ঠিক নয়। আমরা ১৮ মুড়া এলাকায় গঙ্গানগরে ৮৮ পরিবারকে পুনর্বাসন দিয়েছি, সেই ১৮ মুড়ায় মাসরাইবাড়ীতে ১৯৭০-৭১ সাল থেকে এই পর্যন্ত ৭৩ পরিবারকে পুন-র্বাসন দেওয়া হয়েছে। বিল্লধর চৌধুরী বাড়ীতে ৮৮ পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে, লংতরাই পাহাড়ের শিকারী বাড়ীতে ৪০ জনকে এবং জম্পুই পাহাড়ের সাবলেত ৪৯ জনকে পুনর্বাসন দেওয়া হয়েছে। এরা হচ্ছে লুসাই।

শ্রী হরনাথ দেববর্মা ঃ---সাবলে লুসাই নয়, এরা রিয়াং।

শ্রী দশরথ দেব ঃ---ট্রাইবেল মাত্রই জুমিয়া। তাদের পুনর্বাসন দেওয়ার পরিকল্পনা আমাদের আছে, এবং এই বৎসরে যাতে আমরা আরো বেশী পুনর্বাসন দিতে পারি তার জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এখন প্রায় ১৬,০০০ এর মত পরিবার আছে। তাদের সবাইকে আমরা এক সঙ্গে পুনর্বাসন দিতে পারব না। তবে এর অর্থ এই নয় যে, সরকার সবার পুনর্বাসনের জন্য ভাবছেন না। তবে আমরা স্টেজ বাই স্টেজ যাতে দিতে পারি তার জন্য প্রচেষ্টা চলছে।

শ্রী হরনাথ দেববর্মা ঃ---এখন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যে সমস্ত দুর্গম অঞ্চলে পাহাড়ীরা বসবাস করছেন, যাদের সমতল জায়গা নেই. দুর্গম পাহাড়ের ২০০ ৩০০ ফুট উপরে তারা আছেন, তাদেরকে প্রায়রিটি বেসিসে পুনর্বাসন ব্যবস্থা করা হবে।

শ্রী দশরথ দেব ঃ---পুনর্বাসন দেওয়ার ব্যাপারে তাদেরই প্রাধান্য দেওয়া হচ্ছে।

মিঃ স্পীকার ঃ—শ্রীমোহন লাল চাকমা।

শ্রী মোহনলাল চাক্‌মা ঃ---স্টার্ট কোয়েশ্চান নং ৯৩।

শ্রী দশরথ দেব ঃ---স্টার্ট কোয়েশ্চান নং ৯৩।

প্রশ্ন

১। হেডমাষ্টার নাই এমন হাই স্কুলের (দশম মান) সংখ্যা বর্তমানে সমস্ত ত্রিপুরায় কত?

২। হেড মাষ্টার বিহীন ঐ সমস্ত হাইস্কুলে কবে নাগাদ হেডমাষ্টার নিয়োগ করা হইবে।

৩। এতদিন পর্যন্ত উক্ত স্কুল সমূহে হেড মাষ্টার নিয়োগ না করার কারণ কি?

উত্তর

১। হেডমাষ্টার নাই এইরূপ হাইস্কুলের সংখ্যা ৩০ (ত্রিশ)।

২। এ পর্যন্ত কোন নির্দ্ধারিত তারিখ স্থির হয় নাই।

৩। মাননীয় সাব-জজ কোর্টের সাময়িক স্থগিতাদেশ থাকায় বর্তমানে শূন্য পদগুলি পূরণ করা যাইতেছে না।

মিঃ স্পীকার স্যার, হাউসের অবগতির জন্য বলছি, ২য় প্রশ্নের উত্তরে আমি বলেছি, নির্দ্ধারিত তারিখ এ পর্যন্ত স্থির হয় নাই। তার কারণ হচ্ছে, একজন স্কুল অব ইন্স-পেক্‌টর মামলা করেছেন, যাতে হেড্‌মাষ্টার রিক্রুটমেন্ট বন্ধ রাখা হয়। এই জন্য কোর্টের রায় সাপেক্ষ স্থগিত রাখতে আমরা বাধ্য। কোর্টের রায় হয়ে গেলেই অমরা যত তাড়াতাড়ি কাজটি সম্পন্ন করব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---সেই ইন্সপেক্‌টর অব স্কুলের নাম কি?

শ্রী দশরথ দেব ঃ---সেই ইন্সপেক্‌টরের নাম এখন আমার হাতে নেই, তবে কোর্টে কেস আছে।

মিঃ স্পীকার ঃ---শ্রীতরণী মোহন সিং।

শ্রী তরণী মোহন সিংহ ঃ---কোয়েশ্চান নং ৯৬।

শ্রী দশরথ দেব ঃ---কোয়েশ্চান নং ৯৬।

প্রশ্ন

১। ১৯৮০ সালে ১০ম শ্রেণীর বিদ্যালয়কে দ্বাদশ শ্রেণী স্কুলে উন্নীত করার জন্য সরকারের পরিকল্পনা আছে কি?

২। যদি থাকে তবে কয়টি স্কুলকে উন্নীত করা হবে তার বিভাগ ভিত্তিক হিসাব।

৩। ১৯৮০ সনে কাঞ্চনবাড়ী স্কুলকে দ্বাদশ শ্রেণী স্কুলে উন্নীত করা হবে কি?

৪। যদি না করা হয়ে থাকে, তার কারণ?

উত্তর

১। হ্যাঁ, আছে।

২ ও ৩। কাঞ্চনবাড়ী সহ প্রতিটি এলাকার প্রস্তাব যথা সময়ে বিবেচনা করা হবে।

৪। প্রশ্ন উঠে না।

শ্রী তরণী মোহন সিংহ ঃ---সাপ্লিমেন্টারী স্যার, যে স্কুলে ৪৮ জন ছাত্রের মধ্যে ৩৭ জন্য পাশ করে, ২ জন কম্পার্টমেন্টাল পায়, সেই স্কুলে দ্বাদশ শ্রেণী না থাকাতে ছাত্ররা পড়াশুনা করতে পারছে না। সুতরাং এই স্কুলকে দ্বাদশ শ্রেণীতে উন্নীত করার জন্য যত তাড়াতাড়ি সম্ভব ব্যবস্থা নেওয়া হবে কি?

শ্রী দশরথ দেব ঃ---এই রকম রেজাল্ট প্রায় স্কুলেই থাকতে পারে। তবে যে স্কুল থেকে পাশ করা হয়েছে আবার সেই স্কুলে ভর্তি হতে হবে এমন কোন কথা নেই। যদি সব স্কুলেই এ রকম ব্যবস্থা করতে পারতাম তবে ভাল হত। কিন্তু সেটা করা সম্ভব নয়। তাহলে সব জুনিয়ার ও সিনিয়র বেসিক স্কুল গুলিকে দশম শ্রেণীর স্কুলে এবং দ্বাদশ শ্রেণীর স্কুলে উন্নীত করতে হয়। সে দিক থেকেই বলছি, শুধু কাঞ্চনবাড়ীই নয় আরো অনেক স্কুল করব। তবে কোনটা প্রাধান্য পাবে সেটা লিষ্ট অনুযায়ী বিবেচনা করা হবে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, এ পর্যন্ত কয়টি স্কুলকে দ্বাদশ শ্রেণীতে উন্নীত করার বিবেচনাধীন আছে এবং তন্মধ্যে কয়টির ক্ষেত্রে সিদ্ধান্ত নেওয়া হয়েছে?

শ্রী দশরথ দেব ঃ---এখন পর্যন্ত কোন স্কুলের ক্ষেত্রেই সিদ্ধান্ত নেওয়া হয় নি।

মিঃ স্পীকার ঃ---শ্রীতরণী মোহন সিন্হা, শ্রীঅভিরাম দেববর্মা, শ্রীনকুল চন্দ্র দাস।

(ব্র্যাকেটেড)

শ্রী তরণী মোহন সিন্হা ঃ---কোয়েশ্চান নং ৯৭ স্যার।

শ্রী দশরথ দেব ঃ---কোয়েশ্চান নং ৯৭ স্যার।

প্রশ্ন

১। ইহা কি সত্য ৮ম শ্রেণী পর্যন্ত ছাত্র-ছাত্রীদের দুপুরে ০.৫০ পয়সার টিফিন দেওয়ার একটা পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন?

২। এই ব্যাপারে সরকারের বার্ষিক কত টাকা ব্যয় হবে?

৩। ১০ম বা দ্বাদশ শ্রেণীর বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের টিফিন দেওয়ার জন্য অনুরূপ পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

উত্তর

১। না।

২। প্রশ্ন উঠে না ।

৩। না। তবে যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে সেটা হচ্ছে মিউনিসিপ্যালিটির নোটিফায়েড এলাকা এবং অন্যান্য এলাকায় যে সমস্ত স্কুল প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত আছে সেই সমস্ত স্কুলের ছাত্রছাত্রীদের দুপুরে জন প্রতি দৈনিক ০,৫০ পয়সা করে টিফিন দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আর হাই বা হায়ার সেকেণ্ডারী স্কুলগুলির সংগে যে সমস্ত প্রাইমারী স্কুলগুলি আছে, সেগুলিকে দেওয়া সম্ভব হবে না, যদি ঐ সমস্ত প্রাইমারী স্কুলগুলি সেপারেট না থাকে।

শ্রী মাখনলাল চক্রবর্তী ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীমহোদয় কি জানাবেন এই প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত যে টিফিন দেওয়ার পরিকল্পনা নেওয়া হয়েছে সেটা কবে নাগাদ কার্য্যকরী করা হবে?

শ্রী দশরথ দেব ঃ---এই শিক্ষা বৎসর থেকেই এই কাজ শুরু হবে এবং ইতিমধ্যেই এটা করার জন্য বিভিন্ন কমিটি গঠন করার জন্য তোড়জোড় চালানো হচ্ছে।

শ্রী উমেশ চন্দ্র নাথ ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, এই পরিকল্পনার ফলে ত্রিপুরার কত ছাত্রছাত্রী উপকৃত হবে?

শ্রী দশরথ দেব ঃ---মিঃ স্পীকার স্যার, এই প্রশ্নের সঠিক উত্তরটি আমার কাছে এখন নেই, তবে যতদুর আমার মনে হচ্ছে তাতে ১,৫০ লক্ষের বেশী হবে।

শ্রী কেশব চন্দ্র মজুমদার ঃ---সাপ্লিমেন্টারী স্যার, নোটিফায়েড এরিয়া এবং মিউনিসি-প্যালিটির মধ্যে যে সব প্রাইমারী স্কুল আছে বা বেসিক স্কুল আছে, সেই সমস্ত স্কুলে বাচ্চা ছেলেদের টিফিন দেওয়ার জন্য সরকার চিন্তা ভাবনা করছেন কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন?

শ্রী দশরথ দেব ঃ---পরিকল্পনা আমাদের আছে, তবে ফাণ্ডের অভাবের দরুণ আমরা এটা করতে পারছি না। তবে রুরাল এরিয়াতে ১ম থেকে ৫ম শ্রেণী যা আমরা দেব তাতে প্রায় দেড় লক্ষেরও বেশী ছাত্রছাত্রী উপকৃত হবে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন এই টিফিনের জিনিষ গুলি কি সরকার থেকে সাপ্লাই করা হবে নাকি ছাত্র-ছাত্রীদের পয়সা দিয়ে দেওয়া হবে?

শ্রী দশরথ দেব ঃ---আমরা যেটা ভাবছি সেটা হচ্ছে, সেই স্কুল কমিটি এবং সেই গাঁও সভার সদস্যদের নিয়ে একটি কমিটি করা হবে এবং তাদের হাতে টাকা দিয়ে দেওয়া হবে এবং তারাই সেই জিনিষগুলি সংগ্রহ করবেন। তবে কোন ছাত্র-ছাত্রীদেরকেই নগদ পয়সা খাবারের জন্য দেওয়া হবে না।

মিঃ স্পীকার ঃ---শ্রীনিরঞ্জন দেব।

শ্রীনিরঞ্জন দেব ঃ---কোয়েশ্চান নং ১৩৯ স্যার।

শ্রীদশরথ দেব ঃ---কোয়েশ্চান নং ১৩৯ স্যার।

প্রশ্ন

১। সরকার সিদ্ধান্ত অনুসারে রাজ্যের ট্রাইবেল ছাত্রাবাস গুলিতে ইংরেজী ও অঙ্কের কতজন শিক্ষক আজ অবধি নিযুক্ত করা হয়েছে?

২। ছাত্রাবাস ও শিক্ষকের নাম সহ তার হিসেব?

উত্তর

১। ৭৬ জন শিক্ষক আজ অবধি নিযুক্ত হয়েছেন।

২। সঙ্গীয় তালিকায় দেওয়া হইল।

| Sl. No. | Boarding House attached to. | Name of the Tutors. | Subject. |
|---|---|---|---|
| 1 | | 2 | 3 |
| 1. | Manu H/S. School, Sabroom. | i) Sri Dhirendra Kr. Sarkar, A/T, Manu H/S. School. | English. |
| | | ii) Sri Gour Hari Das, A/T, Manu H./S School. | Mathematics. |
| 2. | R. K. Institution, Kailasahar. | i) Sri Kutub Ali, A/T, R. K. Institution. | English. |
| | | ii) Sri Achinta Kr. Roy A/T, R. K. Institution. | Mathematics. |
| 3. | Salema High School, Kamalpur. | i) Sri Birendra Kr. Bhattacherjee, A/T, Salema High School. | English. |
| | | ii) Sri Makhan Ch. Debnath, A/T, Salema High School. | Mathematics. |
| 4. | Chebri High School. Khowai. | i) Sri Birballabh Paul, A/T, Chebri High School. | English. |
| | | ii) Sri Naresh Ch. Ghosh, A/T, Chebri High School. | Mathematics. |
| 5. | Teliamura H/S. School, | i) Sri Sukha Rn. Sarkar, A/T, Teliamura H/S. School. | English. |
| | | ii) Sri Kamalendra Chakraborty, A/T, Kanchanbari H/S. School. | Mathematics. |
| 6. | Kanchanbari H/S. School, | i) Sri Birendra Lal Dhar, A/T, Kanchanbari H/S. School. | English. |
| | | ii) Sri Nripendra Kr. Chanda, A/T Teliamura H/S. School. | Mathematics. |
| 7. | Muharipur High School, Belonia. | i) Sri Umesh Ch. Roy, A/T, Muhuripur High School. | English. |
| | | ii) Sri Krishna Lal Das, A/T, Muharipur High School. | Mathematics. |
| 8. | Charilam H/S. School, Sadar. | i) Sri S. K. Deb, A/T. Charilam H/S. School. | English. |
| | | ii) Sri Gopal Ch. Debnath, A/T, Charilam H/S. School. | Mathematics. |
| 9. | Khowai Boy's H/S. School. | i) Sri Nani Gopal Datta Gupta, A/T, Khowai Boy's H/S. School. | English. |
| | | ii) Sri Dilip Kr. Chakraborty, A/T, Khowai Boy's H/S. School. | Mathematics. |
| 10. | Kailashahar Girls' H/S. School. | i) Syed Nesar Ali, A/T, Kailasahar Girls' H/S. School. | English. |
| | | ii) Sri Anil Rn. Das, A/T. Kailasahar Girls' H/S. Shcool. | Mathematics. |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 11. | Melagarh H/S. School. | i) Sri Bidhu Bh. Roy, A/T. Melagarh H/S. School. | English. |
| | | ii) Sri Debaprasad Bhowmik, A/T, Melagarh H/S. School. | Mathematics. |
| 12. | Amarpur H/S. School. | i) Sri Anil Baran Goswami, A/T. Amarpur H/S. School. | English. |
| | | ii) Sri Sudir Kr. Debnath, A/T. Amarpur H/S. School. | Mathematics. |
| 13. | B. B. Institution, Dharmanagar. | i) Sri Phani Bn. De Choudhury, A/T, B. B. Institution, Dharmanagar. | English. |
| | | ii) Sri Anil Ch. Karmakar, A/T. B. B. Institution, Dharmanagar. | Mathematics. |
| 14. | K. B. Institution, Udaipur. | i) Sri Nani Gopal Mazumder, A/T, K. B. Institution. | English. |
| | | ii) Sri Sambhunath Podder, A/T. | Mathematics. |
| 15. | Khowai Girls' H/S. School | i) Smt. Laxmi Saha, A/T., Khowai Girls' H/S. School. | English. |
| | | ii) Smt. Alpana Sengupta, A/T. Khowai Girls. H/S. School. | Mathematics. |
| 16. | Sabroom H/S. School. | i) Sri Subash Ch Das, A/T, Sabroom H/S. School. | English. |
| | | ii) Sri Ranjit Kr. Deb, A/T. Sabroom H/S. School. | Mathematics. |
| 17. | Kalshi Sr. Basic School. under IS., Santirbazar. | i) Sri Ajit Kr. Roy, P/I, Kalashi Sr. Basic School. | English. |
| 18. | Padmapur H/S. School, DHM. | i) Sri Kshirode Debnath, A/T. Padmapur H/S. School. | English. |
| | | ii) Sri Pataki Rn. Das, A/T. Padmapur H/S. School. | Mathematics. |
| 19. | K. C. Girls' H/S. School, KMP. | i) Prahllad Ch. Dutta, A/T. K. C. Girls' H/S. School. | English. |
| | | ii) Sri Aswani Kr. Debnath, A/T. K. C. Girls. H/S. School. | Mathematics. |
| 20. | Barapathari High School. | i) Sri Paritosh Biswas, A/T. Barapathari High School. | English. |
| | | ii) Sri Tushar Kanti Paul, A/T. Barapathari High School. | Mathematics. |
| 21. | Kanchanpur High School. | i) Sri Pijush Kanti Das, A/T., Kanchanpur High School. | English. |
| | | ii) Sri Sudhakar Debnath, A/T. Kanchanpur High School. | Mathematics. |
| 22. | Kamalpur H/S. School. | i) Sri Nikhil Rn. Choudhury A/T. Kamalpur H/S. School. | English. |
| | | ii) Sri Debabrata Biswas, A/T. Kamalpur H/S. School. | Mathematics. |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 23. | Sepaijala High School. | i) Sri Prafulla Kr. Choudhury, Sepaijala High School. | English. |
| | | ii) Sri Prafulla Banik, A/T. | Mathematics. |
| 24. | Kalayanpur H/S. School. | i) Sri Jatindra Kr. Mohanta, A/T. Kalayanpur H/S. School. | English. |
| | | ii) Sri Swapan Kr. Hore, A/T. Kalayanpur H/S. School. | Mathematics. |
| 25. | Nutan Bazar High School. | i) Sri Santi Rn. Banik, A/T. Nutan Bazar High School. | English. |
| | | ii) Sri Sunil Debnath, A/T. Nutan Bazar High School. | Mathematics. |
| 26. | Bodhjung Boys' H/S. School. | i) Sri Ajoy Kr. Roy, A/T. Bodhjung Boys. H/S. School. | English. |
| | | ii) Sri Surjya Lal Saha, A/T. Bodhjung Boys' H/S. School. | Mathematics. |
| 27. | Chawmanu Sr. Basic School. under IS., Manughat. | i) Sri Ranjit M alakar, A/T. Chawmanu Sr . Basic School. | English. |
| | | ii) Sri Rabindra Datta, A/T. Chawmanu Sr. Basic School. | Mathematics. |
| 28. | Chailengta Sr. Basic School. under IS., Manughat. | i) Sri Anil Ch. Das, A/T. Chailengta Sr. Basic School. | English. |
| | | ii) Sri Kshitindra Mohan Datta, A/T. Chailengta Sr. Basic School. | Mathematics. |
| 29. | Marachara High School. | i) Sri Sudarsan Bhattacherjee, A/T. Marachara High School. | English. |
| | | ii) Sri Pijush Kanti Das, A/T. Marachara High School. | Mathematics. |
| 30. | Bishramganj H/S. School. | i) Sri Mohini Lal CJoudhury, Bishramganj H/S. School. | English. |
| | | ii) Sri Satyabrata Bhattacharjee, A/T. Bishramganj H/S. School. | Mathematics. |
| 31. | U.K. Academy, Agartala. | i) Sri Kanai Lal Banik, A/T. U. K. Academy. | English. |
| | | ii) Sri Nakul Ch. Biswas, A/T. U. K. Academy. | Mathematics. |
| 32. | N. C. Institution. | i) Sri Mono Rn. Das, A/T. N. C. Institution. | English. |
| | | ii) Sri Nitish Kr. Saha, A/T. N. C. Institution. | Mathematics. |
| 33. | Sabroom Girls' H/S. School. | i) Sri Tridib Chakraborty, A/T. Sabroom Girls. H/S. School. | English. |
| | | ii) Sri Kamani Kr. Nath, A/T. Sabroom Girls' H/S. School | Mathematics. |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 34. | Pecharthal High School. | i) Sri Nilmani Paul, A/T. Pecharthal High School. | English. |
| | | ii) Sri Mahendranath Sikdar, A/T. Pecharthal High School. | Mathematics. |
| 35. | Charipara High School. | i) Sri Santosh Kr. Bhattacherjee, A/T., | English. |
| 36. | Fatikroy H/S. School. | i) Sri Anil Chandra Nath. | English. |
| | | ii) Sri Ramendranarayan Datta. A/T. | Mathematics. |
| 37. | Harachandra High School. | i) Sri Parimal Choudhury A/T. | Mathematics. |
| | | ii) Sri Gouranga Ch. Roy, I/C. | English. |
| 38. | Bishalgarh H/S. School. | i) Sri Atindra Kr. Das, A/T. | English. |
| | | ii) Sri Prangopal Goswami, A/T. | Mathematics. |
| 39. | Belonia Vidyapith, Belonia. | i) Sri Benode Behari Gope, A/T. | English. |
| | | ii) Sri Ranjit Dey, A/T. | Mathematics. |

শ্রীনিরঞ্জন দেব ঃ---সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, এই সমস্ত শিক্ষকদের কি ভাবে নিয়োগ করা হয়েছে?

শ্রীদশরথ দেব ঃ---এই শিক্ষক নিযুক্তির ব্যাপারে প্রধানত ঃ সেই বোর্ডিং এর হেড মাষ্টারের উপর নির্দেশ দেওয়া হয়েছে এবং তাঁরাই নামগুলি সুপারিশ করেন এবং ডিপার্টমেণ্ট তাঁদের নিয়োগ করেন।

শ্রীনিরঞ্জন দেব ঃ---স্যাপ্লিমেণ্টারী স্যার, যে সব স্কুলে টিচার্স কাউন্সিল নাই, সেই সব স্কুলে প্রধান শিক্ষক নিজের ব্যাক্তিগত মতানুযায়ী এই ইংরেজী ও অঙ্কের নিয়োগ করে থাকেন, মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানেন কি?

শ্রীদশরথ দেব ঃ---এ সম্পর্কে আমার জানা নেই।

মিঃ স্পীকার ঃ---শ্রীউমেশ নাথ।

শ্রীউমেশ নাথ ঃ---কোয়েশ্চান নং ১৭ স্যার।

শ্রীদশরথ দেব ঃ---কোয়েশ্চান নং ১৭ স্যার।

প্রশ্ন

১। ইহা কি সত্য, বটরশী জে,বি, স্কুল এবং আমটিলা ভি, নানাজাম্পা, জে,বি, স্কুলের টিনের ছানিযুক্ত ঘরগুলো ভাঙ্গে ভাঙ্গে অবস্থায় আছে?

২। যদি সত্য হয়, তবে ঘরগুলি রিপেয়ারিং না করার কারণ কি?

৩। ঐ ঘরগুলি কবে পর্যন্ত রিপেয়ারিং করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। বটরশী জে,বি, স্কুল গৃহের জন্য রিপেয়ারীং এবং আমটিলা ভি,নানাজাম্পা স্কুল গৃহের জন্য রিপেয়ারীং প্রয়োজন, কিন্তু স্কুল গৃহ গুলোর অবস্থা এমন নহে যে ক্লাশ চলার পক্ষে অনুপযুক্ত।

২। মেরামত করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হইয়াছে। এই নানাজাম্পা জে,বি, স্কুল গৃহের জন্য ৭ হাজার ৬ শত টাকা ইতিমধ্যেই প্রশাসনিক মঞ্জুর দেওয়া হয়েছে এবং পূর্ত দপ্তরে হ্যাণ্ড ওভার করা হয়ে গেছে। অপরটি সম্পর্কে এষ্টিমেট চলছে এবং টাকাটা আমরা ব্যবস্থা করে দেব।

৩। বর্তমান আর্থিক বৎসরে ঐ ঘরগুলো মেরামত করা হইবে বলে আশা করা যায়।

মিঃ স্পীকার ঃ---কোয়েশ্চান আওয়ার শেষ। যে সমস্ত স্টার্ড কোয়েশ্চানের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি এবং আনস্টার্ড কোয়েশ্চানের উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

পার্ট-'টু'

দৃষ্টি আকর্ষণী নোটিশ

মিঃ স্পীকার ঃ---আমি মাননীয় সদস্য শ্রীরাধারমন দেবনাথের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি কিন্তু মাননীয় সদস্য অনুপস্থিত থাকায় দৃষ্টি আকর্ষণী নোটিশটি বাতিল হয়ে যায়।

আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় শিক্ষা মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহাশয় কতৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন নোটিশটির বিষয়বস্তু হলো ঃ---

> "গত ১৩ই ডিসেম্বর বিলোনীয়া বিভাগের রাঙ্গামুড়া গ্রামে কংগ্রেস (ই) গাঁও প্রধান ও উপ-প্রধানের নেতৃত্বে কংগ্রেসী গুণ্ডাদল কর্তৃক রাঙ্গামুড়া গ্রামের বাড়ী বাড়ী গিয়ে মা-বোনদের উপর অত্যাচার ও নিরীহ নাগরিকদের মারধর এবং বাজার লুটের ঘটনা সম্পর্কে"।

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় স্পীকার স্যার, পুরান রাজবাড়ী থানার রাধানগর গ্রামের ১২ জন শ্রমিক গত ১৩।১২।৭৯ইং তারিখে ঐ থানায় অধীন রাঙ্গামুড়া গ্রামে ধান কাটিতে যায়। কাজের শেষে ফিরিবার সময় রাঙ্গামুড়ার কংগ্রেস (আই) দলের সমর্থক শ্রীনারায়ণ সাহা জিজ্ঞাসা করে কেন তাহারা অন্য গ্রামে ধান কাটিতে আসে। এই নিয়া তর্কাতর্কি হয়। রাঙ্গামুড়ার উপপ্রধান বিদ্যাধর দে এবং তাহার সমর্থক লোকের (উক্ত ১২ জন শ্রমিকের) উপর আক্রমণ করে ফলে মারামারি আরম্ভ হয়। এই সংবাদ শুনিয়া রাধা-নগরের প্রধান শ্রীবীরেন্দ্র দেবনাথ (সি,পি,আই,এম) সমর্থক তাঁহার ২৫ জন সমর্থক সহ ঘটনার বিবরণ জানিতে ও তাহার গ্রামের আটক শ্রমিকদের উদ্ধার করিবার জন্য রাঙ্গামুড়ায় যান। রাঙ্গামুড়ার দক্ষিণ বাজারের কয়েকজন সি,পি,আই(এম) সমর্থক তাহাকে উত্তর বাজারে দিকে যাইতে নিষেধ করেন। ইহা সত্বেও তিনি উত্তর বাজারের দিকে অগ্রসর হন। অগ্রসর হওয়া মাত্রই কংগ্রেস (আই) সমর্থকগণ তাহাকে এবং তাহার সমর্থকগণকে তাড়া করে আসে। আক্রমণকারী জনতার সংখ্যাধিক্য হেতু শ্রীদেবনাথ স্থান ত্যাগ করে চলে আসেন। এই সময় উত্তর বাজারের দুই দলের মধ্যে প্রচণ্ড মারা-মারি শুরু হয়। রাধানগরের লোকেরা পলাইয়া যায়। কিন্তু নারায়ণ দেবনাথ নামে রাধানগরের এক ব্যাক্তিকে শ্রীরতন দে আটক করিয়া রাঙ্গামুড়ার উপপ্রধান শ্রীবিদ্যাধর দের বাড়ীতে নিয়ে আসে। রাধানগরের জনতাকে বিতাড়িত করে রাঙ্গামুড়ার উত্তেজিত জনতা রাঙ্গামুড়া দক্ষিণ বাজারে প্রবেশ করে ও বাজারটি তছনছ করে। তাহার দক্ষিণ বাজারের কিছু নারী ও পুরুষের উপর অত্যাচার করে।

এখানে উল্লেখ থাকে যে, রাধানগর গ্রামের অধিবাসীগণ সি,পি,আই(এম) দলের সমর্থক ও এই গ্রামের প্রধান শ্রীবীরেন্দ্র দেবনাথ সি,পি,আই (এম) দলের সমর্থক। রাঙ্গামুড়া গ্রামটি কংগ্রেস আই সমর্থক ও তাহার প্রধান শ্রীহরি দত্ত এ উপপ্রধান শ্রীবিদ্যা-ধর দেও কংসেগ্র (আই) সমর্থক। রাঙ্গামুড়ার দক্ষিণ বাজারের একজন ছাড়া সমস্ত দোকানের মালিক সি,পি,আই(এম) সমর্থক।

এই ঘটনার পরিপ্রেক্ষিতে গত ১৪।১২।৭৯ইং তারিখ রাধানগর গ্রামের শ্রীযতীন্দ্র দেবনাথের অভিযোগক্রমে পুরান রাজবাড়ী থানায় ভারতীয় দণ্ডবিধি ১৪৮।১৪৯।৩৪২।৩২৫ ধারামতে ৪(১২) ৭৯নং মোকদ্দমা নথিভুক্ত করা হয়। ঐ দিনই রাঙ্গামুড়া গ্রামের শ্রীবিদ্যাধর দের পাল্টা অভিযোগ ক্রমে পুরান রাজবাড়ী থানায় ভারতীয় দণ্ডবিধি ১৪৮।১৪৯।৪৪৯।৩৪২।৩২৫ ধারামতে ৪(১২) ৭৯নং মোকদ্দমা নথিভুক্ত করা হয়।

পুরান রাজবাড়ী থানার ও.সি. এবং বিলোনিয়ার পুলিশের সার্কেল ইন্সপেক্টার গত ১৩.১২.৭৯ইং তারিখ সন্ধার পরই এই খবর পেয়ে মধ্য রাত্রে রাঙ্গামুড়ায় আসেন। ঘটনাস্থলে উভয় পক্ষের বক্তব্য নথিভুক্ত করে তদন্ত কার্য্য আরম্ভ করা হয়। ১৪.১২.৭৯ইং তারিখ সকাল ৪ ঘটিকায় ৪(১২)৭৯নং মোকদ্দমার সাথে জড়িত কংগ্রেস(আই) দলের সমর্থক শ্রীবিদ্যাধর দে, আদিনাথ দে, রতন দে, নারায়ণ সাহা এবং জীতেন্দ্র দেকে গ্রেপ্তার করা হয়। সেই সাথেই সি.পি.আই(এম) দলের সমর্থক শ্রীনারায়ণ দেবনাথ, শ্রীজীগেন্দ্র দেবনাথ এবং শ্রীমণীন্দ্র দেবনাথকে ৫(১২)৭৯ইং মোকদ্দমায় বর্ণিত অভিযোগ গ্রেপ্তার করা হয়। বেলা প্রায় ১০টার সময় শ্রীবতীন্দ্র দে ওরফে দুলালকে ৫(১২)৭৯নং মোকদ্দমায় জড়িত থাকার অভিযোগে গ্রেপ্তার করা হয়। শ্রীনারায়ণ দেবনাথকে পুলিশ উপপ্রধানের বাড়ী হইতে উদ্ধার করে। সমস্ত আসামীকে বিলোনীয়া হাসপাতালে প্রেরণ করে প্রাথমিক চিকিৎসা করা হয়। তাহারা সাধারণ ধরণের আঘাত পেয়েছিল। আসামীদিগকে বিলোনীয়া কোর্টে চালান দেওয়া হয় ও তথা হইতে তাহারা জামিনে মুক্ত হয়।

রাঙ্গামুড়া বাজারটি দু ভাগে বিভক্ত। বাজারের উত্তর অংশের অধিবাসীরা কংগ্রেস (ই) সমর্থক এবং বাজারের দক্ষিণ অংশের অধিবাসীরা সি,পি,আই(এম) এর সমর্থক।

ঘটনার পরই বিলোনীয়ার পুলিশ ইন্সপেক্টার পুরান রাজবাড়ী থানা হইতে একজন এ.এস.আই এবং তিন জন কনষ্টেবল নিয়ে রাঙ্গামুড়া বাজারে একটি পুলিশ চৌকি স্থাপন করেন। রাঙ্গামুড়ার দক্ষিণ বাজারের দোকানদারগণ ভয়ে ১৩ই ডিসেম্বর রাত্রেই অন্যত্র পলাইয়া যান।

দক্ষিণ ত্রিপুরার এডিশ্যনাল পুলিশ সুপার রাঙ্গামুড়া এসে সমস্ত দোকনদারগণকে ডেকে জিজ্ঞাসা করেন। শ্রীবীরেন্দ্র দাস, দক্ষিণ রাঙ্গামুড়ার বাজারের কয়েকজন দোকানদার এবং কয়েকজন মহিলা হামলায় তাহাদের কিছু জিনিষপত্র খোয়া গেছে বলে অভিযোগ করেন। সোনার গয়না, টাকা পয়সা ছিনাইয়া নেওয়া হইয়াছে এবং কেরোসিন তৈল ইত্যাদি মাটিতে ফেলে দেওয়া হইয়াছে। বলে অভিযোগ করা হয়। এই অভিযোগের ভিত্তিতে গত ১৫.১২.৭৯ইং পুরান রাজবাড়ী থানায় ৬(১২)৭৯ইং মোকদ্দমা ভারতীয় দণ্ডবিধির ৩৯৫।৪২৭।৩২৫ ধারায় নথিভুক্ত করা হয়।

বিলোনিয়া পুলিশের সার্কেল ইন্সপেক্টার এবং পুরান রাজবাড়ী থানার ভারপ্রাপ্ত অফিসারকে ঘটনাটির যথোপযুক্ত তদন্ত করিতে এবং সাক্ষ্য প্রমাণের ভিত্তিতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিবার জন্য নির্দেশ দেওয়া হইয়াছে। অস্থায়ী পুলিশ ক্যাম্পটি চালু রেখে শান্তি শৃঙ্খলা ফিরাইয়া আনিতে নির্দেশ দেওয়া হইয়াছে।

শ্রীসুবোধ দাস ঃ---পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, নারায়ণ দেবনাথকে উপপ্রধান বিদ্যাধরের বাড়ী থেকে উদ্ধার করা হয়েছে। তাকে সেখানে বাজারের উপর মারা হয়েছে এবং এই অবস্থার মধ্যে থেকে উদ্ধার করা হয়েছে। তাকে সেখানে বাজারের উপর মারা হয়েছে এবং এই অবস্থায় মধ্যে তাকে সেখানে আটকে রেখেছে এবং মার-ধোর করেছে এবং এর পর তাকে আবার পুলিশ এরেণ্ট করেছে, এটা কি রকম ঘটনা, এটা আমার বুঝতে অসুবিধা হচ্ছে। তাকে যখন এরেণ্ট করা হয়েছে তখন পুলিশ এবং সি,আর,পিকে ২০০ টাকা ঘুষ দেওয়া হয়। বলা হয় যে, তাকে সেখানে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে কিন্তু আসলে সেখানে চিকিৎসার কোন ব্যবস্থা হয় নি এমনকি জল পর্যন্ত খাইতে চাইলে তাকে জল দেওয়া হয় নি, এবং তাকে বলেছে যে তোমাকে ত্রিপুরার রাজ্যের মুখ্যমন্ত্রী বানিয়ে দেব। সেখানে নাকি নির্বিচারে মিলন দেবনাথ, মিলন দেবনাথের মা এবং মিলন দেবনাথের এক বোনের টি,বি, হয়েছে তাদের--সকলের উপরই অত্যাচার করা হয়েছে। কিন্তু যার বিরুদ্ধে তারা কেস করেছে সেই কংগ্রেস (আই)এর সমর্থককে এরেণ্ট করা হয়নি। এবং তারপর তারা বাড়ী বাড়ী গিয়ে বলেছে যে তাদের খুন করা হবে। মাননীয় মুখ্যমন্ত্রী যখন সেখানে গিয়েছিলেন তখন সেখানে মিলন দেবনাথের বাবা গিয়ে মুখ্যমন্ত্রীকে বলেছেন "আমাদের রক্ষা করুন" কিন্তু আমরা দেখছি

মাননীয় মন্ত্রী যে স্টেটমেণ্ট দিয়েছেন সেখানে এইগুলির কেন উল্লেখ নেই সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় সদস্য যে তথ্য এখানে পরিবেশন করেছেন এটা অত্যন্ত গুরুত্বপূর্ন। এই ব্যাপারে মনে হয় পুলিশের কিছু অংশ জড়িত ছিল। এই ঘটনাকে তদন্ত করার প্রয়োজন আছে। আমি সরকারের পক্ষ থেকে মাননীয় সদস্য যেসব অভি-যোগ এনেছেন সেগুলিকে নিশ্চয় তদন্ত করে দেখবার ব্যবস্থা করবো। একটি গ্রামের শ্রমিক গিয়ে অন্য গ্রামে কাজ করতে পারবে না। অন্য গ্রামে কাজ করতে গেলে তাদের উপর মারধোর করা হয়। একগ্রামের শ্রমিক অন্য গ্রামে গেলে তাদের উপর মারধোর করতে হবে এই ধরণের চিন্তাধারা ভারতীয় কোন সংবিধানে দেখা যায় না। স্বৈরতান্ত্রিক অভিধানে হয়ত পাওয়া যেতে পারে। শ্রমিকেরা যেখানে কাজ পান সেখানেই যায়। সেই ক্ষেত্রে আমার গ্রাম, আমার গাঁওসভা এই সব জিনিষ অত্যন্ত খারাপ। ত্রিপুরার পক্ষে তা অত্যন্ত ক্ষতিকর। দ্বিতীয়ত কংগ্রেস আইএর কর্মীরা যে পূর্ব পরিকল্পিত ভাবে তাদের উপর আক্রমন করেছিল তা আগে থেকে বোঝা যায়। তারা যখন কাজ কই বাড়ী ফিরিছিল, তখন তাদেরকে জিজ্ঞাসা করা হয়, এবং তাদের উপর আক্রমন কর হয়। এই ঘটনাতে কংগ্রেসর গুণ্ডারা সংঘবদ্ধ ভাবে সেখানে ছিল এবং তাদের উপর আক্রমন করেছিল। কাজেই মামলাটি যে চলছে, প্রশাসনিক তরফ থেকে নিশ্চয় আমর দেখব।

শ্রীসমর চৌধুরী ঃ---পয়েণ্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, এই যে নারায়ণ দেবনাথ এবং সহকর্মীরা, তাদের বিরুদ্ধে পুলিশের যে অভিযোগ এসেছিল সেটা কোন রকম প্রাথমিক তদন্ত না করে আইনগত ব্যবস্থা নিয়েছিল পুলিশ কর্তৃপক্ষ। মাননীয় মন্ত্রী যে স্টেটমেণ্ট এখানে দিয়েছেন তার মধ্যে এটা আছে কিনা।

শ্রীদশরথ দেব ঃ---এই স্টেটমেণ্ট আমার কাছে নেই। তবে আজকে মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন সেটা সরকার পক্ষ থেকে আমি দেখবো। এই ঘটনার সত্যাসত্য বিচার করব।

শ্রীবকুল দাস ঃ---মাননীয় মন্ত্রী মহোদয় যে স্টেটমেণ্ট দিয়েছেন তার মধ্যে পুলিশের রিপোর্টে পাওয়া যায় বাজারের একাংশ কংগ্রেস আই এবং দক্ষিণাংশ সি,পি,এম। এটা তারা কি করে রিপোর্টে তথ্য দিতে পারতেন। এটা বুঝলাম না। এটা সম্পূর্ন পলিটি-কেলি মটিভেটেড হয়ে দেওয়া, এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা।

(নো রিপ্লাই)

শ্রীখগেন দাস ঃ---অন পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশান স্যার, সেদিন বিকালে কংগ্রেস আই গুণ্ডারা বাড়ী বাড়ী গিয়ে যে তাণ্ডব নৃত্য চালিয়েছিল এবং ছেলে মেয়েদের উপর মারধোর করেছিল দোকানপাট লুট করেছিল এবং দোকানপাট পুড়িয়ে দেওয়া হয়েছিল। এই ঘটনার সময় আমাদের মাননীয় রাজস্বমন্ত্রী সেখানে উপস্থিত ছিলেন। এই ঘটনা বিলোনীয়াতে হয়েছিল। এই ঘটনা মাননীয় রাজস্বমন্ত্রী নিজেও সি,আইকে জানিয়েছিল। পরে যখন সি,আইকে এই ঘটনা সম্পর্কে বল্লাম, তখন সি,আই বল্লেন এই রকম কোন ঘটনা ঘটেনি। সামান্য কিছু মারধোর হয়েছে। এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা?

শ্রীদশরথ দেব ঃ---এই তথ্য আমার কাছে নাই। তবে এই ঘটনা যদি মন্ত্রী মহাশয় নিজে সি,আইর কাছে বলে থাকেন এবং তিনি যদি এই ধরণের কোন বক্তব্য করে থাকেন তাহলে নিশ্চয় বুঝতে হবে সি,আই এই ব্যাপারকে আদৌ গুরুত্ব দেননি। কিংবা ইগনর করার চেষ্টা করেছেন। যদি তিনি এটাকে গুরুত্ব দিতেন তাহলে শান্তি শৃঙ্খলা আগেই ফিরিয়ে আনা যেত।

নকুল দাস ঃ---মোট কটি বাড়ীতে লুটপাট হয়েছে, কি কি জিনিষ লুটপাট হয়েছে এবং বাজারের মধ্যে কত তেল, কত কাপড় ইত্যাদি ইত্যাদি নষ্ট হয়েছে এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা জানতে চাই।

শ্রীদশরথ দেব ঃ---এই তথ্য আমার হাতে নেই।

শ্রীনকুল দাস ঃ---এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে থাকা উচিত ছিল। কারন পুলিশের রিপোর্টে এই তথ্য থাকবে না। কাজেই যে সমস্ত পুলিশ অফিসাররা এই তথ্য সংগ্রহ করেন নাই সরকার তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীদশরথ দেব ঃ---প্রথমে বিষয়টা খুজে বের করতে হবে।

মিঃ স্পীকার ঃ---আমি নিম্ন লিখিত সদস্য মহোদয়ের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি।

১। শ্রীসমর চৌধুরী

নোটিশটির বিষয় বস্তু হল ঃ---গত ১২ই জানুয়ারী লেম্বুছড়া বাজারে বাজি পুরানো জনিত অগ্নিকাণ্ডের ফলে দোকানপাট ভষ্মীভুত সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

মাননীয় ভারপ্রাপ্ত স্বরাষ্ট্র (পুলিশ) দপ্তরের মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপরাগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীদশরথ দেব ঃ---স্যার, আমি ১৮ তারিখে এর জবাব দেব।

মিঃ স্পীকার ঃ---মাননীয় মন্ত্রী ১৮ তারিখে উত্তর দেবেন।

মিঃ স্পীকার ঃ---সভার পরবর্তী কার্যসূচী হলো ঃ---"লেয়িং অব দি ইন্টিরীম রিপোর্ট সেকেণ্ড ইন্টিরিম রিপোর্ট থার্ড, ইন্টিরিম রিপোর্ট-ফোর্থ অব দি বর্মন কমিশন অব ইনকোয়ারী"।

আমি মাননীয় বিভাগীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রিপোর্ট ৩টি সভার সামনে পেশ করার জন্য।

শ্রীদশরথ দেব ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি "দি ইন্টিরীম রিপোর্ট-সেকেণ্ড ইন্টিরীম রিপোর্ট-থার্ড ইন্টিরীম রিপোর্ট-ফোর্থ অব দি বর্মন কমিশন অব ইনকোয়ারী" সভার সামনে পেশ করছি।

"জেনারেল ডিসকাশন অন দি ডিমাণ্ডস্ ফর সাপ্লিমেন্টারী গ্র্যান্টস্ ফর দি ইয়ার, ১৯৭৯-১৯৮০ইং"

মাননীয় অধক্ষ্য মহাশয় ঃ---এখন আলোচ্য বিষয় হচ্ছে ১৯৭৯-৮০ সালের অতিরিক্ত ব্যায় বরাদ্দের দাবীর উপর সাধারণ আলোচনা। আজ সংক্রান্তি দিন। তাই আজ আমি হাউসের সামনে একটি প্রস্তাব রাখছি। সেটি হচ্ছে বেলা ২টা পর্যন্ত হাউস চলার পর ছুটি হয়ে যাবে।

শ্রীদশরথ দেব ঃ---আমি এই ব্যাপারে এগ্রি।

মাননীয় অধ্যক্ষ মহোদয় ঃ---আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব আলোচনা চলাকালে তারা যেন তাদের বক্তৃতা অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর সীমাবদ্ধ রাখেন।

আমি মাননীয় সদস্য শ্রীদ্রাউ কুমার রিয়াং মহোদয়কে বক্তৃতা আরম্ভ করার জন্য অনুরোধ রাখছি।

শ্রীদ্রাউকুমার রিয়াং ঃ---মাননীয় স্পীকার স্যার, বামফ্রন্ট সরকার ১৯৭৯-৮০ সালের যে সাপ্লিমেন্টারী বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করতে পারছিনা। সমর্থন করতে না পারার কারণ হল আমরা দেখেছি গত১ বছরে গরীব মানুষের উন্নতির জন্য জনগনের উন্নতির জন্য তারা কিছুই করেননি। আমরা দেখেছি কংগ্রেস আমলে কেবিনেট মন্ত্রী এবং ডেপুটি মন্ত্রী ছিল। বামফ্রন্ট সরকারের আমলে ডেপুটি পর্যায়ের মন্ত্রী নাই, সবাইকে কেবিনেট পর্যায়ে নেওয়া হয়েছে। বামফ্রন্ট আসার পরে তাদের মন্ত্রীদের জন্য নতুন গাড়ী কেনা হয়েছে। মনে হয় কংগ্রেসের গাড়ী ব্যবহার করবেননা। যেহেতু তারা নুতন সরকার করেছেন, সেহেতু নূতনভাবে তারা কাজ দেখাতে চায়, আর সেজন্যই তারা নূতন নুতন গাড়ী কিনেছে। আমি দেখেছি যে কংগ্রেস আমলে মন্ত্রীদের চেম্বারে যে সব চেয়ার টেবিল ছিল, সেগুলিকে সরিয়ে দিয়ে সেখানে নূতন চেয়ার টেবিল রাখা হয়েছে। এই ভাবে সব জায়গায় পাবলিক মানিকে নষ্ট করা হয়েছে এবং কংগ্রেস আমলে আমরা যা দেখিনি এখন তা দেখছি, আমরা শুনেছি পার্লামেন্টের ইলেকশানে যারা দাঁড়ায় তারা ভারপ্রাপ্ত মন্ত্রী বা সরকারী অফিসের কর্মী হতে পারে না। তারা কোন সরকারী কাজ করতে পারবেনা, কোন মন্ত্রীত্ব করতে পারবে না, ইলেকশানে দাঁড়াতে গেলে তাদেরকে কাজে ইস্তফা দিতে হবে, কিন্তু বামফ্রন্ট করলেন কি, যে দপ্তর বিহীন মন্ত্রীকে সরকারী টাকায় ভাতা পেতে হবে এবং শুধু সরকারী টাকা কেন সরকারী কাজেও তাক ব্যবহার করতে পারবে।

শ্রীসমর চৌধুরী ঃ---পয়েন্ট অব অর্ডার স্যার, চীফ ইলেক্টরেল অফিসার দায়িত্ব দেন রিটার্নিং অফিসারকে, তিনি সমস্ত কিছু যাচাই করেন। এটা ওখানের ব্যাপার স্যার, ওখানে যারা যারা নমিনেশান সাবমিট করেছিল, তারা ইলকটেট হয়েছে এবং ইলেকশানও হয়ে গেছে এটা এখানে আনা মানে রিটার্নিং অফিসার যে নির্দ্দেশ দিয়েছে সেটা সম্পর্কে প্রশ্ন তোলা। স্যার, আমার মনে হয় হাউসে এই সম্পর্কে প্রশ্ন তোলা যায় না।

শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ---স্যার, আমার কথা হচ্ছে পাবলিক মানি সম্পর্কে আপনি যে বরাদ্দ করেছেন, সেটাকে আমি সমর্থন করতে পারিনা। কারণ আমি জানি যে পুলিশের জন্য যে বাজেট করা হয়েছিল, এই বাজেটে পুলিশের কি কাজ ছিল এই প্রশ্ন যখন আমি তুলেছিলাম তখন বলেছিলেন যে পুলিশকে আমরা করীৎকর্মা গড়ে তুলব। যাতে গরু চোর ধরতে পারে, সিঁদেল চোর ধরতে পারে, কিন্তু আমরা দেখেছি যে পুলিশ বাহিনীর কোন উন্নতি হয় নি, আরও অবনতি ঘটেছে। এখন আরও বেশী চুরি হচ্ছে, খুন খারাপী বেড়েছে, আইন শৃঙ্খলা মেইনটেইন হচ্ছে না, মিজো হামলা লেগেই আছে। কাজেই পুলিশের জন্য ১৬ লক্ষ টাকার মত যে অতিরিক্ত ব্যয় বরাদ্ধ ধরা হয়েছে তাকে আমি সমর্থন করতে পারি না।

তারপর আর একটা খাতে অতিরিক্ত ব্যয় বরাদ্ধ করা হয়েছে, সেটা হল শিক্ষার ক্ষেত্রে, সেখানেও আমরা দেখেছি যে সুষ্ঠভাবে কিছু হচ্ছে না। পাহাড়ে এমন অনেক স্কুল আছে যেখানে এখনও শিক্ষক যায় নি, তারপর গ্রামে গ্রামে যাদেরকে বয়স্ক শিক্ষার কাজে নিযুক্ত করা হয়েছে, তাদের মধ্যে অনেকেই লিখতে পারে না, পড়তে পারেনা, তাদেরকে বাল্য শিক্ষা নিয়ে ঘোরাঘুরি করতে দেখা যায়, কাজেই তারা যে কিভাবে ছাত্রদের শিক্ষা দেবে তা ত খুব সহজেই বুঝা যায়। এই যেখানে গ্রামের চেহারা সেখানে কি করে যে বয়স্ক শিক্ষা দেবে তা আমরা বুঝতে পারছি না। আমি আরও জানি যে আগরতলাতে প্রচুর স্টাফ আছে, অথচ গ্রামের যে সব স্কুলে স্টাফ নাই সেখানে ট্রান্স-ফার করে শিক্ষক পাঠানোর হচ্ছে না।

তারপরে ফুড ফর ওয়ার্কের কাজের জন্যও অতিরিক্ত ব্যয় বরাদ্ধ করা হয়েছে, সেখানেও আমরা দেখেছি যে ফুড ফর ওয়ার্কের কাজের নাম করে বামফ্রন্ট সরকার অনেক টাকা নষ্ট করেছে। আর বাকী টাকা দিয়ে আমি জানি যে একটা লেবার

কমিটি গঠন করেছে, তাতে ৪ আনা করে কেটে নেওয়া হয়। শ্রমিকরা পায় ১.২৫ পয়সা, তার থেকে ২৫ পয়সা কমিটি কেটে নেয়, আর বাকী ১ টাকা শুধু ঘরে ফিরে। এ ছাড়া আমরা আরও দেখেছি যে যারা সি,পি,আই(এম) এর কর্মী বা সমর্থক তাদেরকে দিয়ে বেশী কাজ করানো হয়, কারণ তাদের থেকে ৪ আনা পয়সা কাটা সুবিধা যেহেতু তারা সি,পি,আই(এম)এর কর্মী, আর অন্যান্য সমর্থকদের দিয়ে কাজ করানো হচ্ছে না, কারণ তারা যে সি,পি,আই (এম) এর কমিটিতে ৪ আনা পয়সা দিতে বাধ্য নয়। কাজেই দেখা যাচ্ছে যে শ্রমিকদের দিয়ে একটা রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্যই এটা করা হচ্ছে। আমার মনে হয় এটা গণতন্ত্রের সম্পূর্ণ বিরোধী।

তারপর ইরিগেশানের জন্য যে বরাদ্ধ চাওয়া হয়েছে, সেখানেও কোন কাজ হচ্ছে না, যেমন বগাফাতে যে ইরিগেশানের ব্যবস্থা আছে সেখানে সরকার ঠিক মত কিছুই দিতে পারছে না।

(গণ্ডগোল)

কাজেই এটাকেও আমি সমর্থন করতে পারছি না।

তারপর রোডের জন্য যে বরাদ্ধ দেওয়া হয়েছে, সেখানেও আমি দেখেছি যে কোন কাজ হচ্ছে না। যে সব রাস্তা দিয়ে গতদিনে গাড়ী চলতে পারেনি, সেইসব রাস্তা এখনও ঠিক করা হয়নি। আমি দেখেছি যে ইটের অভাবে, সিমেন্টের অভাবে রাস্তা তৈরী হচ্ছে না। অথচ রোডের জন্য যা বরাদ্ধ এনেছে ৩৮ লক্ষ ৫৬ হাজার টাকা সেটাকেই তারা খরচ করতে পারে না, আবার বেশী করে বরাদ্ধ করা হয়েছে।

তারপর প্রেসের কথা ত বলেও লাভ নেই, এই প্রেস কি গভর্নমেন্টের প্রেস না বাম ফ্রন্টের প্রেস তা বুঝাই যায় না। প্রেসের কাগজে ছাপা হবে কোন মন্ত্রীর ছেলে হয়েছে কোন মন্ত্রীর মেয়ের বিয়ে তাদের কুষ্ঠি। কোন মন্ত্রী জনসভায় কি বলেছে তা দরকারী কোন সরকারী কাজ এই প্রেসগুলি থেকে বেরোয়না। এই যে আমাদের বিধানসভার প্রসিডিংগুলি সেগুলিকি সময় মত ছাপা হচ্ছে? কাজেই এই বামফ্রন্ট সরকারের প্রেসের জন্য যে ১০ লক্ষ ২৫ হাজার টাকা অতিরিক্ত বরাদ্দ ধরা হয়েছে তাকে সমর্থন করতে পারি না। কাজেই যে ঘটনা গুলি হচ্ছে তা একটার পর একটা আলোচনা করতে চাই। কিন্তু সময় নেই তবুও কয়েকটা উদাহরণ যে এখানে উল্লেখ করেছি তার দ্বারা সদস্যরা ও সরকার বুঝতে পারবেন। বামফ্রন্ট সরকার ত এতদিন ক্ষমতা পায়নি, এই ত মাত্র নূতন করে ক্ষমতা পেয়েছে তাই কিভাবে ক্ষমতা ব্যবসার করবে তা বুঝে উঠতে পারছে না। আরেকটা কথা হল বাঘ যদি একবার রক্তের স্বাদ পায় তাহলে আর অন্য কিছুতে স্বাদ পায় না। ৩০ বছর পর্যন্ত সরকারী টাকা দেখেনি অতএব তারা সরকারের টাকা নয়-ছয় করবে আমরা জানি। ফুড-ফর-ওয়ার্ক প্রেস ইত্যাদি ৫ বছর তারা পার্টির উদ্দেশ্যে চালিয়ে যাবে। সরকারের টাকা ও সরকারের কাজ-কর্ম এ উদ্দেশ্যে চাওয়া হচ্ছে তাতে কোন সন্দেহ নেই। অতএব যে সমস্ত সাপ্লিমেন্টারী অর্থ চাওয়া হয়েছে তা সমর্থন করতে পারি না।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ**---মাননীয় সদস্য, শ্রীঅমরেন্দ্র শর্মা।

**শ্রীঅমরেন্দ্র শর্মা ঃ**---মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্রেন্টস্, ১৯৭৯-৮০-র জন্য চাওয়া হয়েছে তাকে আমি সমর্থন করি। এই প্রসঙ্গে আমি কয়েকটা কথা বলতে চাই যে দ্রাউকুমার রিয়াং যে বক্তব্য রেখেছেন তাতে তিনি কোন তথ্য হাজির করতে পারেননি যে কিভাবে সরকারের টাকা নয় ছয় হচ্ছে, সরকারের টাকা পার্টির কাজে লাগছে। কোন তথ্য ত তিনি হাজির করতে পারেননি তাহলে কেন তিনি এ মন্তব্যগুলি করেছেন। তাঁর মন্তব্যের মধ্যে তিনি এটা তুলে ধরতে চেয়েছেন যে বামফ্রন্ট সরকার তার কাজ-কর্মের জন্য যে টাকা, বরাদ্ধ করছেন সে সমস্ত টাকাগুলি অপচয় হচ্ছে। কোথায় পার্টির কাজে টাকা খরচ করা হচ্ছে? তার ত তিনি কোন সুনির্দিষ্ট তথ্য দিতে পারেন নি। আমরা দেখলাম যে পুলিশের জন্য যখন অর্থ বরাদ্ধ

চাওয়া হয়েছিল তখন তারা তার বিরোধিতা করেছিলেন, তাঁরা ক্ষিপ্ত হয়েছিলেন। এখানে দেখছি যে উনি একটু নির্বাচনের কথা উল্লেখ করতে চেয়েছেন সে সম্পর্কে বলছি যে গত লোকসভা নির্বাচনে যে টাকা লেগেছে এবং খরচ হয়েছে এবং যেটা এখনও খরচ করার প্রয়োজন রয়েছে তার জন্য এখানে অতিরিক্ত অর্থ বরাদ্ধ ধরা হয়েছে। লোকসভা নির্বাচন যে ত্রিপুরাতে শান্তিপূর্নভাবে সমাপ্ত হয়েছে সেটা বলার অপেক্ষা রাখে না। কিন্তু উপজাতি যুব সমিতি এবং অন্যান্য দল যেমন আমরা বাঙ্গালী ও কংগ্রেস আই বা তাদের সমগোত্র দল ত্রিপুরার বিভিন্ন অঞ্চলে শান্তিশৃঙ্খলা ব্যাহত করার প্রয়াস চালিয়েছিল। ধর্মনগরে ১৪৪ ধারা জারি করা সত্বেও তারা মানুষের উপরে বিভিন্ন আক্রমণ চালিয়ে গেছে। আমরা আরও দেখেছি যে সকল উপজাতি সাধারণ মানুষ, বাঙ্গালী সাধারণ মানুষের সঙ্গে কাজ করেন, তাঁদেরকে বিচ্ছিন্ন করার চেষ্টা করেছিল কিন্তু তার ফল হল তারা আজ সাধারণ মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছে, ইলেকশান হল তার প্রমাণ। আমার মনে হয় ইলেকশানে হেরে যাওয়াকে তারা বলছে সরকারী অর্থের অপচয়। যদি তাই হত তাহলে সাধারণ মানুষ বামফ্রন্ট সরকারের প্রতি তাদের আস্থা রাখতে পারতেন না। আমরা দেখছি যে কিভাবে বামফ্রন্ট সরকার অতিরিক্ত অর্থ নিয়ে গ্রামের ডেভেলাপমেন্ট করে চলছেন। আগরতলা বসে থাকলে তা দেখা যাবে না। গ্রামে কোন খানে কি কাজ করা হবে তা গ্রামের লোকেরা পঞ্চায়েতের মাধ্যমে ঠিক করেনে। তাতে আমরা আরও দেখছি যে কিভাবে ধীরে ধীরে সরকারী ক্ষমতা গ্রামের লোক দর হাতে যাচ্ছে। এই বামফ্রন্ট সরকার গ্রামের লোকদের কে আত্মসচেতন হয়ে গ্রামের উন্নতি করার জন্য কিভাবে সংগঠিত করে তুলেছেন তা দেখবার মত। তাতে গ্রামে নূতন আলো দেখা দিয়েছে। আমরা দেখছি যে অতিরিক্ত অর্থ বরাদ্দের ক্ষেত্রে ফুড ফর ওয়ার্ক-এর জন্য ধরা হয়েছে প্রায় ৬ লক্ষ টাকার মত এবং এবং ইমপ্রুভমেন্ট, অব দি ভিলেজের জন্য ৮ লক্ষ ৫৩ হাজার ২ শত টাকা, পঞ্চায়েত ঘর ইত্যাদির জন্য ৪ লক্ষ ৫০ হাজার, গ্র্যান্ট ইন-এইড ৩ লক্ষ ৭৫ হাজার। এই টাকাটা কোন পার্টির কাজে যাচ্ছে ওরা বলতে পারবেন না। যখন পঞ্চায়েত ঘর তৈরী হচ্ছে তার সবগুলিই যে বামফ্রন্টের পঞ্চায়েতেই তৈরী হচ্ছে তা নয়, উপজাতি যুব সমিতির পঞ্চায়েত ও আছে। এর মধ্যে যারা নির্দল নাম নিয়ে বিভিন্ন জায়গায় কাজ করেছিল তারাও আছে, আবার অন্য লোকেরাও আছে। এই ধরণের বিভিন্ন জায়গায় বিভিন্ন লোক দিয়ে বিভিন্ন গাঁওসভা গঠিত হয়েছে এদের হাতেও অর্থ যাচ্ছে। ত্রিপুরার বিভিন্ন জায়গায় যেমন ধর্মনগরে আমি দেখেছি যারা নির্দল নামে এবং জনতা নামে কাজ করেছে এবং পরবর্তী সময়ে বিভিন্ন গাঁওসভার দাঁড়িয়েছে, তাদের গাঁওসভায় আমরা এই ধরণের অনেক কারচুপির কথা বিভিন্ন সময়ে জনসাধারণের কাছ থেকে পেয়েছি।

আজকে গ্রাম পঞ্চায়েতকে যে অর্থ বরাদ্ধ করা হয়েছে সে অর্থ ব্যয় করা হবে গরীব মানুষের উন্নতির জন্য, গ্রামের উন্নতির জন্য। আর যদি সে অর্থ গ্রামের উন্নয়নের জন্য ব্যয় না করা হয় তবে আজ আর সাধারণ মানুষও বসে নেই, তারা আজ সংঘবদ্ধ। তারা এর জন্য গ্রাম পঞ্চায়েতকে চাপ দেবে কিভাবে টাকা খরচ হলো তার হিসাব চাইবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, গ্রামের উন্নয়নের জন্য যে টাকা বরাদ্ধ করা হয়েছে সেটা জনকল্যাণেই করা হয়েছে। গরীব মানুষের স্বার্থেই সেটা করা হয়েছে। আমরা দেখছি যে অন্যান্য খাতেও যে বরাদ্ধগুলি ধরা হয়েছে সে বরাদ্ধগুলিও ত্রিপুরার সাধারণ মানুষের, শ্রমিক, কৃষক কর্মচারীদের স্কুলের ছাত্রদের কথা চিন্তা করেই এই রূপ বরাদ্ধ করা হয়েছে। স্কুলের ছাত্রদের টিফিনের যে ব্যবস্থা বামফ্রন্ট সরকার করেছেন তার জন্যও অতিরিক্ত ব্যয় বরাদ্ধ ধরা হয়েছে। বিভিন্ন গাঁও সভায় যেসব গরীব ও দুস্থ পীড়িত অভিভাবক আছেন যাদের ছেলেমেয়েরা স্কুলে যেতে পারে না এবং যদি স্কুলে যায় তাকে প্রায়ই তাকে না খেয়েই স্কুলে যেতে হয় কারন গরীব অভিভাবকরা তাদের খাবারও ঠিকমত যোগার করতে পারে না তারা এখন একটু নিশ্চিত থাকতে পারবেন যে তাদের ছেলেমেয়েরা কিছু খাক না খাক স্কুলে অন্ততঃপক্ষে ৫০ পয়সার জল খাবার তারা খেতে পাবে। তার জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্ধ করতে হয়েছে। আমরা মানে বামফ্রন্ট সরকার বেশী হয়তো দিতে পারছেন না, তবে তারা যা দিতে পারছেন

তাতে সাধারণ মানুষ গ্রামের গরীব এবং দুস্থ মানুষের কাছে এটা একটা পরম সান্তনা। শিক্ষাক্ষেত্রে ছাত্রদের জন্য সরকার এইযে ব্যবস্থা গ্রহন করেছেন তা সত্যি প্রসংশনীয়, এতে গরীব মানুষ তাদের ছেলেমেয়েদের শিক্ষার ক্ষেত্রে একটা বিরাট সাহায্য পাবেন। আর আমার বিরোধী সদস্যরা সাধারন মানুষের কথা কিছুইতো চিন্তা করছেন না বরং তারা তাদের জন্য কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা দেখছি কর্মচারীদের মধ্যে যারা কন্‌টিনজেন্ট কর্মচারী ছিলেন যাদের কোন দিন রেগুলারের কোন আশাই ছিলনা আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেই তাদের রেগুলারের ব্যবস্থা করেছেন। তাদেব এর জন্য পে-স্কেল দেওয়া হয়েছে, এর জন্য অতিরিক্ত বরাদ্ধ করার প্রয়োজন হয়ে পড়েছে। আগে যারা হোমগার্ডে কাজ করতেন তাদের নির্দ্দিষ্ট সময় পরে ছাঁটাই করে দেওয়া হতো। কিন্তু বামফ্রন্ট সরকার এখন তাদের স্থায়ীভাবে নিয়োগপত্র দিয়ে বিভিন্ন বিভাগে নিযুক্ত করছেন, তারা সেখানে নাইট গার্ড হিসাবে কাজ পাচ্ছেন। যাদের কোন দিনই চাকুরীতে কোন নিরাপত্তা ছিলনা, ছিলনা কোন নিশ্চয়তা, আজ বামফ্রন্ট সরকার তাদের চাকুরীতে নিরাপত্তা ও নিশ্চয়তা এনে দিয়েছেন। আজকে শিক্ষক-কর্ম্মচারীরা যে অতিরিক্ত ডি, এ পাওনা হয়েছেন সরকার তাদের সবটুকু দিতে না পারলেও তাদের সঙ্গে সামঞ্জস্য রক্ষা ৩০ টাকা হারে একটা ফ্লেট রেইটে ডি, এ প্রদান করছেন। এছাড়াও বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দাবী এবং অন্যান্য দাবী দাওয়ার জন্য শ্রমিক শিক্ষক কর্ম্মচারীদের আন্দোলনে তাদের পাশে এসে দাঁড়িছেন। আগে যেসব শিক্ষকরা তাদের বিশেষ একটা ট্রেনিং পাশ না করলে তাদেরকে ইনক্রিমেন্ট এবং প্রমোশন ইত্যাদি দেওয়া হতো না। আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে ট্রেনিং পাশ না করলেও তাদের ইনক্রিমেন্ট এবং প্রমোশন এর ব্যবস্থা করছেন। সুতরাং এই সব ক্ষেত্রেও অতিরিক্ত ব্যয় বরাদ্ধ করা হয়েছে। বামফ্রন্ট সরকার যেসব কর্ম্মচারী নেশন্যাল ফিকসেসানের টাকা পাননি তাদের সেই টাকা দেওয়ার ব্যবস্থা করছেন। তারজন্যও অতিরিক্ত ব্যয়বরাদ্ধ ধরা হয়েছে। সরকারী ও বেসরকারী স্কুলগুলিতে যে সকল আর্থিক সমস্যা দীর্ঘদিন যাবৎ সমাধান হয়নি বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেই সে সমস্ত সমস্যাগুলি সমাধান কল্পে প্রয়াস চালিয়ে যাচ্ছেন। গ্র্যান্ট-ইন্-এ্যাড এর যে সকল সুযোগ সুবিধা দেবার জন্য বামফ্রন্ট সরকার যে ব্যবস্থা গ্রহন করেছেন আগে কংগ্রেস আমলে আমরা বহুবার সেটা এই বিধানসভায় এনেছি কিন্তু তা আর দেওয়া হয়নি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এসব কার্য্যের জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্ধ-এর প্রয়োজন ছিল। কিন্তু আমাদের বিরোধী দলের সদস্য শ্রী দ্রাউ কুমার রিয়াং বলেছেন যে বামফ্রন্ট সরকার নাকি বহু টাকা অযথা ব্যয় করছেন, তারা নাকি এই দিয়ে গাড়ি কিনছেন, বাড়ি করছেন, অন্যান জিনিসপত্র কিনছেন ইত্যাদি ইত্যাদি। কিন্তু গাড়ি-বাড়ি ইত্যাদি বামফ্রন্ট সরকার করেননি তাহা করতে কংগ্রেসী আমলে। আজও কংগ্রেসের সেই সব মন্ত্রীদের বাড়িতে অনেক সরকারী জিনিসপত্র রয়েগেছে সেগুলি এখনো ফেরৎ দেওয়া হয়নি। তাদের নিকট বর্ত্তমান সরকার বহুবার ঐসকল জিনিসপত্র ফেরৎ দেবার জন্য বলেছিল কিন্তু তারা তা ফেরত দেননি। সেগুলো আজও তাদের বাড়িতে রয়ে গেছে। দ্রাউ কুমার বাবুরা এসব দেখেও দেখেন না। কারন ঐ সব কংগ্রেসী মন্ত্রীরাতো তাদেরই লোক। বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা ইলেকশান এর উদ্দোশ্যে গাড়ি ব্যবহার করেন, সেটা তাদের নিজের খরচাই চড়েন। কিন্তু কংগ্রেসের আমলের মন্ত্রীরা ইলেকসানের উদ্দোশে ইচ্ছামত সরকারী গাড়ী ব্যবহার করতেন তার জন্য তারা কোন খরচ তাদের নিজের পকেট থেকে দেননি। আজকে কেন দ্রাউ কুমার বাবুরা বামফ্রন্ট সরকারের এত বিরুধীতা করছেন-কারন আজকে তারা দেখছেন যে, সারা ত্রিপুরায় সাধারন মানুষ, গরীব, মেহনতী মানুষ আজ ঐক্যবদ্ধ হয়েছেন, ঐক্যবদ্ধ সংগ্রামের মধ্য দিয়ে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে প্রতিবাদ করছেন। আর

এই ঐক্যবদ্ধ সংগ্রামকে বানচাল করবার জন্য প্রতিক্রিয়াশীল শক্তিগুলি উঠে পড়ে লেগেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমরা দেখছি সারা ভারতবর্ষের মধ্যে বিশেষ করে উত্তর-পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে একটা বিরাট স্বড়যন্ত্র চলছে। এই স্বড়যন্ত্রের পেছনে একটা বিরাট শক্তি কাজ করছে। আমরা আজকে ত্রিপুরায় দেখছি ঐসব স্বড়যন্ত্রকারীরা আমরা বাঙ্গালী এবং উপজাতি যুবসমিতি নাম দিয়ে ত্রিপুরার ঐক্যবদ্ধ মানুষের সংগ্রামকে বানচাল করার চেষ্টা করছে। এরা ত্রিপুরার গরীব মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছে। তবে তাদের মনে রাখা উচিত যে, ত্রিপুরার সাধারন মানুষ আজ তাদের সম্পর্কে খুবই সচেতন। এরা কংগ্রেস আমলে গরীব মানুষকে শোষণ করেছে আজ তারা আমরা বাঙ্গালী এবং উপজাতি যুব সমিতি নাম ধারন করে তাদের বন্ধু বলে নিজেদের পরিচয় দিয়ে গরীব মানুষের সর্বনাশ করবার চেষ্টায় আছে। তবে তাদের চিনে নিতে, তাদের মুখোস ধরে ফেলতে তারা পেরেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকার যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরেছেন তা প্রয়োজনেই করেছেন। এজন্য আমি এই হাউসে যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্রান্টস, ১৯৭৯ ১৯৮০ আনা হয়েছে সেটা সমর্থন করছি। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার---শ্রী নকুল দাস।

শ্রী নকুল দাস---মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আজকে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি তাকে সমর্থন করছি। আজকে আমরা দেখছি যে ইলেকসনের জন্য অতিরিক্ত টাকা ধরা হয়েছে। ভারতবর্ষের মানুষের উপর এই ইলেকশানটা চাপিয়ে দেওয়া হয়েছে এটা সকলেই জানেন। কারণ ভারত-বর্ষের মানুষ পাঁচ বছরের জন্য ভোট দিয়েছিল, কিন্তু আড়াই বছর যেতে না যেতেই মানুষকে আর একবার ভোট দিতে হয়েছে। ওরা বলেছিল কংগ্রেসের বিকল্প জনতা এবং জনতার বিকল্প কংগ্রেস আমরা বলেছিলাম কংগ্রেস জনতা একই। আজকে মানুষ তাদের ঘর ছাড়া করেছে। দিনের পর দিন যারা, সকালে এক দল, বিকেলে আর এক দল করতেন এবং এই অবস্থা যারা সৃষ্টি করতেন, তার জন্য ভারতবর্ষের মানুষ আজকে তাদের বিদায় করেছে এবং তার জন্য যে ইলেকশান এল সে জন্য ভারতবর্ষের কোটি কোটি টাকা ব্যয় করতে হয়েছে এবং আমাদের ত্রিপুরা রাজ্যের দরিদ্র সরকারকে আড়াই কোটি টাকা খরচ করতে হয়েছে। তার কারণ দ্রাউ বাবু তাঁদের বন্ধুদের, সেই দলগুলির লোকদের জিজ্ঞাসা করতে পারেন।

আমরা জানি যে এই রাজ্যের মানষের মাছের একান্ত দরকার। অথচ ৩০ বছরে কংগ্রেসে এই রাজ্যে মাছের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করেননি। অথচ এই রাজ্যে লক্ষ লক্ষ লোক গৃহহারা হয়ে এসেছে যারা পূর্বে মাছের চাষ করত। কিন্তু ত্রিপুরা রাজ্যে এসে তারা মাছের চাষের কোন সুবিধা করতে পারলনা। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে সমবায় সমিতিগুলির মাধ্যমে তাদের মাছের চাষের ব্যবস্থা করে দিয়েছেন এবং আমরা ষ্টলের মাধ্যমে পুজা পাবণের সময় এখন মাছ সরবরাহ করতে পারছি। রাজ্যের মানুষকে যখন ষ্টলের মাধ্যমে মাছ সরবরাহ করি তখন মাছের দালালরা আর সুবিধা করতে পারেনা। কাজেই এমনি করে ফিসারী কো-অপারেটিভের মাধ্যমে গড়ে উঠেছে। ৩০ বছর কংগ্রেস তাঁতীর নামে কংগ্রেসী করছে। কিন্তু সত্যিকারের তারা কোন কাজ করেননি, যার জন্য আজকেও লক্ষ লক্ষ তাঁতীরা কাজ করতে পারছেন না। আপনারা জানেন যে অল্পদিনের মধ্যেই এই ত্রিপুরার কাপড় আজকে শুধু ভারতবর্ষের বাজার নয়, ভারতবর্ষের বাইরেও তারা বাজার গড়ে তুলছে। এই উদ্দেশ্যের জন্য নিশ্চয়ই কিছু বেশী টাকা খরচ করতে হবে। এই রাজ্যে যারা সিডিউলড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইব, যাদের দশ কানি জমি ছিল তারাও আককে হাজারে হাজারে ভুমিহীন। তাদের সামান্য

যে জাম এখনও আছে সেটাকে রক্ষার জন্য আমাদের সরকার ব্যবস্থা নিয়েছেন। আপনারা জানেন দুটো কর্পোরেশন এর জন্য গঠন করা হয়েছে। সিডিউলড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস ডেভেলাপমেন্ট কর্পোরেশান। তারা যে সমস্ত পণ্য উৎপাদন করবেন সেগুলি আর মহাজনদের কাছে বিক্রি করতে হবেনা। এই কর্পোরেশনগুলিতেই বিক্রি করতে পারবেন। এই জন্য কিছু টাকা ধরা হয়েছে। এবং দ্রাউবাবুরা তার বিরোধিতা করছেন। তাঁরা উপজাতির কথা বলেন, কিন্তু তাঁরাই এইসমস্ত কাজের বিরোধিতা করছেন। ল্যাম্পস্ এর এবং প্যাক্স এর মধ্যে যে সমস্ত দুর্নীতির আড্ডা ছিল কংগ্রেসী রাজত্বে সেখানে আজকে নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র পাওয়া যায়। দিনের পর দিন জিনিষপত্রের দাম বাড়ছে আমরা জানি। সেজন্য যারা বড় বড় ব্যবসায়ী, যারা মজুতদারী করে, কালোবাজারী করে তাদেরকে শায়েস্তা করার জন্য হোলসেল কো-অপারেটিভ স্টোর্স আমরা করেছি। স্বাভাবিক অবস্থায়ই সরকারকে এর জন্য অতিরিক্ত টাকা ধরতে হচ্ছে। তাঁরা কি চান না যে নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র তারা ঠিকমত পান? গত এক বছর তাঁরা বার বার বলেছিলেন যে রাজ্যে আইন শৃঙ্খলা নেই এবং রাষ্ট্রপতিকে বলে তাঁরা তাঁদের রাজত্ব কায়েম করবেন। সেজন্য তারা একটার পর একটা খুনের ঘটনা করে----তারা বলছেন রীতা চৌধুরী, জয়ন্ত শঙ্করের খুনের ঘটনা। এইসমস্ত খুনের ঘটনা দেখিয়ে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হয়েছে বলে অভিযোগ করেছেন। আমরা দেখলাম কৈলাস ত্রিপুরা খুন হয়ে গেল, আমরা দেখলাম কালিদাস দেববর্মাকে ওদের হাতে খুন হতে হল। আর এর বিরুদ্ধে যখন সরকারকে কঠোর হতে হয়, সরকারকে মজবুত করতে হয় তার জন্য পুলিশকে শক্তিশালী করতে হয় এবং সেজন্য টাকা চাইলে তাঁরা বলছেন সেটাও করা যাবেনা। আমাদের বলতে হচ্ছে পুলিশ ঠিকমত কাজ করছেন না।

শ্রীনকুল দাস—আমরা সেখানে দেখলাম এ্যাড্মিনিষ্ট্রেসানের একটা অংশ কংগ্রেস আইরস্বার্থে কাজ করে যাচ্ছে। এই কংগ্রেস আই এখানকার আইন শৃঙ্খলা পরিস্থিতিকে বিষিয়ে তুলছে। কাজেই এখানে কারা 'আমরা বাঙ্গালী, কারা 'আমরা উপজাতি' আর কারা 'কংগ্রেস আই' সেই কথা বিস্তারিত ভাবে বলা দরকার নেই, আর তারা সবাই মিলে রাজ্যের আইন শৃঙ্খলাকে বিষিয়ে তুলতে চাইছেন এটাই সত্য কথা। কাজেই সরকারকে তাদের এই চেলেঞ্জের মোকাবিলা করতে হবে, আর সেজন্যই সাপ্লিমেন্টারী বাজেটে এই যে পরিমাণ টাকার বরাদ্দ করা হয়েছে, এটা যদিও বর্তমান পরিস্থিতিতে খুব বেশী কিছু নয়, তবু এটাকে আমাদের সমর্থন জানাতে হবে। অবশ্য আমরা চাই না যে পুলিশ খাতে বেশী টাকা খরচ করা হউক, কিন্তু আইন শৃঙ্খলা পরিস্থিতি মোকাবিলা করার জন্য, সুষ্ঠ গণতান্ত্রিক পরিবেশ বজায় রাখার জন্য সাপ্লিমেন্টারী বাজেটে যে টাকা বরাদ্দ করা হয়েছে, তাকে আমরা সমর্থন না করে পারি না। তারপরে আছে প্রেস, এই প্রেসেরও একটা গুরুত্ব আছে, এখন আগের তুলনায় প্রেসের কাজ অনেক বেশী পরিমাণে বেড়ে গেছে কেন না, এই প্রেস থেকে সরকারের যাবতীয় ফর্ম ছাপা হচ্ছে, এমনকি স্কুলের ছেলে-মেয়েদের জন্য বই ছাপানোরও ব্যবস্থা আছে। তাহারা আমাদের এই বিধান সভার যাবতীয় কাগজ-পত্র বিশেষ করে এই হাউসের প্রসিডিংসও ছাপানো হচ্ছে। এই সমন্ধে একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে আমরা যখন এই বিধান সভায় আসি, সেই সময়কার এই হাউসের যে প্রসিডিংস সেটাও আমরা এখন পর্যন্ত পাই নি। কাজেই এই সমস্ত বিষয়টা বিবেচনা করলে দেখা যাবে যে আগের চেয়ে বর্তমানে সরকারী প্রেসের কাজ অনেকগুণ বেড়ে গিয়েছে। অবশ্য এর প্রয়োজনীয় স্টাফ নিয়োগের প্রশ্নও আছে। কাজেই এই একটা মাত্র প্রেসের উপরই সরকারকে সম্পূর্ণ ভাবে নির্ভর করতে হচ্ছে। তবে একথাও ঠিক যে কংগ্রেস আমলে এই সরকারী প্রেসের উপর তেমন গুরুত্বই দেওয়া হয়নি, কিন্তু এখন আর সেই অবস্থা নেই, এই প্রেসকে নানা দিক দিয়ে নূতন ভাবে সাজিয়ে তোলার চেষ্টা করছেন। বতমান সরকার সাধারণ মানুষের সঙ্গে প্রেসের মাধ্যমে সংযোগ রাখার চেষ্টা করছেন, ইতি পূর্বে সেই রকম ব্যবস্থা ছিল না বল্লেই চলে। তাছাড়া

সরকারের মধ্যে অন্য যে সব সংগঠনগুলি আছে, সেগুলিও সাধারণ মানুষের সংঙ্গে যোগাযোগ রাখবার চেষ্টা করছেন। ফলে এই সরকার প্রশাসন ব্যবস্থাকে সত্যিই গণমুখী করে তুলতে চাইছেন। তাই আজকে এই প্রেসের একান্তপ্রয়োজন, আর এর জন্য যে বরাদ্দ হয়েছে রাখা তা সত্যি অভিনন্দনযোগ্য, আমি বলব, এর জন্য আরও বেশী পরিমাণ টাকা বরাদ্দ প্রয়োজন ছিল। বর্ত্তমানে আমাদের যে সব সমস্যা আছে, যেমন বেকার সমস্যা, এই সমস্যা সমাধানের জন্য কাগজের কল, পাটের কল ইত্যাদির জন্য যদি আমরা আরও বেশী পরিমাণ টাকা বরাদ্দ করতে পারতাম, তাহলে হয়তো আমরা সাধারণ মানুষকে রিলিফ দিতে পারতাম। কারণ বিগত ৩০ বছরের কংগ্রেস রাজত্বে সেই সব কিছুই হয় নি। আমাদের এখন নূতন করে চিন্তা করতে হচ্ছে যে কি ভাবে তাদেরকে আমরা রিলিফ দিতে পারি। কাজেই এই যে বরাদ্দ ধরা হয়েছে, এটাকে আমরা সমর্থন করি। কিন্তু বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা এটাকে সমর্থন না করে শুধু ... বিরোধিতাই করছেন। তাই আমি তাদেরকে এই জিনিসটা আবার পুনবিবেচনা করতে অনুরোধ করছি। কারণ এই দেশের জন্য, এই দেশের মানুষের জন্য তাদেরও জাতীয়তাবোধ থাকা উচিত, তাদেরও সে দিকে চিন্তা করা উচিত, কেন না,তারা এই সব জিনিসগুলি চিন্তা না করে পারেন না। আমরা লক্ষ্য করছি যে উপজাতি যুব সমিতি বিদেশী বিতাড়নের নামে নূতন করে একটা হাঙ্গামা সৃষ্টি করার শ্লোগান তুলেছেন। এই রাজ্যেও তারা বিদেশী বিতাড়নের নামে বিভিন্ন জায়গায় এই সব কথা বলে বেড়াচ্ছেন, তারা শুধু আমার এলাকাতেই নয়, অন্যান্য এলাকাতেও বাঙ্গালীদের বলছে যে আপনারা বিদেশী, কাজেই আপনাদের কোন কথাই আমরা শুনতে রাজি নই। এখানে ওদের নেতা বিশ্ব দেববর্মা এবং শ্যামাচরণ ত্রিপুরার পক্ষে আসাম থেকে, মিজোরাম থেকে এমন কি নাগাল্যাণ্ড থেকেও উপজাতি নেতাদের আনা হয়েছে, তাদের পক্ষে নির্ব্বাচনী প্রচার করার জন্য। এবং কোথাও কোথাও তারা তাদের বক্তৃতায় বলেছে যে এখানে বাঙ্গালীদের কোন স্থান নাই, আমরা যারা উপজাতি, তাদেরই এই রাজ্য, প্রয়োজন হলে অন্যান্য রাজ্যে যে সব উপজাতি, তাদেরকেও আমরা এই রাজ্যে নিয়ে আসব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। সেটা হচ্ছে উনি এখানে যে নামটির উল্লেখ করেছেন, তিনি এই হাউসে উপস্থিত নেই এবং তরে বিরুদ্ধে তিনি যে অভিযোগ এই হাউসের সামনে তুলেছেন, সেটার জবাব এখানে তিনি দিতে পারবেন না। কাজেই মাননীয় সদস্য যে ব্যক্তি এখানে উপস্থিত নেই, তার বিরুদ্ধে কোন রকম অভিযোগ করতে পারেন কিনা, তা আমি আপনার কাছ থেকে জানতে চাই?

শ্রীনকুল দাসঃ- স্যার, ওরা এসব কথা প্রায় সমস্ত জনসভাতেই বলে বেড়িয়েছেন যার দ্বারা এই অঞ্চলে একটা সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি হতে পারত। কিন্তু সুখের বিষয় যে ত্রিপুরা রাজ্যের মানুষ তাদের সেই সাম্প্রদায়িক বিদ্বেষের শ্লোগানে বিভ্রান্ত হন নি। কাজেই ওরা এখানে যে ডিষ্টার্বেন্স ক্রিয়েট করবার চেষ্টা করেছেন তার মোকাবিলা করবার জন্য সরকারকে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা উচিত আর তার জন্যই আরও বেশী পরিমাণ অর্থ বরাদ্দ করা উচিত। কাজেই মাননীয় বিরোধী সদস্যদের এই জিনিষটাও বিবেচনা করা দরকার যে তারা যেন কোন সময়ে বিচ্ছিন্নতাবাদকে প্রশ্রয় না দেন। আমরা এও লক্ষ্য করেছি যে মিজোরামে কিছু বিচ্ছিন্নতাবাদী অনেক দিন যাবত সেখানে গোলমাল করার চেষ্টা করেছিল, কিন্তু সেই পথে তারা সাফল্য লাভ করতে পারে নি বলে কয়েকদিন আগেও সেই সব বিচ্ছিন্নতাবাদীরা সরকারের কাছে আত্মসমর্পন করেছেন এবং তারা নিজেরা এই কাজ করে গণতন্ত্রের প্রতি তাদের আস্থা দেখিয়েছেন। কাজেই বিচ্ছিন্নতাবাদের ষড়যন্ত্র যারা চালাতে চান, তাদের আগে থেকে এই জিনিষটাও চিন্তা করার প্রয়োজন আছে এবং প্রয়োজন আছে শুধু তাদের স্বার্থেই নয়, দেশের স্বার্থে এবং সমাজের স্বার্থে। একথাগুলি বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ- স্যার, আমি আমার পয়েন্ট অব অর্ডারের কোন রুলিং আপনার কাছ থেকে এখনও পাই নি?

মিঃ ডিপুটি স্পীকার ঃ- মাননীয় সদস্য আপনি যা বলেছেন, তা কোন পয়েন্ট অব অর্ডার হতে পারে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ- স্যার, যে ব্যক্তির বিরুদ্ধে এখানে অভিযোগ করা হল, সেই ব্যক্তি এখানে উপস্থিত নেই। তবু তার বিরুদ্ধে অভিযোগ করা হবে? এটা কি পার্লামেন্টারী রীতি ?

শ্রীসমর চৌধুরী ঃ- রেফারেন্স পিরিয়ডে অনেক কিছু আসতে পারে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ- আপনার রুলিং কি?

মিঃ ডেপুটি স্পীকার ঃ- এটা পয়েন্ট অর্ডার হয় না।

শ্রীসুনীল চৌধুরী ঃ- মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ডগুলি পেশ করা হয়েছে, সেগুলি সমর্থন করে আমি দুই একটি কথা বলছি। খরা পরিস্থিতির ফলে ত্রিপুরা রাজ্যে যে ব্যাপক ফসলের হানি হয়েছিল তার জন্য বীজ ধান, সার ইত্যাদি ভর্তুকী দেওয়ার জন্য নিশ্চয়ই টাকার প্রয়োজন আছে এবং সেই টাকাই এখানে ধরা হয়েছে। বীজ ধান বিতরণের আগে সেগুলি পরীক্ষা করার জন্য যে মেসিনের দরকার, সেই মেসিন কেনার জন্যও এখানে টাকা ধরা হয়েছে। এই টাকা ধরা সঠিক হয়েছে বলে আমি মনে করি। তাছাড়া লেম্বুছড়ায় কৃষকদের ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয়েছে এবং সেটা করতে গিয়ে টাকার দরকার আছে। টাকা না ধরলে কৃষকদের ট্রেনিং হবে না। ওখানে তো উপজাতি যুব সমিতির কথায় আর বিনা পয়সায় ট্রেনিং হবে না ? সরকারের কোন পয়সা খরচা হবে না অথচ কাজ হয়ে যাবে, এই রকম কোন পথ উপজাতি যুব সমিতির জানা থাকতে পারে। সরকার যারা পরিচালনা করছেন তাদের এই রকম কোন পথ জানা নাই। কাজেই ট্রেনিং দিতে গেলে সরকারের পয়সা খরচা হবে এবং তার জন্য টাকারও দরকার আছে। কাজেই এই টাকা যে এখানে ধরা হয়েছে তারপর উনারা বার বার বলছেন যে বর্ডার এলাকায় গরু চুরি হচ্ছে সেখানে গরুকে রাখা যাচ্ছে না। সরকার থেকে কৃষকদের কৃষির কাজে সাহায্য করার জন্য বিভিন্ন যন্ত্রপাতি রাখার ব্যবস্থা করা হচ্ছে, যাতে কৃষকেরা সেইসব যন্ত্রপাতি ভাড়া নিয়ে চাষের কাজ চালাতে পারে। সে ক্ষেত্রে কৃষকদের হালের জন্য গরুর দরকার পরবে না, এই রকম একটা পরিকল্পনা আছে এবং সেই পরিকল্পনার জন্য এখানে টাকা ধরা হয়েছে। কাজেই সেই টাকা ধরাটাও সঠিক হয়েছে। (ইন্টারাপশান) কাজেই কথা হচ্ছে যেকায়েমী স্বার্থকে পাহাড়া দেওয়ার জন্য যতই চেষ্টা করা হউক না কেন কোন ফল হবে না। আমরা লেম্পস করছি, আমরা প্যাক্স করছি। এই যে জিনিষগুলি করা হয়েছে, তার ফলে গ্রামের গরীব কৃষকদের উৎপাদিত ফসল লেম্পস এবং প্যাক্সের মাধ্যমে এসে এপেক্সে জমা হয়ে। এইগুলি করতে গেলে সরকারের টাকার দরকার হবে। টাকা ছাড়া এইগুলি হবে না। সেই টাকাই এখানে ধরা হয়েছে। কাজেই সেই টাকা ধরাটা এখানে সঠিক হয়েছে বলে আমি মনে করি। আপনারা সেটা সঠিক বলে মনে না করতে পারেন। কারণ আপনারা এখানে অরাজকতা সৃষ্টি করতে চাইছেন যে, কিছু একটা মূল্য দিয়ে গ্রামের গরীব মানুষকে ঠকানো যাবে এই রকম চিন্তা আপনারা করতে পারেন। কিন্তু আমরা এটা করতে পারি না। আমরা একটা সরকার চালাচ্ছি। কাজেই সরকার চালাতে গেলে সরকারের একটা সঠিক নীতি ঠিক করে, তাকে তার মাধ্যমে টাকা খরচা করতে হবে এবং সেটাই আমরা করতে যাচ্ছি। কৃষকদের জমির সত্ব যাতে রক্ষা করতে পারে, তার জন্য রি-সেটেলমেন্ট করা হচ্ছে এবং তার মাধ্যমে অপারেশান বর্গা এনে বর্গাদারদের জমির সত্ব দেওয়ার জন্য আনুষ্ঠানিক কাজ কর্ম আরম্ভ করা হচ্ছে। সেজন্য টাকার প্রয়োজন আছে এবং সেই টাকাই এখানে ধরা হয়েছে। কাজেই এই বাজেটে গরীব কৃষকদের প্রতি বিশেষ নজর দেওয়া হয়েছে। কৃষকদের স্বার্থে এখানে রিসেটেলমেন্ট করে বর্গাদারদের যে সত্ব দেওয়া হচ্ছে, তার জন্য সত্বের মামলা হলে, তারা যাতে সাহায্য

পেতে পারে তার জন্য এখানে ব্যবস্থা রাখা হয়েছে। প্রেস সম্পর্কে অনেক কথা বলা হয়েছে। আপনারা চান যে গণতন্ত্র চাপা পরে যাক। গণতন্ত্র বিকাশের কোন প্রয়োজন নাই। অটোনোমাস ডিস্ট্রিকট কাউনসিল সম্পর্কে নানা বিভ্রান্তি আপনারা ছড়িয়েছেন, আমরা বাঙ্গালী ছড়িয়েছে। কাজেই সরকারের যে সঠিক সিদ্ধান্ত এবং সঠিক দৃষ্টি ভঙ্গী সেটাকে পুস্তকাকারে ছাপিয়ে যাতে জনগণের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি না হতে পারে তার জন্য সমস্ত জায়গায় বিলি করা হয়েছে, তার জন্য পয়সা লাগে। বিনা পয়সায় সেটা হয় না। আপনারা চান না যে প্রেসের মাধ্যমে সরকার ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষের যে সব সমস্যা আছে, সেই সব সমস্যা সম্পর্কে মন্ত্রী সভার কি কি সিদ্ধান্ত আছে, সেই সিদ্ধান্তগুলিকে যাতে জনসাধারণের নিকট তুলে ধরা যায়। যাতে বিলি না করা যায়, সেটাই হচ্ছে আপনাদের দৃষ্টিভঙ্গী। তার জন্যই আপনারা প্রেসে সম্পর্কে যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে, সেই সম্পর্কে আপত্তি তুলছেন। কোথায় কার বিয়েতে, কোথায় কার অন্নপ্রাশনে বই ছাপা হয়েছে, কই আপনারা নামতো বলতে পারলেন না? কাজেই কতগুলি গল্প বানিয়ে বললেই হবে না। যা বলবেন সঠিক তথ্য দিয়ে বলতে হবে। কাজেই একটা জিনিষ হচ্ছে তারা যে বিভ্রান্তির সৃষ্টি করতে চাইছে, সেটা যাতে না করতে পারে সেজন্য প্রেস হচ্ছে সঠিক পাহাড়াদার এই পাহাড়াদার হিসাবে সে তার কর্তব্য করে যাচ্ছে। সে জন্যই উপজাতি যুব সমিতির মাননীয় সদস্যদের সহ্য হচ্ছে না, এই জন্যই তাদের গাঁত্জ্বালা হচ্ছে, সেই জন্যই তাদের আপত্তি। আর কোন কারণ নেই। আপনারা বলছেন যে গাড়ী কোন হচ্ছে। সরকারকে গাড়ী কিনতে হবে না? ফুডফর ওয়ার্কের কাজ চলছে সেই কাজ সঠিক ভাবে পরিচালনা করতে গেলে নিশ্চয় গাড়ী কিনতে হবে। আপনাদের যে স্বভাব হয়েছে, গাড়ী কিনলেই চুরি ধরা পরে যাবে। উপজাতি যুব সমিতির প্রধানদের যারা ফুডফর ওয়ার্কের টাকা চুরি করছেন, সেই চুরি ইনকোয়ারীতে ধরা পরে যাবে। এই জন্যই তাদের ভয়। কথাটা হচ্ছে যে গাড়ী কিনতে হলে টাকা লাগবে। টায়ার কিনতে হলে টাকা লাগবে, আটা কিনতে হলে টাকা লাগবে। চাল কিনতে হলে তার জন্য টাকা লাগবে। পয়সা ছাড়া চাল পাওয়া যাবে না। আপনারা বলবেন যে কেন এই অতিরিক্ত ব্যয় বরাদ্ধ? কিন্তু বিনা পয়সায় কেউ কোন জিনিষ দেয় না। কাজেই এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে, সেটা সম্পূর্ণ সঠিক হয়েছে। বিরোধী পক্ষ থেকে শুধু বিরোধীতা করার জন্যই বিরোধীতা করে যাচ্ছে। তাঁদের বক্তব্যে কোন পয়েন্ট নাই তাদের কোন যুক্তিই নাই। একটা জিনিষ হচ্ছে এই যে ব্যয় বরাদ্দ, এর মধ্য দিয়া ত্রিপুরার সমস্ত উন্নয়ন হয়ে যাবে ত্রিপুরার সমস্ত উন্নয়নের ব্যয় বরাদ্দ রাখা হয়েছে এই কথাটা ঠিক নয়। যেটুকু ব্যয় বরাদ্দ এখানে রাখা হয়েছে সেটা হচ্ছে ত্রিপরার স্বর্থে এক্ষণই প্রয়োজন, না করে অপেক্ষ করা যায় না। সেজন্য এই ব্যয় বরাদ্দ সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডিপুটি স্পীকার ঃ---শ্রীবিধুভূষণ মালাকার।

শ্রীবিধুভূষণ মালাকার ঃ---মাননীয় ডিপুটি স্পীকার স্যার, আমি প্রথমে এই সাপ্লিমেন্টারী গ্রান্টকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে এই কথা পরিষ্কারভাবে বলছি যে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের মধ্যে যে সমস্ত অর্থ ধার্য্য করা হয়েছে এবং তার মধ্যে এমন দৃষ্টি ভংগী প্রকাশ পেয়েছে যা বিগত সরকারের কল্পনার মধ্যেও ছিল না। ৩০ বছর যারা শাসন ক্ষমতায় ছিল তারা কোনদিন ভাবতে পারে নি যে গ্রামাঞ্চলে দুর্গম এলাকায় স্কুলের শিশুদের জন্য টিফিনের ব্যবস্থা করা যায়। শিশুরা অভুক্ত অবস্থায় বিদ্যালয়ে না গিয়ে জংগলে বা অন্য কোথাও চলে যেত। আজকে এই অতিরিক্ত ব্যয় বরাদ্ধের মাধ্যমে তাদেরকে সামান্য সান্ত্বনা দেওয়ার জন্য টিফিনের ব্যবস্থা করা হয়েছে। এটা বিরোধী গ্রুপের কল্পনায়ও ছিল না। এটা সম্পূর্ণ আলাদা দৃষ্টিভংগী নিয়ে দুর্গম এলাকায় এটা করা হয়েছে। আগে ত্রিপুরা রাজ্যে প্রচুর চুরি ডাকাতি হয়েছিল, চোরেরা ভাতের ডেগ, কড়াই ইত্যাদি চুরি করে নিয়ে যেত। যে খরা পরিস্থিতি গেল,

বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের গরীব জনসাধারণের স্বার্থে যে সমস্ত খাদ্য প্রকল্প গ্রহণ করেছে এই খরা পরিস্থিতিতে যদি এই সরকার এই র ম পরিকল্পনা গ্রহণ না করত তাহলে চুরি, খুন, রাজাহানিতে রাজ্য উশৃংখল হয়ে উঠত। আজকে তার জন্যই এত চক্রান্ত। সাম্প্রদায়িক জিগির তোলে রাজ্যের আইন শৃঙ্খলা ভংগ করা গেল না, সরকার আইন শৃঙ্খলা বজায় রেখেছে। এই বরাদ্দ থেকে এই রাজ্যের দরিদ্র মানুষ অবহেলিত মানবগোষ্ঠির জন্য অনেক মানবগোষ্ঠির জন্য অনেক উন্নয়নমূলক কাজ করেছে, রাস্তাঘাট, স্কুলঘর ইত্যাদি এই সমস্ত কাজ অতিরিক্ত ব্যয় বরাদ্দ থেকে করা হয়েছে। তার জন্য আমি এই অতিরিক্ত ব্যয় বরাদ্দেকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে একটা কথা বলছি যে বিরোধী দলের নেতা দ্রাউবাবু অতিরিক্ত ব্যয় বরাদ্দের বিরোধীতা করেছেন। টাকা ছাড়া কি কোন দিন কোন কাজ হয়। একমাত্র অর্থের বিনিময়েই কাজকর্ম হয়। কিন্তু উনারা বলছেন অর্থের বরাদ্দ মানছি না। বিগত দিনে টাকার অপব্যয় হয়েছিল। কিন্তু আজকে তো টাকার অপব্যয় হচ্ছে না। ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের মাধ্যমে আপনাদের দরদী বন্ধু কংগ্রেস সরকারের আমলে কড়ম ছড়াতে আদর্শ কলোনী হয়েছিল, সেখানে আজ শেয়াল বাস করে, মানুষ বাস করে না। সেখানে টাকার অপব্যয় হয়েছে, সেটা চিন্তা করুন। আজকে যখন অর্থনৈতিক পুনর্ব্বাসনের দাবীতে রাখাব বাগান করার জন্য যেখানে পরিকল্পনা করা হয়েছে এটা কি টাকার অপব্যয় হচ্ছে ? আজকে ত্রিপুরা রাজ্যে মানুষকে বিভ্রান্ত করে যে অশান্তি সৃষ্টি করা হচ্ছে তার মুল হল জোতদাররা যারা বেনামীতে জায়গা দখল করেছিল তাদের জায়গা আজকে বামফ্রন্ট সরকার গৃহহীন ভূমিহীনদের মধ্যে বন্টন করে দিচ্ছেন, এই জন্য তাদের আজকে এই ভয় এবং "আমরা বাংগালী" দলকে ওরা মদত দিচ্ছেন। বলছেন যে বাংগালী এখানে থাকতে পারবে না। উনার পাট্রির লোক প্রায়ই রিয়াং যার প্রচুর জমি আছে এবং কি পরিমাণ টাকা উনার আছে তা বুঝার কোন উপায় নাই। কত জমি উনি বেনামীতে দখল করেছেন তার হিসাব নাই। আজকে সেগুলি প্রমাণ হয়ে যাবে, তারজন্য এত চীৎকার। কংগ্রেস সরকার ত্রিপুরা রাজ্যের গরীব মধ্যবিত্ত কৃষকদের ঘর থেকে জোর করে লেভি আদায় করেছে। লেভির ধান বা কৃষকদের রক্তের বিনিময়ে উৎপাদন হয়েছিল। সেদিন কংগ্রেসী সরকার বলেছে যে লেভি না দিলে সরকার কিভাবে চলবে। কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে তারা কতটা লেভির ধান সরকারের গোদামে দিয়েছে। দ্রাউবাবু জমি ফেরত দেওয়ার জন্য যে কমিটি হয়েছিল কংগ্রেসী আমলে সেই কমিটির মেম্বার ছিলেন। তিনি বলুন না কয়টা জমি ফেরত দিয়েছেন। কিন্তু এই সরকারের আমলে ৬৭টা জমি ফেরতের কেইস হয়েছে, অর্দ্ধেকের বেশী কেজ মীমাংসা হয়েছে আদালতে যাওয়ার আগেই। আজকে ওরা বলছেন যে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী মানছি না, মানব না, এটা ঠিক নয়। কিন্তু টাকা ছাড়া কোন কাজ হয় ?

আজকে বাংলাদেশ যুদ্ধের সময় বিদেশী অস্ত্র শস্ত্র আনা হচ্ছে সেটার জন্য বাকী দিতে পারে। রাইফেল, মেসিনগান হয়ত মাগনা পাওয়া যেতে পারে টাকা পয়সা ছাড়া। হয়ত এর জন্য টাকা না লাগতে পারে। কিন্তু পুনর্বাসনের জন্য টাকা পয়সার দরকার আছে। এই জন্যই আজকে জনগণের কল্যাণমুখী কাজের অতিরিক্ত ব্যয় বরাদ্দের যে দাবী হাউসে পেশ করা হয়েছে, সেটাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ- মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, ত্রিপুরার মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৭৯-৮০ সালের সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্র্যান্টস পেশ করেছেন তার উপর আমি আমার বক্তব্য রাখছি। এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্র্যান্টসে যে সমস্ত কাজের জন্য এই টাকা বরাদ্দ করা হয়েছে, আমি তার বিরোধীতা করতাম না যদি এই টাকা সঠিক খাতে প্রয়োগ করা হত। কিন্তু যেহেতু এই অর্থ উপযুক্ত কাজে ব্যবহার করা হচ্ছে না সুতরাং এই টাকার অপব্যবহার করা হচ্ছে। কাজে কাজেই এই অপব্যয়কে আমি সমর্থন করি না এবং করাও যায় না।

মিঃ ডেপুটি স্পীকার, স্যার, এখানে পুলিশ খাতে আরো কয়েক লক্ষ টাকা ধরা হয়েছে। অতীতে যে ব্যয় হয়েছে তা মিলিয়ে ১০ পারসেন্টের কিছু বেশী এই পুলিশ খাতে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। এটা ত্রিপুরার সাধারণ মানুষের কাছে একটা বোঝা স্বরূপ। অথচ যে পুলিশ ত্রিপুরাতে কাজ করে দুর্নীতির আশ্রয় নিয়ে কাজ করে চলেছে তার বহু প্রমাণ আমরা পেয়েছি।

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এখানে বলা হয়েছে মডারেশন অব পুলিশ ফোর্স মডারেশন অব পুলিশ ফোর্সের জন্য কয়েক লক্ষ টাকা ধরা হয়েছে। কিন্তু আমরা দেখেছি, বামফ্রন্ট সরকার পুলিশ দপ্তরকে দুর্নীতিমুক্ত করতে পারেন নি। অম্পিতে গত মাসে একটি ঘটনা ঘটেছে। একজন ছোট চাষী কাইপেন তার ক্ষেতে মণীন্দ্র দেববর্মার গরু প্রবেশ করলে সেই কাইপেন গরুটিকে ধরে খোয়াড়ে দিয়ে আসে। মণীন্দ্র দেববর্মা একজন বড় চাষী। তার প্রচুর জায়গা জমি আছে। সে তার গরু খোয়াড় থেকে ত আনেই নি বরং অম্পি আউট পোষ্টে গিয়ে কেস করে সেই কাইপেনের নামে। এবং পুলিশকে কয়েক শ টাকাও দিয়ে আসে। দুপুরে সি, আর. পি, যায় কাইপেনকে মারবার জন্য। কিন্তু তারা গিয়ে কাইপেনকে পায় নাই। রাত্রে আবার বাড়ী চড়াও করে এবং কাইপেনের স্ত্রীকে পর্যন্ত মারধোর করে। কাজেই আজকে এই অবস্থা চলছে। এই অবস্থায় আজকে যারা পুলিশকে টাকা দিতে পারবে তাদের পক্ষেই পুলিশ কাজ করে চলছে। গরীব মানুষকে আক্রমণ আরো জোরদার করার জন্য, পুলিশের হাতে আরো অস্ত্র তুলে দেবার জন্যই মডারেশন অব পুলিশ ফোর্সের নামে কয়েক লক্ষ টাকা ধরা হয়েছে। শুধু তাই নয়, মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১১ই জুন আমাদের চাম্প্লাই গ্রামে পবিত্রমোহন জমাতিয়া, বক্র কুমার, শুভাগ্য কুমারকে গুপ্ত স্থানে দুষ্কৃতকারীরা ধরে নিয়ে যায়, এবং গুম করে রাখে। তাদের ধরে নিয়ে যাবার মিনিট খানেকের মধ্যেই চাম্পলাই গ্রামের পুলিশ ক্যাম্পে জানান হয়। কিন্তু তাদের উদ্ধারের কোন ব্যবস্থাই পুলিশ থেকে করা হয় নি। কাজে কাজেই আমরা দেখছি, বামফ্রন্ট সরকার পুলিশকে সক্রিয় করে তুলতে পারে নি। এমন কি আমরা দেখেছি, পুলিশ এ ব্যাপারে কোন গুরুত্বই দেয় নি। আমরা যখন কয়েকজন শান্তি কমিটির তরফ থেকে সেখানে যাই, তখন দেখেছি পুলিশ তাদের উদ্ধারের জন্য কোন ব্যবস্থাই নেয় নি। আমরা বারবার মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছি, এই তিনটি অমূল্য জীবনকে রক্ষা করার জন্য। কিন্তু পুলিশ তাদের উদ্ধার করার জন্য কোন চেষ্টাই করে নি। এর ফলে জল্লাদের হাতে তিনটি অমূল্য জীবন নির্মভাবে হত্যাকাণ্ডে সম্পন্ন হতে পারে। এই শুধু নয়। গত ২১শে ডিসেম্বর আমি যখন ডম্বুর থেকে রইশ্যাবাড়ী যাই তার পর দিন গণ্ডাছড়া থেকে ১০/১২ জন পুলিশ নিয়ে শুভঙ্কর চাকমার বাড়ীতে হাজীর হয় জাল চুরির কেস নিয়ে। যদিও তার বাড়ীতে একটি জাল পাওয়া যায়, কিন্তু সে প্রমাণ করে নূতন বাজারে এক দেববর্মার কাছ থেকে সে জালটি ক্রয় করে। এ সত্বেও পুলিশ তাকে গ্রেপ্তারের ভয় দেখিয়ে তার বাড়ীর তিনটি মোরগ কেটে এবং জুম চাষের সমস্ত চাল খেয়ে ফিরে যায়। শুধু তাই নয়, এত সব সত্বেও তার নামে কেস করে।

( ভয়েস ফ্রম রুলিং বেঞ্চ ঃ- পুলিশের নাম বলুন )

পুলিশের নাম গণ্ডাছড়ার পুলিশ দপ্তরের ফাইলে আছে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার আমরা আরো দেখেছি, বামফ্রন্ট সরকার পুলিশ বাহিনীকে তার দলীয় কাজে লাগাচ্ছেন। এবং সেই অমরপুরে যে মিজো হামলা হয়েছিল, সেখানে আমরা দেখেছি, পুলিশ কিভাবে সি. পি, এম. কর্মীদের সঙ্গে সহযোগিতা করে উপজাতি যুব সমিতির কর্মীদের উপর হামলা চালিয়েছিল। সুরেন্দ্র দেববর্মা, শুকন্য জমাতিয়া, হরি দত্ত, গুণধর জমাতিয়া পুলিশকে সঙ্গে নিয়ে আমাদের উপজাতি যুব সমিতির কর্মী শ্রীচৈতন্য দেববর্মাকে গ্রেপ্তার করেছিল। তার বাড়ী চার্স করে সেখান থেকে দুটি শাড়ী ও ১টি ধুতি পাওয়া যায়। তারা বলে, মিজোরা হামলা করে ফেরার সময় এই শাড়ী ফেলে যায়।

শ্রীসমর চৌধুরী ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার, মিজো হামলার বিরুদ্ধে কেস চলছে। পুলিশ তার নিজস্ব পদ্ধতিতে তদন্ত করে দোষীদের ধরেছে। এই অবস্থায় কে কে কি কি করেছেন তা এখানে না বলাই ভাল। যেহেতু জিনিসটা সাব-জুডিস। কাজে কাজেই মাননীয় সদস্যের এই জায়গাটা অ্যাক্সপানসন করার জন্য আবেদন করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ- মাননীয় সদস্য আপনি এটা রেফারেন্স হিসাবে দিতে পারেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি এটা রেফারেন্স হিসাবে টানছি। পুলিশ এনকোয়ারীতে দেখা যায়, সেখানকার ব্যবসায়ী নীলমোহন সাহা এই ২টি শাড়ি ও ১টি ধুতি কিনেছেন। এই হচ্ছে আজকে অবস্থা। তাই বাম-ফ্রন্ট কর্মীরা কি করে উপজাতি যুব সমিতির কর্মীদের উপর আক্রমন চালাচ্ছে, এবং পুলিশের অভিযান সংগঠিত করেছে এই গুলিই তার প্রমান।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ২০শে আগষ্ট উপজাতি যুব সমিতির এক কর্মীকে গ্রেপ্তার করা হয়। এই গ্রেপ্তারের সময় বলা হয়, তার কাছে এয়ারগান ছিল বলে গ্রেপ্তার করা হয়েছে। আমি এই ঘটনা শুনে বলেছিলাম, এয়ারগানের যদি রসিদ থাকে, তাহলে গ্রেপ্তার করা যায় না। সে তখন তার রসিদ দেখায়। এর পর বলা হল যে, ঠিকানায় সন্দেহ আছে। তখন সে ডি, এম, এর কাছ থেকে প্রাপ্ত ট্রাইবেল সার্টিফিকেট এবং এস, ডি, ও থেকে প্রাপ্ত সিটিজেনশিপ কার্ড দেখায়।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—সেই সুরামনি কলইকে মিজো সন্দেহে গ্রেপ্তার করা হয়েছে। কিন্তু ইনকোয়ারীর পর দেখা গেল সে আসলে মিজো নয়। একজন সহজ সরল মানুষ। তখন আমি থানার ভারপ্রাপ্ত দারোগাকে বললাম আপনারা তো নিজের ক্ষমতা বলে ছেড়ে দিতে পারেন। তিনি বললেন, আমার তো একটা ভয় আছে।

মিঃ ডেপুটি স্পীকার ঃ—মাননীয় সদস্য আপনি অতিরিক্ত ব্যয় বরাদ্দের উপর আপনার বক্তব্য রাখুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কি ভাবে টাকার অপ-ব্যয় করা হচ্ছে সেটাই আমি বলছিলাম। তারপর ইরিগেশানের উপর যে সমস্ত টাকা ধরা হয়েছে, তাতে আমরা দেখছি কাজের কাজ কিছুই হচ্ছে না। এষ্টিমেট কমিটির সদস্য হিসাবে ট্যুরে যখন যাই, তখন দেখি যে কোন কাজই করা হয় না, কোন পরিকল্পনাই বাস্তবায়িত হয় না। পাম্প সেট চলছে না। এর সংগে আমি একটা কথা উল্লেখ করতে চাই সীমান্তবর্তী এলাকায় যে ভাবে গরু পাচার হচ্ছে, তার গতিরোধ করা হচ্ছে না এবং বামফ্রন্ট সরকারের এই দৃষ্টি ভংগী অত্যন্ত উদ্বেগ জনক। এ সম্পর্কে আমি মাননীয় সদস্য সুনীল বাবুর প্রেসক্রিপশানটা তুলে ধরতে চাই। উনি সাব্রুম মহকুমার লোক। সীমান্তবর্তী এলাকায় বসবাস করেন। তিনি বলেছেন গরু চুরির সমস্যা সমাধানের একটা উপায় আছে, সেটা হচ্ছে পাম্প সেট নামক একটা ঔষধ খাইয়ে দিলেই হয়। এটা উদ্বেগ জনক। এটা কিসের ইংগিত? একজন জন প্রতিনিধি হিসাবে তিনি জানেন, তাঁর এলাকায় মাসে কত গরু চুরি হয়, এবং কৃষকদের কত ক্ষতি হয়। অথচ তিনি একদিনও এ সম্পর্কে উদ্বেগ প্রকাশ করলেন না। বরং উনি বলছেন এটা অসম্ভব নয়, পাম্প সেট নামক একটা ঔষধ খাইয়ে দিলেই এই রোগ সারিয়ে দেওয়া যায়।

শ্রীসুনীল চৌধুরী ঃ—পয়েন্ট অব অর্ডার স্যার, আমি পাম্প সেটের কথা বলিনি, বলেছি পাওয়ার টিলারের কথা।

মিঃ ডেপুটি স্পীকার ঃ—এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আরবান ডেভেলাপমেন্টকে যে লোন দেওয়া হচ্ছে, আমরা দেখেছি যে সেগুলি কোন কাজে আসছে না। গ্রামের কৃষকরা যদি কার্পাস তুলা নিয়ে যায়, তখন তারা বলে এই সব আমরা কিনতে পারব না, এই গুলি আমাদের কোন কাজে আসবে না। পাট ক্রয়ের বেলায় দেখছি, দুপুর বেলা পাট ক্রয় করে, রাত ১০টার সময় তাদেরকে টাকা দেওয়া হয়। কৃষকরা যদি এক মন পাট নিয়ে যায় তখন তারা তাদেরকে বলে যে, এক মন হয়নি আরও ৫ কে, জি, দিতে হবে। এই সমস্ত চলছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট সম্পর্কে বলছি। আমার এলাকা তৈদুতে একটা পুল দীর্ঘদীন হল ভেংগে গেছে। মাননীয় মন্ত্রী মহোদয়কে বহুবার বলেছি, এই পুলটা মেরামত করে দেবার জন্য। কিন্তু উনি সেটা আজ অবধিও করেন নি। আমি গত কয়েক দিন আগেও দেখেছি সেখান দিয়ে লোক চলাফেরা করতে পারছে না। তারপর স্যার, অম্পি ও ঘোড়াকাম্পা রাস্তায় একটা পুল ভেংগে গেছে, কিন্তু এখন অবধিও সেটা রিপেয়ারিং হয় নি। এই সরকার গ্রামোন্নয়নে কোন টাকাই ব্যয় করতে চান না। আমরা দেখেছি যখনই এই সরকার কোন পরিকল্পনা নেন, তখন সেটাকে বাস্তবায়িত করার জন্য কোন উদ্যোগ নেন না। সিমেন্ট পাওয়া যাচ্ছে না, ইট পাওয়া যাচ্ছে না ইত্যদি বলে এড়িয়ে যান। অথবা বলেন এটা বিবেচনাধীন আছে, মরশুম যখন চলবে তখন বলেন বিবেচনাধীন, আর যখন মরশুম চলে যায়, তখন বলেন বাতিল।

মিঃ ডেপুটি স্পীকার ঃ—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---স্যার, আমাকে আর এক মিনিট সময় দিন। এগ্রিকালচারের বেলায় আমরা দেখেছি যখন জুমের বীজের প্রয়োজন, তখন উনারা বীজ দিচ্ছেন না। এই হচ্ছে সেই হচ্ছে বলে উনারা মরশুম পার করে দেন। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, হাউসে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে, সেটাকে বাস্তব অভিজ্ঞতার পরিপ্রেক্ষিতে সমর্থন করতে পারছি না। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---শ্রীরামকুমার নাথ।

শ্রীরাম কুমার নাথ ঃ—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী গত ১১ই জানুয়ারী হাউসে যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি আমরা লক্ষ্য করেছি মাত্র দুই বৎসর হয়েছে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় অধিষ্ঠিত হয়েছেন। এই দুই বৎসরেই বামফ্রন্ট সরকার তাঁর কর্ম-গতি এবং সামগ্রিক সাফল্যের ফলশ্রুতিতে পূর্বতন ত্রিপুরার চেহারাটাই পাল্টে দিয়েছেন যার ফলে এই ত্রিপুরা সুখী ও সমৃদ্ধ ত্রিপুরা হিসাবে গড়ে উঠেছ এবং সেটা আমরা দেখছি এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের মাধ্যমে। সুদীর্ঘ ৩০ বৎসর কংগ্রেস রাজত্বে আমরা দেখেছি ত্রিপুরায় প্রায় ৮৩·৫ লোক দরিদ্র সীমার নীচে বাস করেছে। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় অধিষ্ঠিত হয়ে দারিদ্রতা মোচনের উদ্দ্যেশে এবং অন্ন সংস্থানের পথ হিসাবে টাকা মুজুরীতে ফুড ফর ওয়ার্কে কাজ দিচ্ছেন আমরা দেখেছি শ্রীমতী ইন্দিরা গান্ধী গরীবি হটানোর নাম করে, মানুষকে আরও দারিদ্রের দিকেই ঠেলে দিয়েছেন। তাদের নায্য পাওনা ৪ টাকা, তাও দেওয়া হয়নি দুই টাকা দেওয়া হত, আর বাকী দুই টাকা কেড়ে রেখে দেওয়া হত ফলশ্রুতি ত এই মানুষগুলিকে অনাহারে থাকতে হত। এই ভারতবর্ষ স্বাধীন হওয়ার ৩০ বৎসর পরেও ৮৩·৫ দারিদ্র সীমার নীচ মানুষ বাস করত। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কৃষির ক্ষেত্রে জলসেচের ব্যবস্থা সেদিন ছিল না বললেই হয়। কিন্তু এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার দুই বৎসরের মধ্যেই কৃষির ক্ষেত্রে এক নবযুগের সূচনা করেছেন। বিশেষ করে গ্রামের এলাকায় জলসেচের কোন ব্যবস্থাই ছিল না। কিন্তু এই দুই বৎসরের মধ্যে

আমার এলাকায় অনেক পরিবর্ত্তন সাধিত হয়েছে। কাজেই এই ত্রিপুরাকে আরও এগিয়ে নিয়ে যাওয়ার জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন আছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, শিক্ষা ক্ষেত্রেও আমরা দেখছি এক বিরাট পরিবর্ত্তন সূচিত হয়েছে। ইতিমধ্যেই এই বামফ্রন্ট সরকার ধর্মনগর, খোয়াই এবং উদয়পুরে তিনটি কলেজ খোলার ব্যবস্থা করেছেন। যেগুলি বিগত ৩০ বৎসর ধরে কংগ্রেস রাজত্বে উপেক্ষিত ছিল।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কংগ্রেস রাজত্বে সেই সরকার এই দাবীগুলি পূরণ করতেন না কিন্তু এই সল্প সময়ের মধ্যে বামফ্রন্ট সরকার অনেকগুলির সুন্দর পদক্ষেপ নিয়েছেন এবং সেভাবেই ব্যয় বরাদ্দ ধরা হয়েছে এবং তার জন্য আরো অতিরিক্ত টাকার প্রয়োজন হতে পারে। আমরা দেখেছি পূর্বে ধর্মনগর থেকে অফিস লেন যে রাস্তা ছিল সেটা নামে মাত্রই ছিল, চলার কোন ব্যবস্থা ছিল না কিন্তু আজকে বামফ্রন্ট সরকারের আমলে সেই সমস্ত রাস্তার কাজকর্ম চলছে তাতেই প্রমাণিত হচ্ছে যে বর্তমানে অবস্থার পরিবর্তন হচ্ছে। সুদীর্ঘ ৩০ বছর কংগ্রেস রাজত্বে শতকরা ৭০ জন লোক গ্রামে বাস করত, সেই গ্রামের মানুষকে তারা মানুষ বলে গণ্য করতেন না কিন্তু আজকে সে জায়গায় গ্রামের প্রত্যেকটা অংশে নূতন নূতন রাস্তা তৈরী হচ্ছে এবং প্রত্যেকটা গ্রামে চলার মতো কিছুটা সচনা আনা হয়েছে তাতে নিশ্চয়ই টাকার প্রয়োজন আছে কাজেই সেই হিসাবেও এই ব্যয় বরাদ্দকে সমর্থন করা যায়। গ্রামের দরিদ্র মানুষগুলি পূর্বে যারা কাজ কর্ম করে খেত গ্রামের সেই দরিদ্র মানুষগুলিকে কিভাবে শোষণ করা হত সেই ইতিহাস যদি বলা হয় তাহলে শেষ করা যাবে না তাই আমি সংক্ষেপে বলতে চাই। গ্রামের দরিদ্র মানুষ যখন অন্যের জমিতে ধান কাটত এবং রোয়া লাগাত তখন তাদের উপর নিদারুণ অত্যাচার করা হত। সেই অত্যাচারের একটি নমুনা এখানে আমি উল্লেখ করছি ঃ—জৈষ্ঠ-আষাঢ় মাসে যখন গ্রামের দরিদ্র মানুষের কোন কাজ-কর্ম থাকে না তখন নিরুপায় হয়ে অগ্রিম টাকা নেওয়া ছাড়া তাদের কোন উপায় থাকে না এবং তার জন্য তারা ধনীক শ্রেণীর সাহায্যপ্রার্থী হয় এবং সেই সুযোগ পেয়ে ধনীক শ্রেণী তাদের উপর নিদারুণ শোষণ-পীড়ণ আরম্ভ করেন। যেখানে এক কানি জমিতে কাজ করলে গরীব মানুষ কে ৩০।৪০ টাকা দেওয়া হত। সে জায়গায় অগ্রিম নেওয়ার ফলে পরে যখন তারা কাজ করতে আসত তখন তাদের ৫।১০ টাকা দেওয়া হত। কোন কোন সময় যদি তারা (গরীব শ্রেণীর লোক) ধনীক শ্রেণী থেকে টাকা ধার নিত এবং সেটা যদি সময় মত দিতে না পারতো তাহলে তাকে থালা, ঘটি-বাটি বিক্রি করে সেই টাকা পরিশোধ করতে হত। কিন্তু সে জায়গায় আজকে বামফ্রন্ট সরকার বিকল্প রাস্তা "ফুড ফর ওয়াক" চালু করেছেন এবং সেটা করে গরীব মানুষকে বাঁচানোর পথ বের করে দিয়েছেন। গরীব মানুষের রক্ত জল করা পরিশ্রম দিয়ে পূর্বে ধনীরা আরও ধনী হয়ে উঠতেন কিন্তু সেই পরিশ্রম থেকে আজকে তারা পরিত্রান পেয়েছে। আজকে এই যে একটা পরিবর্তন সেই পরিবর্তন থেকে বুঝা যাচ্ছে যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে সেটা ন্যায় সঙ্গত ভাবেই করা হয়েছে। সেই সঙ্গে দেখছি বিরোধী গ্রুপের যারা সদস্য আছেন তারা বলেছেন যে গরীব শ্রেণীর জন্য কিছুই করা হয়নি এবং গ্রামের মানুষের জন্যও কিছুই করা হয়নি এবং ব্যয় বরাদ্দ ঠিক মত ধরা হয় নি কিন্তু দুঃখের বিষয় তাঁরা একটা দিকও প্রমান করতে পারলেন না। সেই হিসাবে আমরা বলতে পারি আজকে ত্রিপুরা রাজ্যের জনসাধারণ বুঝতে পেরেছেন যে বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ কর্ম পরিচালনা করছেন তার ফলে গরীব অংশের মানুষ সবচেয়ে বেশী উপকৃত হয়েছেন। গাঁওসভার যে নির্বাচন হয়ে গেল সেটা বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক পদ্ধতিতে করেছেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে কংগ্রেস, সি, এফ, ডি, জনতা এবং আমরা বাঙ্গালী সবাই এক হয়ে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করছেন এবং বিভিন্ন ভাবে গোলমাল বাধিয়ে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত চালাতে সক্ষম হচ্ছেন কারণ বিভিন্ন লোকের কাছ থেকে আমরা এই সমস্ত খবর পাচ্ছি। বামফ্রন্ট সরকারের কাজ কর্মের ফলাফল জনসাধারণ বুঝতে পেরেছেন। তাই ইদানিং পার্লামেন্টের যে ইলেকশান হয়ে

গেল তাতে ত্রিপুরা রাজ্যে সি, পি, এমই জয়লাভ করেছেন। তারই ফলশ্রুতি হিসাবে বিভিন্ন দলগুলি বামফ্রন্টের বিরুদ্ধে আক্রমনমুখী চিন্তা ধারা নিচ্ছেন এবং তাঁরা বলছেন যে, খুন-খারাপি করে বামফ্রন্ট সরকারের আইন-শৃংখলাকে ভঙ্গ কিভাবে করা যায় এবং কিভাবে বামফ্রন্ট সরকারকে হেয়-প্রতিপন্ন করা যায় সেটাই তাঁরা চেষ্টা করছেন। মাননীয় বিরোধী দলের সদস্যরা এবং বাইরের যে সমস্ত প্রতিক্রিয়াশীল চক্র রয়েছেন আপনারা জেনে রাখুন বামফ্রন্ট সরকার যে ব্যয় বরাদ্দ এনেছেন সেটা ন্যায় সঙ্গত ভাবেই আনা হয়েছে তাই আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ—অতিরিক্ত ব্যয়-বরাদ্দের উপর যে আলোচনা হয়েছে সেটা অসমাপ্ত রয়েছে। আগামী ১৬ই জানুয়ারী, ১৯৮০ইং বুধবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত এই সভা মুলতবী রহিল।

## PAPERS LAID ON THE TABLE

ANNEXURE "A"

Starred Question No. 3 By—Shri Gopal Chandra Das.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। সর্বোচ্চ কত টাকা বাৎসরিক আয় পর্য্যন্ত প্রার্থীগণ এল, আই, জি ও এস, সি, এস, টি, এডুকেশানাল ষ্টাইপেণ্ড পাওয়ার যোগ্য বলে বিবেচিত হয়?

২। এই আইন কোন সালে এবং কিসের ভিত্তিতে করা হইয়াছিল?

উত্তর

১। ৪০০০ টাকা এবং ২০০০ টাকা পর্যন্ত যাহাদের পিতা-মাতার বাৎসরিক আয় তাহারা যথাক্রমে এল, আই, জি, এবং এস, সি, ও এস, টি, ষ্টাইপেণ্ড পাওয়ার যোগ্য বলিয়া বিবেচিত হয়।

২। দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে রাজ্য সরকারের সিদ্ধান্ত অনুসারে গত ১৯৭৭-৭৮ আর্থিক সাল হইতে এল, আই, জি এবং কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুসারে ১৯৭৪-৭৫ আর্থিক সাল হইতে এস, সি, ও এস, টি, ষ্টাইপেণ্ডের উপরিউক্ত আয়ের সীমা ধার্য্য হইয়াছিল।

Starred Question No. 22 by—Shri Faizur Rahaman.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার আসার পর এই পর্য্যন্ত বিভিন্ন দপ্তরে মোট কতজন তপশিলী জাতি ও কতজন তপশিলী উপজাতি বেকার চাকুরী পেয়েছেন;

২। তার মধ্যে কতজন পুরুষ ও কতজন মহিলা;

৩। সারা ত্রিপুরায় গেজেটেড অফিসারদের মধ্যে মোট কতজন তপশিলী জাতি ও উপজাতি আছেন?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার আসার পর এই পর্য্যন্ত বিভিন্ন দপ্তরে মোট তপশিলী জাতিভুক্ত ১১১০ জন এবং তপশিলী উপজাতিভুক্ত ১৫৫৩ জন বেকারের চাকুরী পাওয়ার হিসাব পাওয়া গিয়াছে।

২। তারমধ্যে পুরুষ ২১৭৬ এবং মহিলা ৪৭৭ জন।

৩। সারা ত্রিপুরায় গেজেটেড অফিসারদের মধ্যে মোট ১০৭ জন তপশিলী উপজাতি ও ৭১ জন তপশিলী জাতিভুক্ত।

Starred Question No. 31 by—Shri Drao Kumar Reang.

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে গাড়ী কিনিবার জন্য অনেক উপজাতি দরখাস্ত করিয়াও গাড়ীর এলটমেন্ট পায় নাই; এবং

২। যদি সত্য হয় তাহলে কি কি কারণে তাহাদেরকে গাড়ীর এলটমেন্ট দেওয়া হয় নাই?

উত্তর

পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী. পরিবহণ মন্ত্রী।

১। ইহা সত্য নহে।

২। প্রশ্ন উঠে না।

Starred Question No. 36 by—Shri Drao Kumar Reang.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state—

প্রশ্ন

১। বিলোনিয়া বিভাগের রাধাকিশোরগঞ্জ উপজাতি কলোনীতে কতজন উপজাতি পরিবারকে কত টাকার স্কীমে পুনর্বাসনের ব্যবস্থা করা হইয়াছে?

উত্তর

১। বিলোনীয়া বিভাগের রাধাকিশোরগঞ্জ উপজাতি কলোনীতে কৃষি দপ্তর কর্তৃক উৎকর্ষিত ভূমিতে উপজাতি কল্যাণ দপ্তরের অধীনে প্রত্যেক পরিবারকে মং ২৯০০ টাকা স্কীমের আওতায় মোট ৬২ পরিবারকে পুনর্বাসন দেওয়া গিয়াছে। এছাড়া ১৯৭৮-৭৯ সালে জুমিয়া পুনর্বাসন প্রকল্পের ৬৫১০ স্কীমেও মোট ৩২ জন উপজাতি পরিবারকে পুনর্বাসন দেওয়া হইয়াছে।

Admitted Starred Question No. 50. By Shri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ক) আরবী ভাষায় ডিগ্রিপ্রাপ্ত শিক্ষিত বেকারদের চাকুরী দানের ব্যাপারে সরকার কোন নীতি নির্দ্ধারণ করেছেন কিনা ; এবং

খ) করে থাকলে তাহার রূপরেখা কি ;

২। আরবী ভাষায় ডিগ্রীপ্রাপ্ত কতজন বেকারের নিকট হইতে চাকুরীর আবেদন পাওয়া গিয়াছে ;

৩। ত্রিপুরার কতটি বিদ্যালয় থেকে আরবী ভাষার শিক্ষক নিয়োগের দাবী উঠেছে ?

ANSWER

MINISTER IN-CHARGE—Shri Dasarath Deb

১। ক) ও খ) শিক্ষাগত যোগ্যতার মান অনুযায়ী শিক্ষক পদে নিয়োগের জন্য সরকারের সুনির্দিষ্ট "নিয়োগ নীতি" আছে। আরবী ভাষা শিক্ষক পদে নিয়োগের ক্ষেত্রেও সেই নীতিই অনুসৃত হয়।

২। শিক্ষা বিভাগে আরবী ভাষা শিক্ষক পদে নিয়োগের জন্য ইদানিং কোন আবেদন পত্র আহবান করা হয় নাই।

৩। ধর্ম্মনগর মহকুমার পদ্মবিল, রওয়া, কগল এবং কুকিনালা। উচ্চ বুনিয়াদী বিদ্যালয় গুলির ছাত্রগণ আরবী ভাষা শিক্ষা লাভের জন্য শিক্ষক নিয়োগের আবেদন করেছেন।

Admitted Starred Question No. 53. By Shri Nagendra Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। উদয়পুর মহকুমার মাতাবাড়ী সমষ্টি উন্নয়ন সংস্থার অধীন পূর্ব্ব কপিলং গাঁও সভার বয়স্ক শিক্ষাকেন্দ্রের জন্য নিযুক্ত শিক্ষকদ্বয় শ্রী বীরলাল জমাতিয়া ও শ্রী অনন্তমানিক মরছম-এর নিযুক্তি ও তাদের শিক্ষাগত যোগ্যতা সম্পর্কে তদন্ত করা হয়েছে কিনা ;

২। যদি হয়ে থাকে, তার ফলাফল কি ; এবং

৩। যদি না হয়ে থাকে, তার কারণ ?

ANSWER

MINISTER IN-CHARGE—Shri Dasarath Deb

১। হঁ্যা

২। তাহাদের শিক্ষাগত যোগ্যতা আছে।

৩। প্রশ্ন উঠেনা।

Starred Question No. 55. By Shri Nagendra Jamaita.

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be pleased to state :—

১। জিরানীয়া হইতে মান্দাই বাজার পর্যন্ত সরকারী অথবা বেসরকারী বাস চালু করার কোন পরিকল্পনা আছে কি না ;

২। যদি থাকে, তাহলে কবে নাগাদ চালু করা হবে বলে আশা করা যায় ;

৩। না থাকিলে তার কারণ কি ?

উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :— পরিবহন মন্ত্রী।

১। হঁ্যা,

২। বর্তমান রাস্তায় পরীক্ষা নিরীক্ষার পর বাস চালনার উপযুক্ত বলিয়া গণ্য হইলে বাস সার্ভিস চালু করা হবে।

৩। প্রশ্ন উঠে না,

Admitted Starred Question No. 60. By Shri Matilal Sarkar.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

১। "কাজের বদলে খাদ্য" প্রকল্পে এ পর্যন্ত কয়টি স্কুলের ঘর সংস্কার করা হয়েছে বা নূতন করে তৈরী করা হয়েছে ;

২। এই প্রকল্পে কয়টি স্কুলের মাঠ সংস্কার করা হয়েছে ;

৩। এই সকল কাজে কত শ্রম দিবস কাজ হয়েছে ?

ANSWER

MINISTER IN-CHARGE—Shri D. Deb

১। ১৯৭৯ইং সনের নভেম্বর মাস পর্যন্ত ১,১৬৩টি স্কুলগৃহ সংস্কার বা নূতন করে তৈরী করা হয়েছে।

২। ১৯৭৯ইং সনের নভেম্বর মাস পর্যন্ত ১৬৩টি স্কুলের খেলার মাঠ সংস্কার বা উন্নয়ন করা হয়েছে।

৩। ২,৩০,০৫৪ শ্রমদিবস।

পরিপূরক তথ্য :

"কাজের বদলে খাদ্য" প্রকল্পে ১৯৭৯ইং সনের নভেম্বর মাস পর্যন্ত মোট ১,০৬৩টি স্কুলগৃহ মেরামত বা পুনর্নির্মাণ করা হয়েছে. ৩০০টি স্কুলগৃহ নূতন করে তৈরী করা হয়েছে এবং ১৬৩টি স্কুলের খেলার মাঠ সংস্কার করা হয়েছে। তা'ছাড়া ১৩৩টি স্কুলগৃহের মেরামত/পুনর্নির্মাণ এবং স্কুলের খেলার মাঠ সংস্কারের কাজ চলছে। এইসব কাজে ১৯৭৯ইং সনের নভেম্বর মাস পর্যন্ত ২,৩০,০৫৪ শ্রমদিবস কাজ হয়েছে।

Admitted Starred Question No. 66 By Shri Matilal Sarkar.

Will the Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরায় মোট কয়টি ফিডিং সেণ্টার আছে ( ব্লক ভিত্তিক );

২। কোন কোন ফিডিং সে-ণ্টারের কাজকর্ম সম্পর্কে সরকার কোন অভিযোগ পেয়েছেন কিনা;

৩। পেয়ে থাকলে সেই সমস্ত অভিযোগের ভিত্তিতে প্রতিকারের কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

উত্তর

১। ত্রিপুরায় মোট ৭৫৮টি ফিডিং সেণ্টার আছে। ব্লক ভিত্তিক হিসাব নিম্নে প্রদত্ত হইল :—

| | | |
|---|---|---|
| ১। | পানিসাগর ব্লক— | ১৪টি |
| ২। | কাঞ্চনপুর ,, | ১৭টি |
| ৩। | কুমারঘাট ,, | ৩২টি |
| ৪। | ছামনু ,, | ১০০টি |
| ৫। | সেলেমা ,, | ২৯টি |
| ৬। | তেলিয়ামুড়া ,, | ৩৪টি |
| ৭। | খোয়াই ,, | ১৮টি |
| ৮। | মোহনপুর ,, | ৬৪টি |
| ৯। | জিরানীয়া ,, | ৩৪টি |
| ১০। | আগরতলা টাউন এলাকা— | ৪টি |
| ১১। | বিশালগড ,, | ৩৮টি |
| (ক) | টাকারজলা-জম্পইজলা এলাকা | ১২টি |
| ১২। | মেলাঘর ব্লক এলাকা | ৫৭টি |
| ১৩। | উদয়পুর (মাতাবাড়ী) ,, | ৫০টি |
| ১৪। | বগাফা ,, | ৪৬টি |
| ১৫। | রাজনগর ,, | ৮১টি |
| ১৬। | সাব্রুম ,, | ৭৩টি |
| ১৭। | অমরপুর— (এম.পি) ,, | ২৫টি |
| ১৮। | অমরপুর পাইলট প্রজেক্ট এলাকা | ৯টি |
| (ক) | রাইমা ( রইশ্যাবাড়ী ) এলাকা | ৫টি |
| ১৯। | ডম্বুরনগর ব্লক ,, | ১৬টি |
| | মোট | ৭৫৮টি |

২। কোন অভিযোগ সরকারের গোচরে নাই।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 77. By Shri Harinath Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বছরে ( ১৯৭৯-৮০ )এ পর্যন্ত মোট কতজন উপজাতি জুমিয়া পরিবারকে নূতন পরিকল্পনায় পুনর্বাসন দেওয়া হয়েছে,

২। ইহা কি সত্য এখনও রাজ্যে বহু সংখ্যক উপজাতি জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া সম্ভব হয় নাই ?

৩। সত্য হইলে তার কারণ কি ?

উত্তর

১। বর্তমান আর্থিক বছরে ( ১৯৭৯-৮০ )এ পর্যান্ত মোট ১২৪৩ উপজাতি জুমিয়া পরিবারকে ৬৫১০ টাকার স্কীমে নূতন পরিকল্পনায় পুনর্বাসন দেওয়া হয়েছে।

২। হ্যাঁ।

৩। রাজ্যে প্রায় ১১০৬৭ জুমিয়া উপজাতি পরিবারকে পুনর্বাসন দেওয়া সম্ভব হয় নাই। সাধারণতঃ নূতন পরিকল্পনায় আর্থিক বরাদ্দের পরিমাণের উপর জুমিয়া পুনর্বাসন স্কীম পুরোপুরিভাবে নির্ভর করে। দ্বিতীয়তঃ প্রত্যেক পরিবারের জন্য কমপক্ষে ২ একর ও অনধিক ৬ একর ( ২ ষ্ট্যাণ্ডারড একর ) খাসভূমি দেওয়ার প্রাপ্যতার উপর নির্ভর করে। উক্ত অবস্থার পরিপ্রেক্ষিতে নির্দিষ্ট সময়ের মধ্যে এবং আর্থিক বরাদ্দের দুষ্প্রাপ্যতা ও উপযুক্ত খাসভূমি পাওয়ার অভাবহেতু সকল ভূমিহীন জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া সম্ভব হয় না।

Admitted Starred Question No. 80 By Shri Harinath Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

১। খোয়াই মহকুমার বাছাইবাড়ী ও গোপালনগরের মধ্যবর্তী স্থানে আখারাবাড়ী গ্রামে একটি নিম্ন বুনিয়াদী বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি না ?

২। থাকিলে ১৯৮০-৮১ শিক্ষাবর্ষের মধ্যে করা হবে কি না,

৩। না থাকলে তার কারণ কি ?

১। ঐ গ্রামের একটি প্রাথমিক বিদ্যালয় আগেই মঞ্জুর করা হইয়াছে।

২। এলাকার জনসাধারণ প্রয়োজনীয় জমি ও বিদ্যালয় গৃহ তৈরী করিয়া দিলেই বিদ্যালয়টি চালু করা হইবে।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 100. By Shri Mohanlal Chakma.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে কোন্ কোন্ সম্প্রদায় তপশিল উপজাতি তালিকাভুক্ত ?

২। বড়ুয়া সম্প্রদায় ( বৌদ্ধ ) কি তপশিল উপজাতি তালিকাভুক্ত ,

৩। যদি 'না' হয় এই সম্প্রদায়কে সরকার উপজাতি তালিকাভুক্ত করার জন্য ব্যবস্থা গ্রহণ করিবেন কি ?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে নিম্নলিখিত সম্প্রদায় তপশিল উপজাতি তালিকাভুক্ত।

( নিম্নলিখিত উপ-সম্প্রদায় সহ )

| | | |
|---|---|---|
| ১। ভীল | ১৫। ওরাং | |
| ২। ভুটিয়া | ১৬। রিয়াং | |
| ৩। কাইমল | ১৭। সাঁওতাল | |
| ৪। চাকমা | ১৮। ত্রিপুরা, ত্রিপুরী, টিপ্রা | |
| ৫। গারো | ১৯। উচই | |
| ৬। হালাম | ক) বাল্টে | ঞ) লাইফাং |
| ৭। জমাতিয়া | খ) বেলালহাট | ট) লোনতেই |
| ৮। খাসিয়া | গ) ছালা | ঠ) মিজোল |
| ৯। কুকি | ঘ) ফান | ড) নামতো |
| ১০। লেপচা | ঙ) হাজাংগো | ঢ) পাইতু |
| ১১। লুসাই | চ) খাবোং | ণ) রংচান |
| ১২। মগ | ছ) জাংতেই | ত) রাংখল |
| ১৩। মুণ্ডা, কাউর | জ) খোকোং | থ) থাংলুইয়া |
| ১৪। নোয়াতিয়া | ঝ) কুমতেই | |

২। না।

৩। বর্তমানে এই বিষয়ে কোন কিছু বলার নাই।

Admitted Starred Question No. 101. By Shri Mohanlal Chakma.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বৎসরে ( ১৯৭৯-৮০ ) সনে কত ভূমিহীন উপজাতি জুমিয়া পরিবারকে কি কি স্কীমে বা কি ধরনের পুনর্বাসন দেওয়া সম্ভব হইবে ?

২। পুরানো স্কীম পরিবর্তন করার সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

উত্তর

১। ১৯৭৯-৮০ আর্থিক বৎসরে রাজ্য প্রকল্প উপ-প্রকল্পের ৬৫১০ টাকার স্কীমে ১৪০০ (এক হাজার চারিশত) ভূমিহীন উপজাতি জুমিয়া পরিবারকে পূর্বাসন দেওয়ার ব্যবস্থা হইবে।

২। পুরানো স্কীম পরিবর্তন করার বিষয়ে বর্তমানে সরকারের কোন প্রস্তাব নাই।

Admitted Starred Question No. 106. By Shri Subodh Chandra Das.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to stat :—

প্রশ্ন

১। উত্তর ত্রিপুরার দামছড়া এলাকার নিতাইনগর গ্রামে ১৯৭৯-১৯৮০ ইং সনের মধ্যে উপজাতি নারীদের জন্য কোন তাঁত শিল্প কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি,

২। ইহা কি সত্য নিতাইনগরে কোন তাঁত শিল্প কেন্দ্র চালু করার জন্য ঐ এলাকার নারীরা আবেদন করেছিলেন।

উত্তর

১। না। তবে ১৯৭৯-৮০ ইং আর্থিক বৎসরে দামছড়ায় তন্তুজ উৎপাদন কেন্দ্র (উপজাতি পুরুষ ও মহিলাদের জন্য) স্থাপনের পরিকল্পনা সরকারের আছে।

২। উপজাতি কল্যান দপ্তরের জানা নাই।

Admitted Starred Question No. 134. By Shri Sumanta Das.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। সোনামুড়ায় তক্ছাপাড়া ও শিবনগর গাঁও সভায় মঞ্জুরীকৃত জুমিয়াদের পুনর্বাসন এর কাজ কবে পর্য্যন্ত আরম্ভ করা হইবে? | ১। সোনামুড়া তক্ছাপাড়া ও শিবনগর গাঁও সভায় মঞ্জুরীকৃত জুমিয়াদের পুনর্বাসন এর কাজ শীঘ্রই আরম্ভ করা হইতেছে। |

Admitted Starred Question No. 137. By Shri Sumanta Das.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে সোনামুড়ায় খাসচৌমুহনী উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের নামে এলট করা জায়গায় গত ৯।১০ মাস পূর্বে ভূমিহীনের নাম করে রতন দাস নামক কোন একজন দুষ্কৃতিকারী জোরপূর্ব্বক ঘরবাড়ী তৈরী করে নির্ব্বিবাদে বসবাস করছে?

২। সত্য হলে আজ পর্যন্ত তাকে ঐ জমি হইতে উচ্ছেদ করার কোন ব্যবস্থা না নেওয়ার কারন কি ;

৩। ঐ স্কুলে খেলাধূলার শিক্ষক ও প্রয়োজনের তুলনায় অন্যান্য শিক্ষক যথেষ্ট কি না ;

৪। না হলে প্রয়োজনীয় সংখ্যক শিক্ষক নিযুক্ত করার কোন ব্যবস্থা সরকার করবেন কি ?

৫। মেইন রোডের সাথে সংযুক্ত ঐ স্কুলের রাস্তাটিকে পাকা করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

৬। থাকলে কবে নাগাদ করা হবে ?

উত্তর

১। হ্যাঁ।

২। তাহাকে উচ্ছেদ করার বিভিন্ন পদক্ষেপ সোনামুড়ার মহকুমা শাসক নিতেছেন।

৩। না।

৪। হ্যাঁ।

৫। না।

৬। প্রশ্ন উঠে না।

Starred Question No. 141. By Shri Niranjan Deb Barma.

Will the Minister in-charge of the Food & Civil Supplies Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যে চিনি আর কেরসিন তৈলের চাহিদার পরিমাণ বছরে কত ( তার আলাদা হিসাব )।

২। এই চাহিদা মিটাইতে খাদ্য দপ্তর সক্ষম কিনা ?

৩। না হইলে উক্ত চাহিদা মিটাইতে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

উত্তর

১। আনুমানিক ৯,৬০০ মেট্রিক টন চিনি এবং ১৬,৮০০ কিলোমিটার কেরসিন তৈল ত্রিপুরা রাজ্যের জন্য বছরে প্রয়োজন।

২। যদি উক্ত পরিমাণ চিনি ও কেরসিন তৈল ভারত সরকার কর্তৃক ত্রিপুরা রাজ্যের জন্য বরাদ্দ করা হয় এবং রেলযোগে ধর্মনগর পর্যন্ত সরবরাহের কাজ সময়মত সুষ্ঠুভাবে সম্পন্ন করা হয় তাহা হইলে রাজ্যের অভ্যন্তরে ঐগুলি সুষ্ঠুভাবে বণ্টনের ব্যবস্থা খাদ্য দপ্তর করিতে সক্ষম।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 146. By Shri Abhiram Debbarma

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৭৮-৭৯ সাল পর্য্যন্ত কত জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে, তার বিভাগ ভিত্তিক হিসাব ?

২। যে সমস্ত জুমিয়া পরিবারকে ১৯৭৮ সালের আগে ৩০০ টাকা এবং ৫০০ টাকার স্কীমে পুনর্বাসন দেওয়া হয়েছিল, তাদের ৬৫১০ টাকার স্কীমের অন্তর্ভুক্ত করার কোন পরিকল্পনা আছে কি ?

উত্তর

১। ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত মোট ৪০,৬০১ জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। তার বিভাগ ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল :—

| | | |
|---|---|---|
| ১) | ধর্মনগর— | ৪,৯৬৯ |
| ২) | কৈলাশহর— | ৫,৩৬১ |
| ৩) | কমলপুর— | ২,৮০৭ |
| ৪) | খোয়াই— | ৩,৭৪০ |
| ৫) | সদর— | ৬,৫৪৯ |
| ৬) | সোনামুড়া— | ১,৪২৯ |
| ৭) | উদয়পুর— | ২,৪০২ |
| ৮) | অমরপুর— | ৫,৮৭১ |
| ৯) | বিলোনীয়া— | ৪,৮২০ |
| ১০) | সাবরুম— | ২,৬৫৩ |
| | মোট— | ৪০,৬০১ |

২। ১৯৭৮ সালের আগে যে সমস্ত জুমিয়া পরিবারকে ৩০০ টাকা ও ৫০০ টাকার স্কীমে পুনর্বাসন দেওয়া হয়েছিল তাদের ৬৫১০ টাকা স্কীমে অন্তর্ভুক্ত করার কোন পরিকল্পনা নাই।

## PAPERS LAID ON THE TABLE.

ANNEXURE—"B"

Unstarred Question No. 1. By Shri Nagendra Jamatia.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ট্রাইবেল সুপারভাইজার গ্রেড—২ পদের জন্য দরখাস্ত আহ্বান করে স্থানীয় পত্র-পত্রিকার মারফত কোন বিজ্ঞপ্তি প্রচার করা হয়েছিল কিনা ;

২। করা হয়ে থাকলে তাহা কোন্ কোন্ তারিখে ও কোন্ কোন্ পত্রিকায় এবং

৩। মোট কত জনকে ইণ্টারভিউতে ডাকা হয়েছিলো (নাম ও ঠিকানা সহ)?

উত্তর

১। হ্যাঁ।

২। (ক) ত্রিপুরা দর্পণ আগরতলা—৪-১১-৭৮, ২১-১১-৭৮, ২২-১১-৭৮ এবং ২৩-১১-৭৮

(খ) দৈনিক সংবাদ— ৪-১১-৭৮, ২১-১১-৭৮, ২২-১১-৭৮ এবং ২৩-১১-৭৮ আগরতলা।

(গ) দৈনিক গণদূত, আগরতলা— ২১-১১-৭৮, ২২-১১-৭৮ এবং ২৩-১১-৭৮

(ঘ) বিত্তীর্ণ, আগরতলা— ২১-১১-৭৮, ২২-১১-৭৮ এবং ২৩-১১-৭৮

৩। কোন ইণ্টারভিউ ডাকা হয় নাই।

Admitted Unstarred Question No. 10. By Shri Harinath Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। আগরতলা পৌর এলাকাধীন নিম্নবুনিয়াদী স্কুল সমূহে ছাত্র-ছাত্রা ও শিক্ষক শিক্ষিকার সংখ্যা কত (প্রতি টি স্কুলের জন্য পৃথক পৃথক হিসাব)।

২। উক্ত সংখ্যক ছাত্র-ছাত্রীর সংখ্যার সঙ্গে শিক্ষক-শিক্ষিকার সংখ্যার আনুপাতিক হার কত কম বা বেশী (প্রতি টি স্কুলের জন্য পৃথক পৃথক হিসাব)।

৩। একজন শিক্ষক বা শিক্ষিকাকে সপ্তাহে গড়ে কয়টি ক্লাশ নিতে হচ্ছে (প্রতিটি স্কুলের জন্য পৃথক পৃথক হিসাব)।

উত্তর

১। ১, ২ ও ৩ প্রত্যেকটি প্রশ্নের উত্তর সঙ্গীয় তালিকায় দেওয়া গেল।

| ১নং প্রশ্নের উত্তর | | | ২নং প্রশ্নের উত্তর | ৩নং প্রশ্নের উত্তর |
|---|---|---|---|---|
| নিম্ন বুনিয়াদী স্কুলের নাম | ছাত্র-ছাত্রীর সংখ্যা | শিক্ষক-শিক্ষিকার সংখ্যা | ছাত্র-ছাত্রীর সংখ্যার সঙ্গে শিক্ষক-শিক্ষিকার সংখ্যায় আনুপাতিক হার কত কম বা বেশী | একজন শিক্ষক বা শিক্ষিকার সপ্তাহে গড়ে কয়টি ক্লাশ নিতে হচ্ছে। |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১। রবিদাস পাড়া জে. বি. | ৪৯ | ৪ | ২ জন বেশী | ৩৭ টি |
| ২। রামনগর হরিজন জে. বি. | ৪৪ | ৪ | ২ ,, | ৩৬ ,, |
| ৩। ইন্দ্রনগর হরিজন জে. বি. | ৫১ | ৫ | ৩ ,, | ৩০ ,, |
| ৪। জগতপুর জে. বি. | ১৩৫ | ৬ | ৩ ,, | ৩০ ,, |
| ৫। অরুন্ধুতীনগর জে. বি. ( এইচ. এস. স্কুলের অন্তর্ভুক্ত ) | ৪২৮ | ১৪ | ৩ ,, | ১৪ ,, |
| ৬। পশ্চিম রামনগর জে. বি. | ১১৫ | ৭ | ৪ ,, | ২১ ,, |
| ৭। অভয়নগর জে. বি. ( এইচ. এস. স্কুলের অন্তর্ভুক্ত ) | ৫৫০ | ২০ | ৬ ,, | ৬ ,, |
| ৮। অভয়নগর জে. বি. | ১৯১ | ১৩ | ৮ ,, | ১১ ,, |
| ৯। কাশীপুর জে. বি. | ৯৮ | ১১ | ৯ ,, | ১৪ ,, |
| ১০। মৈত্রী ভারতী জে. বি. | ২০৬ | ১৩ | ৮ ,, | ১২ ,, |
| ১১। এস. ডি. [illegible]. বি. | ৩৬২ | ২১ | ৯ ,, | ১২ ,, |
| ১২। নং ১ (ঙ) জে. বি. | ৮৩ | ১২ | ১০ ,, | ১২ ,, |
| ১৩। রামপুর জে. বি. | ১৬৪ | ১৪ | ১০ ,, | ১০ ,, |

| | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ১৪। ক্ষেত্রমোহন একাডেমী | ১৪০ | ১৫ | ১১ জন বেশী | ১০ টি |
| ১৫। বিবেকানন্দ বিদ্যামন্দির | ১৬৬ | ১৫ | ১১ ,, | ১০ ,, |
| ১৬। বোধজং জে. বি. (এইচ এস. স্কুলের অন্তর্ভুক্ত) | ৪৪৩ | ২২ | ১১ ,, | ১৮ ,, |
| ১৭। নং ৩ জে. বি. | ৪৬৮ | ২৪ | ১২ ,, | ১৩ ,, |
| ১৮। নং ১ (ক) জে. বি. | ১০৮ | ১৬ | ১৩ ,, | ৭ ,, |
| ১৯। নং ১ (খ) জে. বি. | ২১০ | ১৮ | ১৩ ,, | ৭ ,, |
| ২০। নং ৩ (ক) জে. বি. | ৩০৩ | ২১ | ১৩ ,, | ১৪ ,, |
| ২১। নং ৪ জে. বি. | ৫২৮ | ২৮ | ১৫ ,, | ৫ ,, |
| ২২। ধলেশ্বর জে. বি. | ১৯০ | ২০ | ১৫ ,, | ১২ ,, |
| ২৩। প্রগতি জে. বি. | ৩৬৭ | ২৩ | ১৪ ,, | ০ ,, |
| ২৪। নং ১ (গ) জে. বি. | ১৭৪ | ২০ | ১৬ ,, | ৭ ,, |
| ২৫। নং ৬ জে. বি. | ২১৬ | ২২ | ১৭ ,, | ১৭ ,, |
| ২৬। ভাটি অভয়নগর জে. বি. | ১৭৭ | ২৩ | ১৯ ,, | ৭ ,, |
| ২৭। রামনগর জে. বি. | ১৭৯ | ২৪ | ২০ ,, | ৬ ,, |
| ২৮। নং ২ জে. বি. | ৪৬৯ | ৩২ | ২০ ,, | ১৯ ,, |

Admitted unstarred question No. 11.
By Shri Subodh Chandra Das.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

Questions

১। ১৯৭৯-১৯৮০ ইং সনের মধ্যে ত্রিপুরার কোন বিভাগে কতটি মাদ্রাসার গৃহ নির্মাণের জন্য সরকার কত টাকা মঞ্জুর করেছেন ; এবং

২। ১৯৮০-১৯৮১ ইং সনে কোন কোন মাদ্রাসার গৃহ সংস্কার বা নির্মাণ করা হবে তার নাম ?

Answers

১। ১৯৭৯-৮০ইং সনের মধ্যে ত্রিপুরা সরকার কোন মাদ্রাসার গৃহ নির্মাণ বাবতে কোন টাকা মঞ্জুর করেন নাই।

২। মাদ্রাসা গৃহ নির্মাণে বা সংস্কার মাদ্রাসা পরিচালন কর্তৃপক্ষের উপর নির্ভরশীল। এই ব্যাপারে প্রযোজনীয় আবেদন পাইলে তাহা বিবেচনা করা হয়।

Admitted Unstarred Question No. 19.
By Shri Tarani Mohan Sinha.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

Questions

১। ইহা কি সত্য যে এখন পর্যন্ত ত্রিপুরার বিভিন্ন উচ্চ বুনিয়াদী ( সিনিয়র বেসিক) বিদ্যালয়ে সংস্কৃত শিক্ষকের অভাব আছে ; এবং

২। যদি সত্য হয় তবে সেই সকল সংস্কৃত শিক্ষকের অভাব কি ভাবে পূরণ করা হইবে ?

৩। তপশিলী জাতি ও উপজাতি প্রার্থীদের জন্য যে সকল সংস্কৃত শিক্ষকের পদ সংরক্ষিত আছে সেই সকল পদে উপযুক্ত তপশিলী ও উপজাতি প্রার্থী পাওয়া না গেলে অন্যান্য সাধারণ প্রার্থী হইতে পদগুলি পূরণ করা হইবে কি ?

Answers

১। হ্যাঁ।

২। উপযুক্ত যোগ্যতাসম্পন্ন সংস্কৃত শিক্ষক নিয়োগের মাধ্যমে তা পূরণ করা হবে।

৩। যোগ্যতাসম্পন্ন শিক্ষক না পাওয়া গেলে যথাসময়ে বিষয়টি বিবেচিত হবে।

Admitted Unstarred Question No. 21.
By Shri Rati Mohan Jamatia.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

Question

১। বর্তমান আর্থিক বছরে কোন্ কোন্ নিম্ন বুনিয়াদী বিদ্যালয়গুলো উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ে উন্নীত করার জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন।

Answer

১। এখনও কোন সিদ্ধান্ত লওয়া হয় নাই। তবে ১০৫টি প্রস্তাব বর্তমানে পরীক্ষাধীন আছে।

Admitted Unstarred Question No. 24.
By Shri Niranjan Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Education Deptt. be pleased to state :—

Questions

১। ১৯৭৯-৮০ সালের আর্থিক বছরে রাজ্যের কয়টি বিদ্যালয়কে পাকা ঘর ( বিলডিং) করার পরিকল্পনা ছিল এবং তন্মধ্যে কয়টির কাজ সম্পন্ন হইয়াছে,

২। ১৯৮০-৮১ সনে বিদ্যালয়গুলিকে পাকা করার কোন পরিকল্পনা আছে কি ?

৩। যদি থাকে নাম সহ তার সংখ্যা।

Answers

১। এক বৎসরের মধ্যে কোন বিদ্যালয়ের পাকা ঘরের কাজ সম্পূর্ণ করা যায়না। শিক্ষা দপ্তর প্রশাসনিক অনুমোদন দেওয়ার পর পূর্ত্তবিভাগ বাজেটে প্রয়োজনীয় বরাদ্দ রাখিয়া কয়েক বৎসরের মধ্যে কাজ সমাধা করেন। বর্ত্তমান বৎসরে বিদ্যালয় গৃহ, ছাত্রাবাস, ষ্টাফ কোয়ার্টার নির্মাণ এবং পরিবর্দ্ধন ইত্যাদি ৫১টি কাজের জন্য মেজর ওয়ার্কস বাজেটে বরাদ্দ আছে। পূর্ত্তদপ্তর কাজগুলিতে হাত দিয়েছেন।

২। ১৯৮০-৮১ সালের বাজেটে কিছু সংখ্যক বিদ্যালয় গৃহ পাকা করার কাজের জন্য বরাদ্দ রাখা হইবে।

৩। পরিকল্পনা কমিশন এখনও ১৯৮০-৮১ সালের পরিকল্পনার বরাদ্দ মঞ্জুর করেন নাই। সুতরাং ১৯৮০-৮১ সালের বাজেটে কতগুলি স্কুল গৃহের জন্য বরাদ্দ রাখা যাইবে তাহা এখন বলা সম্ভব নয়।

Admitted Unstarred Question No. 25.
By Shri Niranjan Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

QUESTIONS

১। রাজ্যের সিনিয়র বেসিক স্কুল, মাধ্যমিক স্কুল ও হাইয়ার সেকেণ্ডারী স্কুলগুলিতে কোন টিচারস কাউনসিল আছে কিনা ?

২। যদি থাকে তাহলে নাম সহ তার বিবরণ ?

ANSWERS

১। সমস্ত স্কুলে নাই।

২। এখন পর্যন্ত প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী যে সকল স্কুলে টিচারস' কাউন্সিল আছে বলিয়া জানা যায় সেগুলির নাম সঙ্গীয় তালিকায় দেওয়া হইল।

## LIST OF SCHOOLS HAVING TEACHERS' COUNCIL

1. Bodhjung H.S. School, Agartala.
2. Bilthai H.S. School.
3. Hrishyamukh H. S. School.
4. Ranirbazar Vidyamandir.
5. Sabroom H. S. School.
6. Teliamura H. S. School.
7. Taltala High School.
8. Santinagar High School.
9. Amarpur Girls' High School.
10. Nalchar High School.
11. Tripura Sundari H. S. School.
12. Birendranagar H. S. School.
13. Kariamura High School.
14. Chandraipara High School.
15. Nidaya High School.
16. B. B. Institution.
17. K. B. Institution.
18. B. K. Institution.
19. Sukhamoy H. S. School.
20. B. K. Girls' H. S. School.
21. Umakanta Academy.
22. Salema High School.
23. Kadamtala H. S. School.
24. Shalgara High School.
25. Kathalia High School.
26. Madhupur High School.
27. Swami Dayalananda Vidyaniketan.
28. Ampinagar High School.
29. Bishramganj H. S. School.
30. Harina High School.
31. Charipara High School.
32. Baikhora High School.
33. Kamalpur Class XII School.
34. Melaghar Class XII School.
35. Mainama High School.
36. Dharmanagar Girls' H. S. School.
37. Charilam High School.
38. Vidyanagar H. S. School.
39. N. C. Institution.
40. Chebri Class XI School.
41. Tilabazar High School.
42. K. C. Girls' Class XII School.
43. Moharcherra High School.
44. Matai High School.
45. Brajendranagar High School.
46. Behalabari High School.
47. Belonia Girls. H.S. School.
48. Jolaibari H. S. School.
49. Mandaibazar High School.
50. Gamchakobra High School.
51. Padmapur H. S. School.
52. Santirbazar High School.
53. Durgaramreang para High School.
54. Khash Chowmuhani High School.
55. Udaipur Girls' H/S School.
56. Muhuripur High School.
57. Kanchanbari H. S. School.
58. Bani Vidyapith Girls' H/S. School
59. Sekerkote High School.
60. Kobra Khamar High School.
61. Ramthakur Patshala High School
62. Arundhatinagar H/S. School.
63. Kakraban H. S. School.
64. R. K. Institution.
65. Barapathari H. S. School.
66. Pecharthal High School.
67. Halhali High School.
68. Khowai Govt. Class-XII School.
69. Kalyanpur H. S. School.
70. Saradamayee Vidyapith.
71. Sepaijala High School.
72. Anandanagar High School.
73. Manu H. S. School.
74. N. S. Vidyaniketan.
75. Pallimangal H. S. School.
76. Reshambagan High School.
77. Bharat Sardar High. School.
78. Hariganga Sr. Basic School.
79. Dhaleswar Sr. Basic School.
80. Ramkamal Sr. Basic School.
81. Chantail Sr. Basic School.
82. Goldharpur Sr. Basic School.
83. Jnyanodaya Girls' S. B. School.
84. West Bagafa High School.

Admitted Unstarred Question No. 30.

By Shri Abhiram Deb Barma.

Will the Hon'ble Minister-in-Charge-of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। আগরতলা সহর ও মহকুমা সহর এলাকাগুলির কোন্ কোন্ হাই ও উচ্চতর মাধমিক বিদ্যালয় সমূহে প্রয়োজনের অতিরিক্ত কতজন শিক্ষক ও শিক্ষিকা আছেন তার হিসাব ?

২। কোন্ কোন্ হাই ও উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়গুলিতে প্রয়োজনীয় শিক্ষক ও শিক্ষিকা নেই ( মহকুমা ভিত্তিক হিসাব ) ?

উত্তর

১। আগরতলা সহরাঞ্চলের ১৫টি উচ্চ ও দ্বাদশ শ্রেণীর বিদ্যালয়ে মোট ১৬৯ জন প্রয়োজনের অতিরিক্ত শিক্ষিক-শিক্ষিকা আছেন। এধরনের বিদ্যালয় সমূহের নাম পরিশিষ্ট 'ক' তালিকাতে দেওয়া গেল। অন্যান্য মহকুমার সহরাঞ্চলর এই ধরনের বিদ্যালয় সমূহে প্রয়োজনের অতিরিক্ত শিক্ষক-শিক্ষিকা নেই।

২। মহকুমা ভিত্তিক এধরনের বিদ্যালয় সমূহের নাম পরিশিষ্ট 'খ' ভুক্ত তালিকাতে দেওয়া গেল।

পরিশিষ্ট—'ক'

(প্রয়োজনের অতিরিক্ত শিক্ষক ও শিক্ষিকা আছেন
এরূপ হাই ও উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ের নাম)

| ক্রমিক নং | বিদ্যালয়ের নাম | | | | অতিরিক্ত শিক্ষক |
|---|---|---|---|---|---|
| ১) | অরুনধুতিনগর দ্বাদশ | শ্রেণী | বিদ্যালয় | — | ১৩ |
| ২) | মহারাণী তুলসীবতী | ,, | বিদ্যালয়— | — | ১৩ |
| ৩) | বানী বিদ্যাপীট | ,, | ,, | | ১৫ |
| ৪) | অভয়নগর | ,, | ,, | — | ১৫ |
| ৫) | উমাকান্ত একাডেমী | ,, | ,, | — | ১২ |
| ৬) | বিজয় কুমার | ,, | ,, | — | ১৩ |
| ৭) | বোধজং | ,, | ,, | — | ১৮ |
| ৮) | সুখময় | ,, | ,, | — | ৪ |
| ৯) | পল্লীমঙ্গল | ,, | ,, | — | ৬ |
| ১০) | জয়নগর হাই স্কুল | | | — | ৩ |
| ১১) | রামনগর হাই স্কুল | | | — | ২ |
| ১২) | বোধজং (বালিকা) হাই স্কুল | | | — | ৩০ |
| ১৩) | রেশম বাগান | ,, | ,, | — | ১০ |
| ১৪) | চারিপাড়া হাই স্কুল | | | — | ২ |
| ১৫) | শিশু বিহার হাই স্কুল | | | — | ১৩ |
| | | | | | ১৬৯ |

আগরতলা শহরাঞ্চল ব্যতীত অন্যান্য মহকুমার শহরাঞ্চলের দ্বাদশ শ্রেণীর এবং উচ্চ-বিদ্যালয় সমূহে প্রয়োজনের অতিরিক্ত শিক্ষক শিক্ষিকা নেই।

## পরিশিষ্ট—'খ'

(প্রয়োজনের তুলনায় শিক্ষক-শিক্ষিকা কম আছে এমন উচ্চ ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় সমূহের মহকুমা ভিত্তিক হিসাব)

### সদর

১। মোহনপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়
২। ত্রিপুরা লোকশিক্ষালয়
৩। সিপাহীজলা হাই স্কুল
৪। জম্পুইজলা ,, ,,
৫। বড়কাঠাল ,, ,,
৬। বিশ্রামগঞ্জ ,, ,,
৭। গামছাকবরা ,, ,,
৮। তালতলা ,, ,,

### সোনামুড়া

১। মেলাঘর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়
২। এন্, সি, ইনষ্টিটিউশন
৩। খাস চৌমুহনী হাই স্কুল
৪। নলচর ,, ,,
৫। কাঠালিয়া ,, ,,
৬। বরনারায়ণ ,, ,,

### খোয়াই

১। খোয়াই (বালিকা) দ্বাঃ শ্রেঃ বিদ্যালয়
২। কল্যাণপুর ,, ,, ,,
৩। তেলিয়ামুড়া ,, ,, ,,
৪। বেহালাবাড়ী হাই স্কুল
৫। ভারত সরদার ,, ,,

### কৈলাশহর

১। পাবিয়াছড়া হাই স্কুল
২। ধুমাছড়া ,, ,,
৩। ছামনু ,, ,,

### কমলপুর

১। কুলাই দ্বাদশ শ্রেণী বিদ্যালয়
২। কে. সি. গার্লস দ্বাঃ শ্রেণী বিদ্যালয়
৩। কমলপুর ,, ,, ,,
৪। চন্দ্রাইপাড়া হাই স্কুল

### ধর্ম্মনগর

১। বি. বি. ইন্‌ষ্টিটিউশন দ্বাঃ শ্রেণী
২। পদ্মপুর দ্বাঃ শ্রেঃ বিদ্যালয়
৩। কদমতলা দ্বাঃ ,, ,,
৪। বিলথৈ ,, ,, ,,
৫। পেচারথল হাই স্কুল

### উদয়পুর

১। কে. বি. ইন্‌ষ্টিটিউশন দ্বাঃ শ্রেঃ
২। উদয়পুর বালিকা ,, ,, বিঃ
৩। তুলামুড়া হাই স্কুল
৪। দক্ষিণ বাগমা সমতল পাড়া হাই স্কুল
৫। মির্জা হাই স্কুল
৬। গামারিয়া ,, ,,
৭। পিত্রা ,, ,,
৮। গর্জি ,, ,,

### অমরপুর

১। অমরপুর দ্বাঃ শ্রেঃ বিদ্যালয়
২। অমরপুর বালিকা দ্বাঃ শ্রেঃ ,,
৩। নূতন বাজার হাই স্কুল
৪। জগবন্ধু পাড়া ,, ,,

### বিলোনীয়া

১। বি, কে, ইন্‌ষ্টিটিউশন দ্বাদশ শ্রেণী
২। বিলোনীয়া বালিকা ,, ,,
৩। বগাফা আশ্রম ,, ,,
৪। মুহুরীপুর হাই স্কুল
৫। মোতাই ,, ,,

### সাব্রুম

১। সাব্রুম দ্বাদশ শ্রেণী বিদ্যালয়
২। সাব্রুম বালিকা হাই স্কুল
৩। ব্রজেন্দ্রনগর ,, ,,
৪। শিলাছড়ি ,, ,,
৫। হরিণা ,, ,,
৬। ছটাকছড়ি ,, ,,
৭। গার্দ্ধিং ,, ,,

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House (Ujjayanta Palace), Agartala, on Wednesday, the 16th January, 1980 at 11 A.M.

## PRESENT

Mr. Speaker (the Hon'ble Sudhanwa Deb Barma) in the Chair, 9 (nine) Ministers, the Deputy Speaker and 44 Members.

## STARRED QUESTIONS

মিঃ স্পীকার ঃ— আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্যায়ক্রমে সদস্যগণের নাম ডাকিলে সংশ্লিষ্ট সদস্য তার নামের পার্শ্বে উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার বলিবেন। সদস্যগণ নাম্বার জানাইলে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন।

মিঃ স্পীকার ঃ— শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী ঃ— স্টার্ট কোয়েশ্চান নং ৮।

শ্রীবীরেন দত্ত ঃ— স্টার্ট কোয়েশ্চান নং ৮।

### প্রশ্ন

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কত লোককে সরকারী চাকুরীতে নিয়োগ করা হয়েছে (দপ্তর ভিত্তিক হিসাব);

২। বামফ্রন্ট সরকার কত বরখাস্ত ও ছাঁটাই কর্মীকে সরকারী চাকুরীতে পুনঃ নিয়োগ করেছেন; এবং

৩। এই আর্থিক বছরে আরও কত লোককে সরকারী চাকুরীতে নিয়োগ করা হবে (দপ্তর ভিত্তিক হিসাব)।

উত্তর

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর হইতে ১৯৭৯ইং সনের নভেম্বর পর্যন্ত মোট ১১,৬৫৯ জনকে নিয়োগ করা হইয়াছে। ইহার দপ্তর ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ—

| ক্রমিক নং | দপ্তরের নাম | চাকুরী প্রাপ্তের সংখ্যা |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। | পশু পালন বিভাগ | ১১২ |
| ২। | এপয়েন্টমেন্ট এণ্ড সার্ভিসিস বিভাগ | ৭ |
| ৩। | স্বায়ত্ব শাসন বিভাগ | ১ |
| ৪। | ক্ষুদ্র সঞ্চয় প্রকল্প | ৪ |
| ৫। | অগ্নি নির্বাপক | ৫৪ |
| ৬। | লোকসেবা আয়োগ | ২ |
| ৭। | খাদ্য ও জনসংভরণ | ৫৯ |
| ৮। | পরিবহণ বিভাগ | ৫ |
| ৯। | ডিস্ট্রিক্ট এণ্ড সেশান জাজ | ২৩ |
| ১০। | উচ্চ আদালত ( হাইকোর্ট ) | — |
| ১১। | সমাজ শিক্ষা | ২,৮০২ |
| ১২। | রাজ্য পরিকল্পনা বিভাগ | ৩ |
| ১৩। | শহর উন্নয়ন বিভাগ | ২ |
| ১৪। | ছাপাখানা দপ্তর | ৬৬ |
| ১৫। | গ্রামীণ কারীগরি বিভাগ | ৪ |
| ১৬। | রাজ্য সৈনিক বোর্ড | ৫ |
| ১৭। | পঞ্চায়েত রাজ | ৪৭০ |
| ১৮। | কারা বিভাগ | ৭১ |
| ১৯। | প্রশাসনিক পুনর্গঠন | ৮ |
| ২০। | দুর্নীতি দমন বিভাগ | ১ |
| ২১। | জেলা শাসক ও সমাহর্তা ( পশ্চিম ) | ৪৯ |
| ২২। | কর বিভাগ | ১৮ |
| ২৩। | ডিস্ট্রিক্ট রেজিস্ট্রার (পঃ) | — |
| ২৪। | জনসংযোগ ও পর্যটন বিভাগ | ৯৮ |
| ২৫। | ডিস্ট্রিক্ট রেজিস্টার ( উঃ ) | ২ |
| ২৬। | জেলা শাসক ও সমাহর্তা ( উত্তর ) | ৯৫ |
| ২৭। | মুখ্যমন্ত্রী সচিবালয় | ৬ |
| ২৮। | স্বাস্থ্য বিভাগ | ৩৬১ |
| ২৯। | উপজাতি গবেষণা অধিকার | ৯ |
| ৩০। | পরিসংখ্যান ও মূল্যায়ন সংগঠন | ১৫ |
| | | ৪,৩৫২ |

| ক্রমিক নং | দপ্তরের নাম | চাকুরী প্রাপ্তের সংখ্যা |
|---|---|---|
| ৩১। | শ্রম দপ্তর | ৩৭ |
| ৩২। | সমবায় বিভাগ | ১৩৯ |
| ৩৩। | বন্যা নিয়ন্ত্রণ বিভাগ | — |
| ৩৪। | মূল্যায়ন সংগঠন | ৪ |
| ৩৫। | পুলিশ প্রশাসন | ৪৬১ |
| ৩৬। | জেলাশাসক ও সমাহর্তা (দ) | ৭৯ |
| ৩৭। | মহাকরণ প্রশাসন | ৭৮ |
| ৩৮। | বন বিভাগ | ৪৬৭ |
| ৩৯। | স্কুল শিক্ষা | ৩,৫৬৮ |
| ৪০। | মৎস্য বিভাগ | ১২৮ |
| ৪১। | কৃষি বিভাগ | ১৬০ |
| ৪২। | আইন বিভাগ | ২ |
| ৪৩। | উচ্চ শিক্ষা | ১৩ |
| ৪৪। | জরীপ বিভাগ | ১৪৬ |
| ৪৫। | শিল্প বিভাগ | ২০০ |
| ৪৬। | বিদ্যুৎ বিভাগ | ৫৩৪ |
| ৪৭। | কর্মবিনিয়োগ ও জনশক্তি পরিকল্পনা বিভাগ | ১১ |
| ৪৮। | পূর্ত বিভাগ | ১,১১৬ |
| ৪৯। | তফশীলি জাতি/উপজাতি কল্যাণ বিভাগ | ১৫৭ |
| ৫০। | সিভিল ডিফেন্স | ৪ |
| ৫১। | নিবাচন বিভাগ | ৩ |
| | মোট— | ১১,৬৫৯ |

২। বামফ্রন্ট সরকার ৪০২ জন বরখাস্ত ও ছাঁটাই কর্মীকে সরকারী চাকুরীতে পুনঃনিয়োগ করিয়াছেন।

৩। এই আর্থিক বৎসরে আরও ৪,৫৯২ জনকে সরকারী চাকুরীতে নিয়োগ করা হইবে। ইহার দপ্তর ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ—

| ক্রমিক নং | দপ্তরের নাম | নিয়োগের সংখ্যা (সম্ভবতঃ) |
|---|---|---|
| ১। | পশুপালন বিভাগ | ২৮৭ |
| ২। | এপয়েন্টমেন্ট এণ্ড সার্ভিসেস বিভাগ | ২০ |
| ৩। | স্বায়ত্ব শাসন বিভাগ | ১ |
| ৪। | ক্ষুদ্র সঞ্চয় প্রকল্প | ৩ |

| ক্রমিক নং | দপ্তরের নাম | নিয়োগের সংখ্যা (সম্ভবতঃ) |
|---|---|---|
| ৫। | অগ্নি নির্বাপক | ৯৮ |
| ৬। | লোকসেবা আয়োগ | ৩ |
| ৭। | খাদ্য ও জনসংভরণ | ৪৫ |
| ৮। | পরিবহন বিভাগ | ৮ |
| ৯। | ডিস্ট্রিকট এণ্ড সেস্যান জাজ | ৪ |
| ১০। | উচ্চ আদালত | — |
| ১১। | সমাজ শিক্ষা | ৬৩ |
| ১২। | রাজ্য পরিকল্পনা বিভাগ | ২ |
| ১৩। | শহর উন্নয়ন বিভাগ | ৪ |
| ১৪। | প্রিন্টিং এণ্ড ষ্টেশনারী | ৮০ |
| ১৫। | গ্রামীণ কারিগরী বিভাগ | ৪ |
| ১৬। | রাজ্য সৈনিক বোর্ড | ৩ |
| ১৭। | পঞ্চায়েত রাজ | ৩২ |
| ১৮। | কারা বিভাগ | ৫৪ |
| ১৯। | প্রশাসনিক পুনর্গঠন | ৬ |
| ২০। | দুর্নীতি দমন বিভাগ | ২ |
| ২১। | জেলাশাসক ও সমাহর্তা (প) | ৩১ |
| ২২। | কর বিভাগ | ৬ |
| ২৩। | ডিস্ট্রিকট রেজিষ্ট্রার (প) | -- - |
| ২৪। | জনসংযোগ ও পর্যটন বিভাগ | ৯৭ |
| ২৫। | ডিস্ট্রিকট রেজিস্ট্রার (উ) | --- |
| ২৬। | জেলাশাসক ও সমাহর্তা (উ) | ৪৬ |
| ২৭। | মুখ্যমন্ত্রীর সচিবালয় | — |
| ২৮। | স্বাস্থ্য বিভাগ | ৪৮৮ |
| ২৯। | গবেষণা অধিকার | ৫ |
| ৩০। | পরিসংখ্যান ও মূল্যায়ন সংগঠন | ৩২ |
| ৩১। | শ্রম দপ্তর | ৮ |
| ৩২। | সমবায় বিভাগ | ২১ |
| ৩৩। | বন্যা নিয়ন্ত্রণ বিভাগ | — |
| ৩৪। | মূল্যায়ন সংগঠন | ৭ |
| ৩৫। | পুলিশ প্রশাসন | ২৮২ |
| ৩৬। | জেলাশাসক ও সমাহর্তা | ৬৫ |
| ৩৭। | মহাকরণ প্রশাসন | ৩৮ |
| ৩৮। | বন বিভাগ | ২৫৯ |

| ক্রমিক নং | দপ্তরের নাম | নিয়োগের সংখ্যা (সম্ভবতঃ) |
|---|---|---|
| ৩৯। | স্কুলশিক্ষা | ৮০০ |
| ৪০। | মৎস্য বিভাগ | ১৪২ |
| ৪১। | কৃষি বিভাগ | ৫৬০ |
| ৪২। | আইন বিভাগ | — |
| ৪৩। | উচ্চ শিক্ষা | ৫৮ |
| ৪৪। | জরীপ বিভাগ | ৭৯ |
| ৪৫। | শিল্প বিভাগ | ৪০ |
| ৪৬। | বিদ্যুৎ বিভাগ | ৭৫ |
| ৪৭। | কর্মবিনিয়োগ ও জনশক্তি পরিকল্পনা বিভাগ | ২৪ |
| ৪৮। | পূর্ত বিভাগ | ৪১৪ |
| ৪৯। | তপশীলি জাতি/উপজাতি কল্যাণ বিভাগ | ৮১ |
| ৫০। | সিভিল ডিফেন্স | ৭ |
| ৫১। | নির্বাচন বিভাগ | ৮ |
| | মোট— | ৪,৩৯২ |

**শ্রীবাদল চৌধুরী** ঃ—সাপ্লিমেন্টারী স্যার, এই যে লোক চাকুরীতে নিয়োগ করা হচ্ছে বা হবে, তা সরকারী কি কি নিয়ম অনুসারে তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবীরেন দত্ত** ঃ—সরকারী এমপ্লয়মেন্ট একসচেনজের মারফতে, প্রায়রিটির ভিত্তিতে। যাদের নাম পূর্বে রেজিষ্ট্রিভুক্ত আছে, আথিক অবস্থা যাদের খারাপ এবং যাদের পরিবারে একজনও সরকারী চাকুরী করেনা, এই সমস্ত বিষয় বিবেচনা করে দেখা হয় এবং সরকারী চাকুরীতে নিয়োগ করা হয়।

**শ্রীসুবোধ দাস** ঃ—সাপ্লিমেন্টারী স্যার, গ্র্যাজুয়েট এবং নন-গ্রাজুয়েট এখনও যারা বেকার আছেন, তাদের যাতে চাকুরীতে নিয়োগ হওয়ার আগে এইজ বার না হয়ে যায় সেদিকে সরকার লক্ষ্য রেখেছেন কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবীরেন দত্ত** ঃ—চাকুরীর বয়স সীমা যাতে অতিক্রান্ত না হয় সেদিকে লক্ষ্য রেখেই চাকুরীতে নিয়োগ করা হয়। এমন নির্দিষ্ট কেউ যদি থেকে থাকে যার বয়সসীমা অতিক্রান্ত হয়ে যাচ্ছে তার ক্ষেত্রে সরকার নিশ্চয় বিবেচনা করে দেখছেন।

**শ্রীদ্রাউ কুমার রিয়াং** ঃ—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন যে ১১ হাজার কর্মী নিয়োগ করা হয়েছে। তাদের মধ্যে কতজন তপশিলী জাতি এবং কতজন অউপজাতি তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবীরেন দত্ত ঃ—আমি এই উত্তরটা আর একটা প্রশ্নের উত্তরে জবাব দেব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—সাপ্লিমেন্টারী স্যার, এটা সত্য কিনা ছাটাই কর্মীদের পদগুলি পূরনের সময় পূর্বতন কর্মীদের না নিয়ে, নতুন কর্মী নিয়োগ করা হয়েছে।

শ্রীবীরেন দত্ত ঃ—এটা আমি অস্বীকার করছি না। তবে ছাটাই যদি অন্যায়ভাবে হয়ে থাকে তাহলে তাদের ক্ষেত্রে আমরা সেটা লক্ষ্য করেই নিয়োগ পত্র দেই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি মেলাঘর এলাকায় সোসিয়েল এডুকেশানে যে ছাটাই পদগুলি পূরণ করা হয়েছে, সেগুলির সবগুলিতেই নতুন লোক বাছাই করে নিয়োগ করা হয়েছে ?

শ্রীদশরথ দেব—মাননীয় অধ্যক্ষের অনুমতি হলে আমি বলতে পারি যে সোসিয়েল এডুকেশনে একটি লোককেও ছাটাই করা হয়নি। কাজেই তাদের বাদ দেওয়ার কোন প্রশ্নই উঠে না। যেটা হয়েছে সেন্ট্রাল গভর্ণমেন্টের স্কীম এডাল্ট এডুকেশান স্কীম। সেই স্কীম অনুসারে কিছু লোককে ১০ মাসের জন্য এপয়েন্টমেন্ট দেওয়া হয়। ১০ মাস তারা চাকুরীতে নিয়োগ থাকেন। ১০ মাস পরে আবার তাদের চাকুরী থাকে না। সেন্ট্রাল স্কীম অনুসারে ১০৪ জনকে এইভাবে চাকুরী দেওয়া হয়েছিল। পররর্তী সময়ে আবার এই স্কীমে তাদেরকে নেওয়া হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যেটা বলেছেন সেটা বাস্তবের সঙ্গে সম্পূর্ণ অমিল। আমি জানি অনেক দলীয় লোককে বাছাই করে চাকুরীতে নিয়োগ করা হয়েছে সেই ছাটাই পদগুলি পূরনের জন্য। তা মন্ত্রী মহোদয় জানেন কি ?

শ্রীদশরথ দেব ঃ—এই ধরনের কোন ঘটনাই ঘটেনি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—সাপ্লিমেন্টারী স্যার, মন্ত্রী মহোদয় জানাবেন কি যে যারা ছাটাই হয়েছে তাদেরকে পুনর্বহাল করা হবে কি না ?

শ্রীদশরথ দেব ঃ— পুনর্বহালের কোন প্রশ্নই উঠে না।

মিঃ স্পীকার ঃ— শ্রীউমেশ চন্দ্র নাথ।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ—স্টার্ট কোয়েশ্চান নং ১৮।

শ্রীবীরেন দত্ত ঃ—স্টার্ট কোয়েশ্চান নং ১৮।

প্রশ্ন

১। ইহা কি সত্য (ধর্মনগর) কদমতলা গাঁওসভায় দক্ষিণ বাঘনে একটি গো-চারণ ভূমি রাস্তা করার নামে এবং 'কবরখানা' বৃদ্ধির নামে দিন দিন দখল করিয়া লওয়া হইতেছে,

২। সত্য হইলে, উক্ত গোচারণভূমি রক্ষার জন্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

উত্তর

১। (ধর্মনগর) কদমতলা গাঁও সভায় দক্ষিণ বাঘনে কোনরূপ গো-চারণভূমি সেটেলমেন্ট রেকর্ডে খতিয়ানভুক্ত নাই।

২। প্রশ্ন উঠে না।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ—গোচারণভূমি সেখানে নাই জবাব পাওয়া গেল। কিন্তু এই জায়গাটা আমার গ্রামের মধ্যে। দীর্ঘদিন যাবৎ আমরা জানি এই জায়গাটা গোচারণ ভূমি। কিন্তু যদি গোচারণভূমি হিসাবে এটা রেজিষ্ট্রিভুক্ত না হয়ে থাকে, তাহলে পরে এটাকে গোচারণভূমি হিসাবে অতি সত্বর রেজিষ্ট্রিভুক্ত করা হবে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবীরেন দত্ত ঃ—৭৮টি নাম্বার তিন হাজার পাঁচশ বিরাশি। এবং তিন হাজার পাঁচশ তিরাশি যেটা রেকর্ডে আছে, গোচারণভূমি হিসাবে নয়, শ্মশানখলা এবং কবরখানা হিসাবে। এই রাস্তায় যারা কাজ করছে, আমার কাছে সংবাদ আছে ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কাজ করছে।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, তিন হাজার পাঁচশ বিরাশি এবং তিরাশির মধ্যে কোন্‌টা শ্মশানখলা এবং কোন্‌টা কবরখানা ?

শ্রীবীরেন দত্ত ঃ—এটা আমি এখন ঠিক বলতে পারছিনা।

মিঃ স্পীকার ঃ—শ্রীফেজুর রহমান।

শ্রীফেজুর রহমাম ঃ—ষ্টার্ট কোয়েশ্চান নং ২৯।

শ্রীবীরেন দত্ত ঃ—ষ্টার্ট কোয়েশ্চান নং ২৯।

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে বর্তমানে ওয়কফ্‌ সম্পত্তির পরিমাণ কত (বিভাগ ভিত্তিক হিসাব)

২। ইহা কি সত্য যে, বিগত সরকারের আমলে যে সেটেলমেন্ট জরিপ হয়েছিলো সেই জরিপের সময় ওয়াকফ্‌ সম্পত্তি রক্ষণাবেক্ষণের দায়িত্বে যাঁরা মতওয়াল্লি ছিলেন, তারা নিজের নামেও তাদের আত্মীয় স্বজনের নামে ওয়াকফ্‌ সম্পত্তি রেকড ভুক্ত করে আত্মসাৎ করেছেন।

৩। সত্য হইলে বর্তমান সরকার বিগত সেটেলমেন্ট জরিপের আগের রেকর্ড পত্র তল্লাসী করে রাজ্যের সমস্ত ওয়াকফ সম্পত্তি উদ্ধার করবেন কি না,

৪। ইহা কি সত্য, ধর্মনগর মহকুমার কদমতলা তহশীল অধীন আমটিলা বড়গোল গ্রামের কামু মিয়া নামক ব্যক্তি মোট ২ দ্রোণ ১১ কানি জমি ওয়াকফ্‌ দিয়াছিলেন এবং উক্ত ২ দ্রোণ ১১ কানি ওয়াকফ্‌ সম্পত্তির মতওয়াল্লি ছিলেন—

ক) মুন্সি আরফান আলী, খ) সেকান আলী গ) মওনর আলী ঘ) ইন্‌রাজ আলী।

৫। সত্য হইলে, উক্ত ওয়াকফ্‌ সম্পত্তি বর্তমানে কি অবস্থায় আছে ?

শ্রীবীরেন দত্ত—১। এখনও নিশ্চিন্ত ভাবে ওয়াকফ্‌ সম্পত্তির পরিমান নির্ণয়

হয় নাই। ওয়াকফ্ সম্পত্তির পরিমাণ সরেজমিনে স্থির করার কাজ চলিতেছে।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

(৪-৫) রেকর্ড অব রাইটের খতিয়ান অনুযায়ী মোট ১২.৮৪ একর জমি (১) আরকেন আলী, (২) মতাচীন আলী (৩) তরাব আলী (৪) আব্দুল গনি চৌধুরী এই চার জনের নাম মতোয়ালী হিসাবে উক্ত জমি রেকর্ড করা আছে, কিন্তু উক্ত জমির বর্তমান অবস্থা সরকারের জানা নাই। এ সম্পর্কে আমি আর একটু বলতে চাই যে আইন অনুযায়ী ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার আসার আগে পর্যন্ত কোন ব্যবস্থাই নেওয়া হয়নি। সেই আইনের এটা উল্লেখ আছে যে মাতোয়ালী দ্বারা ওয়াকফ্ সম্পত্তি বিক্রিত হলে সেই মাতোয়ালীরা ওয়াকফ বোর্ডের কাছে তার নাম দেওয়ার ব্যবস্থা এখনও নেওয়া হয়নি। আমরা আসার পর এই কাজে আমরা হাত দিয়েছি এবং বর্তমানে ধর্মনগর বিভাগের কাজ শেষ হয়েছে ওয়াকফ সম্পত্তিগুলিও ওয়াকফ বোর্ডের কাছে রেজিষ্ট্রিভুক্ত হয়ে যাবে। যদি কোন সম্পত্তি সম্পর্কে কোন অভিযোগ আসে তখন ওয়াকফ বোর্ড ও ওয়াকফ সম্পত্তির মাতোয়ালী তাদের সম্পর্কে যে আইন আছে সে আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করবে। আমরা আশা করছি যে এই সম্পত্তিগুলিকে ওয়াকফ বোর্ডের অন্তর্ভুক্ত করা এবং তার যে বিশৃ-ঙ্খলার কথা এখানে উঠেছে তার সংশোধনের ব্যবস্থা করব।

শ্রীফেজুর রহমান---যারা এই সমস্ত সম্পত্তি আত্মসাত করেছে সেই সমস্ত লোকের নাম সরকারের কাছে দিলে এই সমস্ত জায়গা সরকার উদ্ধার করার ব্যবস্থা করবেন কি না?

শ্রীবীরেন দত্ত ঃ--ওয়াকফ আইন অনুযায়ী ব্যবস্থা নেওয়া হবে।

শ্রীফেজুর রহমান ঃ--বিগত সরকারের আমলে মাননীয় মন্ত্রী শ্রীওয়াজের আলি সাহেব এই ধরণের ১২ কানি জায়গা নিয়েছেন বা তিনি আত্মসাৎ করেছেন এই সমস্ত জায়গা সরকার উদ্ধার করবেন কিনা?

শ্রীবীরেন দত্ত ঃ--এই জায়গা সম্পর্কে আমরা অনুসন্ধান করি এবং এটাকে পাবলিকেশান দেওয়া হয় যে এই জায়গার অন্য কোন মালিক আছে কিনা? তখন কেউ কোন আপত্তি করে নাই। যদি এখন কাগজপত্র নিয়ে কোর্টে যেতে হয়, তাহলে এটা আর রেভিনিউ কোর্টের আওতায় থাকবে না। এটাকে উদ্ধার করার জন্য ওয়াকফ বোর্ডকে কোর্টে আসতে হবে।

শ্রীউমেশচন্দ্র নাথ ঃ--আংশিক কিছু জমি আরব আলীর ছেলে মুক্তা আলীর নামে কোন ব্যক্তি বিক্রি করেছে বলে সরকারের জানা আছে কি?

শ্রীবীরেন দত্ত---এই ধরণের কোন কেইস বর্তমানে আমাদের কাছে নাই।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীদ্রাউকুমার রিয়াং।

শ্রীদ্রাউকুমার রিয়াং ঃ—প্রশ্নের নাম্বার ৪৬।

প্রশ্ন

শ্রীবীরেন দত্ত---১। ১৯৭৮ ইং সনের জনুয়ারী মাস হইতে ১৯৭৯ ইং ৩১শে ডিসেম্বর পর্যন্ত কত সংখ্যক উপজাতিকে বে-আইনী ভাবে হস্তান্তরিত জমি পুনরায় ফেরৎ দেওয়া হইয়াছে?

২। জমির পরিমাণ কত?

৩। ইহার মধ্যে কত পরিমাণ টাকা কত পরিবার অ-উপজাতিকে ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে?

উত্তর

১। মোট ৬৯৪ জন উপজাতিকে বে-আইনী ভাবে হস্তান্তরিত জমি ফেরৎ দেওয়া হইয়াছে।

২। ৫৭৭.৬৪ একর জমি।

৩। ক্ষতিপূরণ বাবদ কোন টাকা দেওয়া হয় নাই। তবে ৫৬৫ জন অ-উপজাতি, যাহারা বে-আইনী ভাবে হস্তান্তরিত জমি ফেরৎ দেওয়ার ফলে ক্ষতিগ্রস্ত হইয়াছে তাহাদিগকে মোট ২০,৬৫,৪৯০ টাকা পুনর্বাসন বাবদ দেওয়া হইয়াছে।

শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ—৭৮ এবং ৭৯ সালে জমি ফেরৎ পাওয়ার জন্য সরকারের কাছে কতজন দরখাস্ত করেছিল?

শ্রীবীরেন দত্ত ঃ—আমার কাছে সর্ব্বমোট হিসাব আছে, ১৫ হাজার ১৯১টা দরখাস্ত আমরা পেয়েছি। এই ১৫ হাজার ১৯১টা দরখাস্তের মধ্যে ৯ হাজার ৩০৪ টা দরখাস্ত নির্দ্দিষ্ট তারিখের পরে হস্তান্তরিত হওয়ার ফলে বাতিল হয়েছে, আর ২১৮টা আলোচনার মাধ্যমে তারা নিজেরাই তুলে নিয়েছে। আর বর্তমানে ১৮৯২ টা ঘটনায় ২ হাজার ৬৪ একর জমি হস্তান্তরিত হয়েছে, তার মধ্যে ১৩১৪ হাজার জমির ব্যাপারে খোঁজখবর নেওয়া হয়েছে, আর ৬৯৩ জন ট্রাইবেলকে এই জমি ফেরৎ দেওয়া হয়েছে এবং ৩ হাজার ৬৭২ জন এখনও বিভিন্ন স্তরে আছে। তাদের ডিষ্ট্রিক্ট ওয়াইজ একটা হিসাব আমার সঙ্গে আছে, বললে দিতে পারব।

শ্রীবাদল চৌধুরী ঃ—জরুরী অবস্থার কালে হস্তান্তরের নামে যে সমস্ত জমি থেকে উপজাতিদের বঞ্চিত করা হয়েছে, সেই সমস্ত কেইসগুলি পুনঃ বিবেচনা করা হবে কি না?

শ্রীবীরেন দত্ত ঃ—যে কেইসগুলি বর্তমানে তদন্তাধীন আছে, সেগুলির ক্ষেত্রে যখনই মনে হয়েছে যে অন্যায়ভাবে, তাদের কেইসগুলোকে হিয়ারিং না দিয়ে রিফিউজ করা হয়েছে, সেগুলিকে এখন আবার পুনরায় বিবেচনা করা হবে।

শ্রীরতিমোহন জমাতিয়া ঃ—বে-আইনী হস্তান্তরিত জমির ক্ষতিপূরণ পেয়েও এবং কোন কোন উপজাতির জমি ফেরৎ দেওয়া সত্ত্বেও, ঐ জমি দখল করে বসে আছেন, মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি ?

শ্রীবীরেন দত্ত ঃ —আমার এই রকম কেইস জানা আছে। তারা জমি ফেরৎ চেয়েছে এবং জমি ফেরৎ পেয়েছে। কিন্তু জমিটা দখল করতে গিয়ে একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়। তখন এই সব উপজাতিরা এই সব জায়গায় গিয়ে বসতে ভয় পায়। তারা আমার কাছে এসে বলে আমাদেরকে ভয় দেখানো হচ্ছে আমরা বাঙ্গালীর থেকে, কাজেই আমরা একটু অপেক্ষা করতে চাই। এই ধরনের ৩টা কেইস আছে আমার কাছে।

শ্রীগৌতম দত্ত ঃ—যে তিনটা কেইস আছে সেগুলি কোন বিভাগের ?

শ্রীবীরেন দত্ত :—সেগুলি কৈলাশহরের।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, ৬১৪ টা কেইস ফেরৎ দেওয়া হয়েছে, এর মধ্যে বামফ্রন্ট আসার আগে কয়টা ফেরৎ দেওয়া হয়েছে এবং পরে কয়টা ফেরৎ দেওয়া হয়েছে ?

শ্রীবীরেন দত্ত ঃ—এটাত ৭৭ইং সন থেকে আরম্ভ করা হয়েছে।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে জরুরী অবস্থার সময় ল্যাণ্ড রেস্টোরেশন কমিটির উদ্যোগে কত জমি ট্রাইবেলদের ফেরৎ দেওয়া হয়েছে ?

শ্রীবীরেন দত্ত ঃ—আমাদের হিসাবে একটাও না।

শ্রীসমর চৌধুরী ঃ—ল্যাণ্ড রেস্টোরেশন কমিটির সদস্য কারা কারা ছিলেন ?

শ্রীবীরেন দত্ত ঃ—এই কমিটির নাম এখন আমার কাছে নেই। নিশ্চয়ই আমি ওদের নাম জেনে নেব।

শ্রীবিমল সিন্হা ঃ—সাপ্লিমেন্টারি স্যার, বামফ্রন্ট সরকার আসার পর ত্রিপুরার কোন অ-উপজাতির কাছে উপজাতিদের থেকে ১ ইঞ্চি জমি হস্তান্তরিত হয়েছে কিনা ?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার না আমাদের কাছে এরকম কোন তথ্য নেই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় স্পীকার স্যার, আমরা দেখছি মহাজনরা উপজাতিদের জমি উদয়পুর, অমরপুর প্রভৃতি জায়গায় টাকার বিনিময়ে দখল করে আছে। খাজনা দেওয়া সত্ত্বেও ঐ জমিগুলি তারা দখল করে আছে। সে ব্যাপারে বামফ্রন্ট সরকার কোন ব্যবস্থা নিচ্ছেন কিনা ?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার, একটা প্রশ্ন আমাদের এখানে আছে সেখানে দেখা যায় ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট এবং রেভেনিউ ডিপার্টমেন্ট থেকে এই যে উপজাতি, যারা প্রকৃতপক্ষে জমির মালিক কিন্তু ফসলের মালিক

হচ্ছে না, এই যে দুরবস্থা সেটাকে দূর করার জন্য কি কি স্কীম হাতে নিচ্ছে সেটা আরেকটা প্রশ্ন আছে এখানে আমি বলব।

শ্রীহরিনাথ দেববর্মা ঃ—মাননীয় স্পীকার স্যার, মাননীয় রেভিনিউ মিনিস্টার বলেছেন যে কংগ্রেসের আমলে জমি ফেরৎ দেওয়া হয়নি। এইটা ঠিক নয়। কারণ আমরা জানি বিশ্রামগঞ্জে ফুলমনি দেববর্মা জরুরী অবস্থার সময়ে ৫ কানি জমি ফেরৎ পেয়েছিল। কিন্তু বামফ্রন্ট সরকার আসার সাথে সাথে স্বপন দত্ত এবং এই সমস্ত ব্যক্তিরা জবর দখল করে সেই জমি নিয়েছে এবং নামজারী করার সময়ে তাদের নামে রেকর্ড করেছে। এখন এগুলি ফেরৎ দেওয়ার ব্যাপারে কোন ব্যবস্থা সরকারের আছে কিনা ?

শ্রীবীরেন দত্ত ঃ—এই তথ্য আমার কাছে নেই।

শ্রীকেশব মজুমদার ঃ—সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কসবা, তোতাবাড়ী, বাগমা এইসব অঞ্চলে উপজাতি যুব সমিতির সাথে জড়িত কিছু উপজাতি বিভিন্ন ভাবে অন্যান্যদের সঙ্গে এবং মহাজনদের সঙ্গে মিলে তারা একটা দরখাস্ত করে যে এখানে অমুক জায়গায় উপজাতি হস্তান্তরযোগ্য জমি আছে এবং উপজাতির নাম দিয়ে দরখাস্ত করে এবং শেষ পর্য্যন্ত বাঙালীর নামে যে টাকাটা সেংশান হয় সে টাকাটা ভাগ বাটোয়ারা করে তারা নিয়ে যায়। যে যে অঞ্চলে এ রকম হয়েছে সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে কোন তথ্য আছে কিনা ?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার, আমাদের কাছে এরকম কিছু তথ্য আছে তবে উপজাতি যুব সমিতি কিনা আমরা কি করে বলব। কিন্তু কতগুলি কেইস আছে যেগুলিতে দেখা যায় যে একটা মিথ্যা দরখাস্ত করে বলে যে ঐটা আমার জমি ছিল। সেরকম দরখাস্ত আমাদের হাতে আছে। এ সম্পর্কে আমরা তদন্ত করছি। কিন্তু উপজাতি যুব সমিতির কিনা আমরা বলতে পারবনা, কারণ দরখাস্তকারীরা ত উপজাতি যুব সমিতির নাম করে দরখাস্ত করে না।

মিঃ স্পীকার স্যার ঃ—শ্রীমতিলাল সরকার, শ্রীতপন চক্রবর্তী। (ব্র্যাকেটেড)।

শ্রীমতিলাল সরকার ঃ—এড্‌মিটেড কোয়েশ্চান নাম্বার ৬২।

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নম্বার—৬২।

প্রশ্ন

১। রাজ্যে এ পর্যন্ত কতজন বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে ;

২। ইহা কি সত্য যে কোন কোন ক্ষেত্রে জমির মালিক বর্গাদারকে ভয়ভীতি প্রদর্শন করছেন বা মামলায় জড়িয়ে হয়রানি করছেন ;

৩। কয়টি ক্ষেত্রে বর্গাচাষীর উপর হামলা হয়েছে ?

উত্তর

১। বর্তমানে রিভিশানেল সার্ভে চলাকালীন সময়ে মোট ১৩৯৪ জন বর্গাদারের নাম এ পর্য্যন্ত রেকর্ড করা হইয়াছে। ইহা ছাড়া ৭১৮ জন বর্গাদারের দরখাস্ত

রাজস্ব কর্মচারী কর্তৃক তাহাদের স্বপক্ষে বিবেচিত হইয়াছে।

২। কিছু সংখ্যক জোতদার বর্গাদারের বিরুদ্ধে সিভিল মামলা দায়ের করিয়াছে। তবে ভীতি প্রদর্শনের কোন নির্দিষ্ট সংবাদ সরকার অবগত নহে।

৩। কোন বর্গাদারের উপর হামলা হয়েছে এইরূপ নির্দিষ্ট সংবাদ সরকারের জানা নেই।

তবে আমি এ সম্পর্কে একটু বলতে চাই যে এইটা জানা থাকা উচিত যে আমাদের সরকার আসার পরে ৪টি মাত্র বর্গাদার নথিভুক্ত ছিল দেখা যায় এবং বর্তমানে ৬টি রেভিনিউ সার্কেলে নাহে চলছে এবং প্রত্যক বিভাগে কাজ চলছে। এই যে সংখ্যা এখন জানাচ্ছি ১১৯৪ জন বর্গাদার তারা তাদের বর্গা সত্ব পেয়েছেন এবং সেখানে তারা যথারীতি বর্গাচাষীদের যে সুযোগ সুবিধা সেটা তারা ভোগ করছেন। কিন্তু বর্গা চাষীদের ক্ষেত্রে দেখছি যে যাদেরকে হুমকি দেয় তারা বর্গা হিসাবে নাম লেখাতে চায়না। সেই রকম বিবরণ আমরা যদি পাই, তাতে আমরা অসুবিধায় পড়ি। কারণ বর্গাচাষী নিজে এসে রেভেনিউ কোর্টে নাম লেখাতে হাজির হয় না। আমরা আশা করছি যে বর্তমানে প্রচলিত বিধিবদ্ধ বর্গাচাষের কাজ চলছে এবং তার ফলে তারা যে সব সুযোগ সুবিধা পাচ্ছে সেটা দেখার পর এবং সংগঠিত কৃষক আন্দোলনের প্রচেষ্টার ফলে আমাদের অবশিষ্ট রেভেনিউ সার্কেলগুলিতে এবং বিভাগগুলিতে আমাদের কাজ ত্বরান্বিত করা সম্ভব হবে। মামলা সম্পর্কে আমি ব্যক্তিগতভাবে কিছু কিছু জমি এবং সরকারী দপ্তর থেকে কতগুলি কেইস আমরা আনতে চেষ্টা করি এবং এনে পুলিশকে জানাই। কিন্তু তারা বলেন যে কেইসগুলি ফৌজদারি কেইস। সোনামুড়া সম্পর্কে যে কেইস পেয়েছি সেখানে ১ জনের নামেই অনেক কেইস। বিশালগড়ে একটা কেইস আছে। এগুলির মধ্যে অধিকাংশই হচ্ছে ফৌজদারি। তাতে আমাদের প্রথমে বর্গানথিভুক্ত আইন সংশোধন করার আগে আদালত যেসবগুলি সিভিল মামলা হিসাবে নেন, সেখানে আমরা বর্গাদারদের সাহায্য করার বিধান রেখেছিলাম এবং সে ক্ষেত্রে সিভিল মামলাগুলি পরিচালনার জন্য বর্গাদারদের সাহায্য করা হত। এখন আলোচনা চলছে শুধু সিভিল নয় ইচ্ছাকৃতভাবে ক্রিমিনাল কোর্টে যে সব মামলা দায়ের করা হয়, সেগুলির ক্ষেত্রে বর্গাদারদের পক্ষে সরকার যাতে সাহায্য দিতে পারেন, সে দিকে চিন্তা করা হচ্ছে।

শ্রী সমর চৌধুরী ঃ—সাপ্লিমেন্টারী স্যার, সোনামুড়া মহকুমার মেলাঘরে কোন সরকার বর্গাদার, তার বর্গাসত্বের উপর ইনজাংশান জারি করা হয়েছে কোর্ট থেকে এবং জমির মালিক কোর্টে যে কেইস করেছেন তার উপরে কোর্ট ইনজাংশান জারি করেছেন যাতে সেই জমিতে বর্গাদার ঢুকতে না পারে। এই রকম কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার, আমরা গোটা কয়েক কেইস পেয়েছি। খোয়াইয়ের একটা কেসে সেখানে কোর্ট ইনজাংশান জারি করে তারপরে

নুতন অ্যাক্ট্ এবং রুলস্ যখন আমরা সেখানে প্রডিউস্ করি, তখন কোর্ট থেকে তারা মামলা প্রত্যাহার করে নেয়। সোনামুড়ার এই কেইসটা সম্পর্কে যদি পদ্ধতিগত ভাবে আমাদের এই অ্যাক্ট অনুযায়ী থাকে তাহলে আমাদের এডভোকেটদেরকে বলে দেওয়া হয়েছে তারা এই কেইস্ গুলি ডিফেণ্ড করবেন। তবে এগুলির নিষ্পত্তি হয়েছে কিনা আমি জানিনা কিন্তু কয়েকটা উইথড্র করে নিয়েছে এবং যে ইনজাংশান দেওয়া হয়েছিল সেটা ভেকেট করে দেওয়া হয়েছে।

শ্রীসমর চৌধুরী ঃ—মাননীয় স্পীকার স্যার, যে সমস্ত ব্লক সার্কেলে বর্তমানে ল্যাণ্ড রেকরডিং এর কাজ বা অপারেশন চলছে সে সমস্ত অঞ্চল ছাড়া অন্যান্য অঞ্চলে বর্গাদারদের নাম রেকরডিং করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবীরেন দত্তঃ--মাননীয় স্পীকার স্যার, এ ব্যাপারে আমরা একটা স্পেশাল ড্রাইভ নিয়েছি। আমরা এস, ডি, ও, এ, এস, ও, পঞ্চায়েত প্রধান এবং এম, এল, এদের নিয়ে প্রচেষ্টা চালানোর জন্য উদ্যোগ নিয়েছি। এই ব্যাপারে একটা ইনষ্ট্রাকশন দেওয়া আছে যে বিভিন্ন গাঁও সভার বিভিন্ন অঞ্চলে এম, এল, এ এস, ডি, ও এবং সেটেলমেন্টের স্টাফেরা এক সঙ্গে মিলে গ্রামে গ্রামে যাবেন এবং বর্গাদারদের নাম রেকর্ড করার চেষ্টা করবেন।

শ্রীমতিলাল সরকার ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যে সব বর্গাদারদের নাম রেকরডিং করা হয়েছে তারা জমি চাষ করছে ঠিকই, কিন্তু ফসল আনাবার সময় জমির মালিকরা তাদের সেই ফসল আনতে দিচ্ছে না, এই ব্যাপারে সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার, এই রকম কোন কেস আমাদের কাছে নথিভুক্ত হয় নি। তবে আমরা দুএকটি ঘটনা অবশ্য জানি যে বর্গাদাররা যাদের নামে জমি রেকরডিং হয়েছে, তারা তাদের জমিতে কাজ করতে পারছেন না। তবে এটা তারা মুখে মুখে বললেও কার্যক্ষেত্রে তারা এই ব্যাপারে লিখিত-ভাবে কোন অভিযোগ করছেন না।

শ্রীবাদল চৌধুরী ঃ—সাপ্লিমেন্টারী স্যার, দেখা গেছে ৫ম এমেণ্ডমেন্ট এর নির্দেশ অনুযায়ী বর্গাদারদের বিরুদ্ধে যে সব মামলা হবে তার বিচার হবে একমাত্র রেভিনিউ কোর্টে। কিন্তু দেখা গেছে কিছু কিছু বর্গাদারের উপর মামলা দায়ের করা হয়েছে মেজিস্ট্রেটের কোর্টে এবং মেজিস্ট্রেট বা বিচারকরা সেই সব মামলা রেভিনিউ কোর্টে হস্তান্তরিত না করে তারা নিজেরাই তার বিচার করছেন। এই ভাবে গরীব বর্গাদারদের হয়রানি করার অর্থ কি, এর জন্য সরকার কোন রকম ব্যবস্থা নিয়েছেন কি না?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার, এই ব্যাপারে সরকারের কোন হাত নেই। কারণ এটা পুরোপুরি নির্ভর করে বিচার বিভাগের উপরে। তবে আমরা এই ক্ষেত্রে বর্গাদারদের উপর যে সব মামলা উচ্চ আদালতে চলছে, সে সব ক্ষেত্রে

আমরা বর্গাদারদের আর্থিক সাহায্যের ব্যবস্থা করছি।

অধ্যক্ষ মহাশয় :—মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার এবং শ্রীসমর চৌধুরী (ব্র্যাকেটেড)

শ্রীমতিলাল সরকার :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার—৬৩।

শ্রীবীরেন দত্ত :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নম্বার—৬৩।

প্রশ্নগুলি হচ্ছে :—

১। বামফ্রন্ট সরকার সারা ত্রিপুরায় কত ভূমিহীন পরিবারকে ভূমি দিয়েছেন,

২। প্রাপ্ত ভূমিতে ঘরদরজা করার জন্য উক্ত ভূমিহীনদের কোন আথিক সাহায্য দেওয়া হয়েছে কিনা,

৩। এ পর্য্যন্ত কত ভূমিহীন প্রকৃতপক্ষে প্রাপ্ত ভূমিতে স্থানান্তরিত হয়েছেন?

উত্তর

১। মোট ৫৩০৬ জন ভূমিহীন, ৯৫০ জন গৃহহীন ও ৮৮৫ জন ভূমি ও গৃহহীন উভয় পরিবারকে ভূমি দেওয়া হয়েছে,

২। মোট ২২৩৮ জন উপজাতি পরিবারকে ১,০০০ টাকা হিসাবে গৃহ নির্ম্মাণের জন্য সাহায্য দেওয়া হইয়াছে। ইহা ছাড়া তপশীলভুক্ত কৃষকদের মধ্যে ১০৫৫ জনকে ২০০ টাকা হিসাবে ও ৫৮৩ জন অ-কৃষককে ১০০০ টাকা হিসাবে গৃহ নির্মাণ বাবদ অর্থ সাহায্য দেওয়া হয়েছে।

৩। মোট ৫২২০ জন ভূমিহীন, ৯৪৯ জন গৃহহীন ও ৩৮৩৫ জন ভূমিহীন ও গৃহহীন উভয় পরিবারই প্রকৃতপক্ষে প্রাপ্ত জমিতে বসবাস করছে।

শ্রীমতিলাল সরকার :—সাপ্লিমেন্টারী স্যার, যারা এস, টি এবং এস, সি নন এই রকমও কিছু কিছু ভূমিহীন আছেন যারা অর্থের অভাবে প্রাপ্ত জমিতে ঘর দরজা তৈরী করতে পারছেন না, এদের ব্যাপারে সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি না?

শ্রীবীরেন দত্ত :—মাননীয় স্পীকার স্যার, যারা অ-উপজাতি এবং যারা তপশিলী জাতিভুক্ত নন তাদের সাহায্য করার জন্য যে স্কীম আছে সেটা মূলত এম, এন, ডি বা কমিউনিটি ডেভেলাপমেন্ট এর হাতে দেওয়া আছে। বর্তমানে আরেকটি ব্যবস্থা এখানে আছে যে তাদেরও পুনর্বাসনের জন্য রেভিনিউ দপ্তর থেকে কিছু কিছু সাহায্য অর্থাৎ অর্থ সাহায্য দেওয়া হচ্ছে।

শ্রীবিমল সিংহ :—সাপ্লিমেন্টারী স্যার এমনও দেখা গেছে যে ভূমিহীনদের ভূমির বন্দোবস্ত দেওয়া হয়েছে এবং ভূমিহীনরা প্রাপ্ত ভূমিতে বসবাস করছেন কিন্তু কোন সরকারী অফিস ঘর তৈরীর জন্য আবার সেইসব ভূমিহীনদের নিকট হইতে ভূমি নিয়ে নেওয়া হচ্ছে। এই যেমন আমার কমলপুরে একটি উপজাতি কলোনী আছে।

রাজ্যের পশু দপ্তর তাদের অফিসবাড়ী তৈরী করার জন্য সেই সব উপজাতি পরিবারকে উক্ত কলোনী থেকে তুলে দিয়েছে। এই রকম ঘটনা সরকারের জানা আছে কি এবং এই ক্ষেত্রে সরকার কি ব্যবস্থা নিয়েছেন ?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার, সরকারী অফিস তৈরীর জন্য যদি কোন পরিবারকে তুলে দেওয়া হয়, তবে সংশ্লিষ্ট দপ্তর থেকে সেইসব পরিবারকে অন্যত্র ভূমির বন্দোবস্ত করে দিয়েছেন অথবা তাদের উপযুক্ত পরিমাণ আর্থিক সাহায্য দিয়ে তাদের ক্ষতিপূরণ করা হয়েছে।

শ্রীবাদল চৌধুরী ঃ—সাপ্লিমেন্টারী স্যার, এই রকম অনেক অভিযোগ পাওয়া গেছে যে, ভূমিহীনদের ভূমি দেওয়া হয়েছে সত্য কিন্তু তাদের প্রকৃতপক্ষে কোন্ ভূমি দেওয়া হয়েছে এবং কত পরিমাণ দেওয়া হয়েছে, তা এখনও সেটেলমেন্ট থেকে বন্দোবস্ত দেওয়া হয়নি। এই ব্যাপারে তারা রেভিনিউ বিভাগে অনেক দরখাস্ত করেছেন। এই রকম হাজার হাজার দরখাস্ত রেভিনিউ দপ্তরে পড়ে আছে, কিন্তু আজ পর্যন্ত সেই ভূমিহীনদের ভূমির বন্দোবস্ত করা হয়নি। এই ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় স্পীকার স্যার, আমাদের রেভিনিউ দপ্তরে বর্তমানে যারা আমিনের কাজ করছেন তারা এখনও আমিনের কাজের ট্রেইনিং পাননি। রাজার আমলে যারা আমিন ছিলেন, তারা প্রায় সকলেই রিটায়ার করেছেন। বর্তমানে সরকার নূতন আমিনের পদে যাদের নিয়েছেন, তাদের ট্রেইনিং এখনও শেষ হয়নি। ট্রেইনিং প্রাপ্ত আমিনের সংখ্যা খুবই কম। তবে আমরা আশা করছি খুব শীঘ্রই এই ব্যাপারে একটা ব্যবস্থা করতে পারব।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ—এখনও ত্রিপুরায় যে সমস্ত ভূমিহীনদের নাম সরকারী তহশীলে রেজিষ্ট্রি হয়নি বা যারা রেজিষ্ট্রি করার সুযোগ করতে পারেন নি, তাদের ক্ষেত্রে সরকার কি চিন্তা করছেন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবীরেন দত্তঃ—এখন নূতনভাবে আমরা যে নামগুলি পেয়েছি সেগুলি প্রায়রিটি ভিত্তিতে আমরা বিবেচনা করছি। আর পঞ্চায়েতদের কাছে আমরা অনুরোধ রেখেছি যে, যে সমস্ত ভূমিহীন ভুলক্রমে নাম লেখায়নি তাদের জন্য যেন তাঁরা আলাদা একটা লিষ্ট করেন যাতে পরে সেগুলি আবার বিবেচনা করে দেখতে পারি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, ত্রিপুরায় লুংগা জমি কত একর একসেস আছে এবং সেই জমিতে কতজন ভূমিহীনকে পুনর্বাসন দেওয়া যেতে পারে ?

শ্রীবীরেন দত্ত ঃ—এর জন্য আলাদা নোটিশ চাই।

শ্রীকেশব মজুমদার ঃ—এ পর্যন্ত সারা রাজ্যে কত ভূমিহীন পরিবার পুনর্বাসনের জন্য আবেদন করেছেন ?

শ্রীবীরেন দত্ত ঃ—ভূমিহীনের তো আমরা একটা সংখ্যা দিয়েছি।

শ্রীসমর চৌধুরী ঃ—যে সমস্ত ভূমিহীনদের জমি অ্যালটমেন্ট দেওয়া হচ্ছে, তাদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য সরকারের কি কি স্কীম আছে, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবীরেন দত্ত ঃ—এটা আলাদা প্রশ্ন আছে।

মিঃ স্পীকার ঃ—শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার ঃ—কোয়েশ্চান নাম্বার ৬৭।

শ্রীবীরেন দত্ত ঃ—কোয়েশ্চান নাম্বার ৬৭।

প্রশ্ন

১। ১৯৭৮ইং সনের জানুয়ারী হইতে ১৯৭৯ইং ডিসেম্বর পর্যন্ত কর্মবিনিয়োগ কেন্দ্রের বেকার তালিকা থেকে কতজন বেকারের চাকুরী হয়েছে এবং ঐ সময়ে কতজন নূতন বেকার নাম লিখিয়েছে;

২। চাকুরী হওয়ার পর কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে তাদের নাম বাতিল করার কোন নির্দেশ আছে কি না;

৩। বর্তমানে ত্রিপুরায় কতজন তপশীলি জাতির এবং তপশীলি উপজাতির নাম বেকার তালিকায় লিপিবদ্ধ রয়েছে?

উত্তর

১। ১৯৭৮ সনের জানুয়ারী হইতে ১৯৭৯ সনের নভেম্বর পর্যন্ত ১১,৬৫৯ জনের বিভিন্ন দপ্তরে চাকুরী হইয়াছে এবং ইতিমধ্যে ৪,৪৯৭টি নাম বাতিল করা হইয়াছে, অবশিষ্ট এমপ্লয়মেন্ট কার্ডগুলি সংগ্রহের জন্য ব্যবস্থাদি নেওয়া হইয়াছে।

১৯৭৮ সনের জানুয়ারী হইতে ১৯৭৯ সনের অকটোবর পর্যন্ত মোট ২৭,০০২ জন নূতনভাবে কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম তালিকাভুক্ত করেছেন।

২। হাঁ।

৩। ১৯৭৯ ইং সনের অক্টোবর পর্যন্ত তপশীলি জাতির ৪,৫২৯ জন এবং তপশীলি উপজাতির ৬,৯১৭ জন তালিকাভুক্ত আছেন।

শ্রীগৌতম দত্ত ঃ—নূতন যারা নাম লিখিয়েছেন তাদের মধ্যে কতজন হায়ার-সেকেণ্ডারী, কতজন গ্র্যাজুয়েট, কতজন তারও উপরে এই সংখ্যাটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় সদস্য, এটা আলাদা প্রশ্ন দিলেই ভাল হয়।

শ্রীসমর চৌধুরী ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে যারা যারা ইতিমধ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মারফত নাম তালিকাভুক্তি করিয়ে চাকরী পেয়ে গেছেন তাদের কারো কারো নামে অফার অব অ্যাপয়েন্টমেন্ট যাচ্ছে এবং এটা এমপ্লয়মেন্ট কর্তৃপক্ষের গাফিলতির ফলেই কিনা?

শ্রীবীরেন দত্ত—এটা সত্যি যে একই নাম ২/৩ বার অফার পায়। নিয়ম আছে যে তিনমাস পরে যদি কল আসে তাহলে নাম পাঠাতে হয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যাদের দপ্তরে চাকুরী হয়েছে এবং যাদের চাকরী হয়েছে তারা যদি না জানায় তাহলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ পাঠাতে বাধ্য। সেই ইরিগুলারিটি দূর করার জন্য একটা নিয়ম করা হয়েছে যে যখন অফার জমা দেওয়া হবে তখনই সেই অফারের সংগে একটা কার্ড দেওয়া হবে। নিয়োগ কর্তা সেটা পুরণ করবে এবং সেটা এমপ্লমেন্ট এক্সচেঞ্জের কার্ডের সঙ্গে অ্যাটাচ্ড থাকবে কারণ এছাড়া এটা দূর করা আর সম্ভব নয়। আমাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের স্টাফও কিছু বাড়ানো হয়েছে, তারা প্রত্যেক ডিপার্টমেন্টে গিয়ে এগুলি সংগ্রহ করে আনবে।

শ্রীদশরথ দেব—মিঃ স্পীকার, স্যার, আমি এর সংগে একটু এড করতে চাই। প্রথমে উনি যা বললেন এটা একটা ফ্যাক্টার। আর একটা ফ্যাক্টার আছে, অনেক ডিপার্টমেন্ট একই সংগে ইন্টারভিউ নিয়েছেন, এডভারটাইজমেন্ট করেই হোক বা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লিস্ট অনুযায়ীই হোক। কিন্তু সিলেকশান হয়েছে পরে। কাজেই একটা ডিপার্টমেন্টের সংগে অন্য একটা ডিপাটমেন্টের সম্পর্ক নেই। এই ক্ষেত্রে সিনিয়রিটি, প্রায়রিটি এবং মেরিট বেসিসে যদি যোগ্য বিবেচিত হয় তাহলে এটা হতে পারে।

শ্রীসমর চৌধুরী—মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে, বিভিন্ন দপ্তর থেকে যে সমস্ত নাম চাওয়া হয়, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তখন ঠিকমত সিনিয়রিটি মেনটেন করা হয় না বলে বেকারদের মধ্যে বিক্ষোভ সৃষ্টি হচ্ছে ?

শ্রীবীরেন দত্ত—আমরা এই জিনিসটা সম্পর্কে তদন্ত করতে চেষ্টা করছি এবং যাতে এই লিস্টটা স্ক্রুটিনাইজড হয়ে যায় তার জন্য শুধু এমপ্লয়মেন্ট দপ্তরের যারা ভারপ্রাপ্ত, তাদের উপর না রেখে বিভিন্ন দপ্তরের উপর নির্দেশ দেওয়া হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন যে মোট ১১,৬৪৯ জন বেকারের কর্মসংস্থান হয়েছে। এখন এই ১১,৬৪৯ জন বেকারের মধ্যে সবারই কি সরকারী দপ্তরগুলিতে কর্মসংস্থান হয়েছে না এর মধ্যে কারো কারো বে-সরকারী বা অন্যান্য উপায়েও কর্মসংস্থান হয়েছে, জানতে পারি কি ?

শ্রীবীরেন দত্ত—এর সবটাই সরকারী দপ্তরগুলিতে হয়েছে। এছাড়া বে-সরকারী এবং আধা সরকারী যে সব প্রতিষ্ঠান আছে, সেগুলিতেও অনেক সংখ্যক বেকারের কর্মসংস্থান হয়েছে। অবশ্য এখন কি সরকারী, কি বেসরকারী সব প্রতিষ্ঠানকেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নিয়োগ করা বাধ্যতামূলক করা হয়েছে। বে-সরকারী অথবা আধা সরকারী প্রতিষ্ঠানগুলিতে যে পরিমাণ লোক নিয়োগ করা হয়েছে, তার সংখ্যা হচ্ছে ৬,০০০ মত।

শ্রীনকুল দাস—বিভিন্ন ডিপার্টমেন্ট যখন এমপ্লয়মেন্ট দেওয়ার জন্য এমপ্লয়মেন্টের কাছে লোক চায়, তখন আমরা দেখেছি বিশেষ করে সিডিউলড কাষ্ট অথবা

সিডিউল্ড ট্রাইবসের নাম থাকা সত্ত্বেও তাদের নাম ঐ সব ডিপার্টমেন্টে পাঠানো হয় না। এ্যানিম্যাল হাজবেন্ড্রি ডিপার্টমেন্টের মধ্যে ড্রাইভার নিয়োগ সম্পর্কে এটা আমরা লক্ষ্য করেছি এবং ডাইরেক্টারের সংগে আলোচনা করে জেনেছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে সিডিউলড কাস্টের কারো নাম নাই। কিন্তু পরবর্তী সময়ে আমি নিজে এমপ্লয়মেন্ট এক্চেঞ্জে গিয়ে খোঁজ খবর নিয়ে দেখেছি যে অনেক সিডিউলড কাস্ট লোকের নাম ড্রাইভারের চাকুরীর জন্য লিপিবদ্ধ করা আছে এবং ডিপার্টমেন্ট থেকে তাদের নাম চাওয়া সত্ত্বেও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে পাঠানো হয় নি। এ রকম কোন খবরা-খবর মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি?

শ্রীবীরেন দত্ত—এই সম্পর্কে আমি তদন্ত করে দেখব।

শ্রীবিমল সিন্‌হা—এখনও এম্প্লয়মেন্ট একস্চেঞ্জ থেকে দুর্ভাগা বেকারদের নাম বিভিন্ন দপ্তরে পাঠাবার জন্য উৎকোচ দিতে হয়, এই রকম কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি?

শ্রীবীরেন দত্ত—আমার কাছে এই ধরণের কোন তথ্য নেই। তবে এই ধরণের কোন ঘটনা ঘটলে যে কোন বেকার সরাসরি আমার কাছে এসে জানাতে পারেন, কিন্তু সে রকম কিছু কেউ এখন পর্যন্ত আমাকে জানায় নি।

মিঃ স্পীকার—শ্রীহরিনাথ দেববর্মা।

শ্রীহরিনাথ দেববর্মা—কোয়েশ্চান নাম্বার ৭৮।

শ্রীআরবের রহমান—কোয়েশ্চান নাম্বার ৭৮ স্যার।

প্রশ্ন

১) বর্তমানে রাজ্যে রাবার বাগানের এলাকা কত?

২) ১৯৭৯ সালে রাজ্যের রাবার উৎপাদন কত? এবং

৩) উৎপাদিত রাবারের আর্থিক মূল্য কত?

উত্তর

১) ত্রিপুরায় বর্তমানে বন বিভাগের তত্ত্বাবধানে ৭৬.৩০ হেক্টর এবং ত্রিপুরা ফরেস্ট ডেভেলপমেন্ট এ্যাণ্ড প্লেনটেশান করপোরেশান লিমিটেডের তত্ত্বাবধানে ১৯১৫.৩৫ হেক্টর অর্থাৎ সর্বমোট ১৯৯১.৬৫ হেক্টর রাবার বাগান আছে।

২) ১৯৭৯ ইং সনের নভেম্বর মাস পর্যন্ত ফরেস্ট করপোরেশনের আওতায় সর্বমোট ২৭৬৭২.৭২ কে. জি. রাবার উৎপন্ন হইয়াছে।

৩) ১৯৭৯ ইং সনে উৎপাদিত ১৬৫১ কে, জি, ড্রাই রাবার এবং ২০৩৯ কে, জি, স্ক্রেপ রাবার অর্থাৎ মোট ৩৬৯০ কে, জি, রাবার বিক্রয় করিয়া মোট ২৯৩৮৯ টাকা ২০ পয়সা পাওয়া গিয়েছে। বাকী ২৩,৫২৫.২০ কে, জি, ড্রাই রাবার ও ৪৫৭.৩২ কে, জি, স্ক্রেপ রাবার অর্থাৎ মোট ২৩,৯৮২.৭২

কে, জি, ড্রাই রাবার এখনও বিক্রয় হয় নাই। বিক্রয়মূল্যের পরিপ্রেক্ষিতে যাহার আনুমানিক মুল্য ২,৭৫,৭৯২ টাকা।

শ্রীকেশব মজুমদার—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে সরকারী বন বিভাগ, রাবার করপোরেশান ছাড়া, আর কোন সংস্থা এই ত্রিপুরা রাজ্যে রাবার উৎপাদন করেন কিনা? এবং করলে তাদের রাবার উৎপাদন এলাকার পরিমাণ কত?

শ্রীআরবের রহমান—স্যার, এটার জবাব আমি পরে দেব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় মন্ত্রী মহাশয় রাবার বিক্রি করে যে আয় হয়েছে: সেই উৎপাদিত রাবারের রেকারিং এক্সপেন্ডিচার কত জানতে পারি কি?

শ্রীআরবের রহমান—১৯৭৮-১৯৭৯ ইং সন পর্যন্ত মোট ৩৪,৬১,৬০৮ টাকা ৪৩ পয়সা।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় মন্ত্রী মহাশয় যে ফিগারটা দিলেন, তাতে রেকারিং কস্ট এবং উৎপাদিত রাবারের মুল্যে সামঞ্জস্য আছে কিনা, জানাবেন কি?

শ্রীদশরথ দেব—স্যার, রাবার প্রডাকশনটা শুরু হয়েছে মাত্র। সাধারণতঃ একটা প্লানটেশান সম্ভাবনাময় প্রডাকশান নাগাত হলে কম করে ৮ থেকে ৯ বছর সময় লাগে। কাজেই এখন রাবার প্রডাকশনটা কম হলেও এটাকে আন-ইকনমিক বলা যায় না।

শ্রীদ্রাউকুমার রিয়াং—মাননীয় মন্ত্রী মহাশয় এই রাজ্যের মধ্যে যারা প্রাইমারিলী রাবারের চাষ করতে চায়, তাদেরকে কি কি সুযোগ সুবিধা দেওয়া হবে জানাবেন কি?

শ্রী আরবের রহমান—স্যার, আমি এটার জবাব পরে দেব।

মিঃ স্পীকার—শ্রীমোহনলাল চাকমা।

শ্রীমোহনলাল চাকমা—কোয়েশ্চান নাম্বার ৯৪।

শ্রীআরবের রহমান—কোয়েশ্চান নাম্বার ৯৪, স্যার।

প্রশ্ন

১) দামছড়া, খেদাছড়া এলাকায় বন বিভাগ কর্তৃক ১৯৭৭ ইং হইতে ১৯৭৯ ইং ৩১শে মার্চ পর্যন্ত আয়ের পরিমান কত?

২) ইহা কি সত্য ত্রিপুরা রাজ্যের গাছ, বাঁশ এবং ছন ইত্যাদি বনজ সম্পদ মিজোরামে বে-আইনী ভাবে পাচার হইতেছে?

৩) সত্য হইলে এর প্রতিকারের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

উত্তর

১) দামছড়া ও খেদাছড়া এই দুইটি এলাকাই দামছড়া ফরেস্ট বিট এলাকার অন্তর্গত। দামছড়া ফরেস্ট বিট এলাকা হইতে ১৯৭৭-৭৮ ইং সনে ৪৮,৭২১ টাকা ৭৯ পয়সা ও ১৯৭৮-৭৯ ইং সনে ৬২,৬০৫ টাকা ৬১ পয়সা বন বিভাগ মাশুল হিসাবে আয় করিয়াছেন।

২) সরকারের জানা নাই।

৩) ২নং প্রশ্নের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

মিঃ স্পীকার—কোয়েশ্চান আওয়ার শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি, সেগুলির লিখিত উত্তর এবং তারকাবিহীন প্রশ্নগুলির উত্তরপত্র এই সভার টেবিলে রাখার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দিগকে অনুরোধ করছি।

—ঃ দৃষ্টি আকর্ষণী নোটিশ ঃ—

মিঃ স্পীকার—আমি নিম্নলিখিত সদস্যের নিকট হইতে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি ঃ—

১। শ্রীসমর চৌধুরী।

নোটিশের বিষয় বস্তু হল "গত ১১ই জানুয়ারী ধর্মনগরের নদীয়াপুর গ্রামে পুলিশের উপর গুলি বর্ষণ ও তজ্জনিত ঘটনাবলী সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

মাননীয় মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীদশরথ দেব—মিঃ স্পীকার স্যার, আমি আগামী ২১শে জানুয়ারী এর জবাব দেব।

মিঃ স্পীকার—মাননীয় মন্ত্রী আগামী ২১শে জানুয়ারী এর জবাব দেবেন।

আমি নিম্নলিখিত সদস্যের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি।

১। শ্রীমাখন চক্রবর্তী। নোটিশের বিষয়বস্তু হল "গত ২৯শে ডিসেম্বর ১৯৭৯ ইং সদর মহকুমার তুলা বাগান কলোনীর নিকটবর্তী স্থানে চন্দ্রমনি দেববর্মার খুন হওয়া সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীমাখন চক্রবর্তী কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীদশরথ দেব—মিঃ স্পীকার, স্যার, আমি আগামী ১৮ই জানুয়ারী এই ব্যাপারে স্টেটমেন্ট দেব।

মিঃ স্পীকার—মাননীয় মন্ত্রী আগামী ১৮ই জানুয়ারী স্টেটমেন্ট দেবেন।

আমি নিম্নলিখিত সদস্যের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী পেয়েছি।

শ্রীরশিরাম দেববর্মা।

নোটিশের বিষয়বস্তু হল "গত ২৯শে নভেম্বর ১৯৭৯ ইং রাত্রে উরুয়াবাড়ীর নিকট ও মোহনপুর বাজারে আগরতলার সি, পি, আই ( এম ) মিছিলের যাত্রী গাড়ীর উপর হামলা ও আক্রমণ সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীরসিরাম দেববর্মা কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের অনুমতি দিয়েছি।

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীদশরথ দেব ঃ—মিঃ স্পীকার, স্যার, আমি আগামী ২১শে জানুয়ারী এর উপর স্টেটমেন্ট দেব।

মিঃ স্পীকার ঃ— মাননীয় মন্ত্রী আগামী ২১শে জানুয়ারী স্টেটমেন্ট দেবেন।

আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হল "সম্প্রতি তকমাছড়া ( বিলোনীয়া ) রাবার প্ল্যানটেশান অফিসে টাকা পয়সা লুঠ হওয়ার ঘটনা সম্পর্কে।"

শ্রীদশরথ দেব ঃ—মিঃ স্পীকার স্যার, চীফ মিনিষ্টার এখানে নেই তিনি আসলেই এট দি আর্লিয়েষ্ট অপর্চ্যুনিটি স্টেটমেন্ট দেওয়া হবে।

মিঃ স্পীকার ঃ—আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীগোপাল দাস কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হল "গত ১৮ই নভেম্বর ১৯৭৯ ইং রাতে উদয়পুর এর চন্দ্রপুর হাই স্কুলটি কতিপয় দুষ্কৃতিকারী কর্তৃক পুড়িয়ে দেওয়া সম্পর্কে।"

শ্রীদশরথ দেব ঃ—মিঃ স্পীকার, স্যার, গত ১৮ই নভেম্বর, ১৯৭৯ ইং রাত্রি প্রায় দুই ঘটিকার সময় উদয়পুর থানা হইতে ১০ কিঃ মিঃ দক্ষিণে চন্দ্রপুর হাই স্কুলটিতে আগুন লাগে। ইহাতে স্কুলের ২টি ব্লক সম্পূর্ণ ভষ্মীভূত হইয়া যায়। এডমিনিস্ট্রেটিভ ব্লক লাইব্রেরী, টীচার্স রুম এবং ৩টি ক্লাশ রুম রক্ষা পায়। অফিস রেকর্ড উত্তরপত্র, গোপনীয় পরীক্ষার জিনিষপত্রের কোন ক্ষতি হয় নাই।

বিদ্যালয়ে নাইট গার্ড ব্যতীত আর কেহই ছিলনা। আগুন দেখে নাইট গার্ড চীৎকার করে লোক জড় করে এবং ৩ কিঃ মিঃ দূরে অবস্থিত তহশীল কাছাড়ি

অফিসে দৌড়ে গিয়ে উক্ত নাইট গার্ড টেলিফোনে উদয়পুরে অবস্থিত দমকল বাহিনীকে খবর দেয়। দমকল বাহিনী খবর পেয়ে রাত ২টা ৩৬ মিঃ-এ অকুস্থলে পৌছে। দমকল বাহিনীর অফিস হইতে স্কুল ঘরটির দূরত্ব সাড়ে ছয় কিলোমিটার। ৩ ঘন্টা কাজ করে দমকল বাহিনী ছড়িয়ে পড়া আগুন আয়ত্বে এনে নিভিয়ে ফেলে।

১৭.১১.৭৯ ইং বিদ্যালয় পূজার ছুটির জন্য বন্ধ হয়ে যায়। বিদ্যালয় গৃহ কোনরূপ বৈদ্যুতিক ব্যবস্থা নাই। এই অগ্নিকাণ্ডের ঘটনায় রাধাকিশোরপুর থানায় একটি অভিযোগ দায়ের করা হয়। তদন্তে দেখা যায় বিদ্যালয় প্রাংগনে একটি ২ লিটারের খালি টিন পরে রয়েছে। সেই জন্য সন্দেহ হয় কোন তরল দাহ্য পদার্থের সাহায্যে অগ্নি সংযোগ ঘটানো হইয়াছে।

পুলিশ ঘটনাটির তদন্ত করিতেছেন। এ পর্য্যন্ত কাহাকেও গ্রেপ্তার করা হয় নাই।

এই অগ্নিকাণ্ডের ফলে আনুমানিক ৪৫,০০০ টাকার স্কুলের সম্পত্তির ক্ষতি হয়। কাজের বদলে খাদ্য প্রকল্পের মাধ্যমে স্কুলে জরুরী প্রয়োজনের ভিত্তিতে কাঁচা ঘর তৈয়ার করার জন্য ব্যবস্থা করা হইয়াছে। শ্রেণীকক্ষগুলি প্রস্তুত হইলে স্কুল কর্তৃপক্ষকে ১০,০০০ টাকা পর্যন্ত আসবাবপত্র ক্রয় করার ক্ষমতা শিক্ষা বিভাগ দিয়াছেন।

শ্রীগোপাল চন্দ্র দাস :—মাননীয় মন্ত্রী জানাবেন কি, এই কনষ্ট্রাকশানটি পুড়ে যাওয়ার ফলে বর্তমান শিক্ষাবর্ষে ছাত্র ছাত্রীদের পড়াশুনার খুবই ক্ষতি হচ্ছে এই কথা বিবেচনা করে সরকার এই ঘরটির জন্য কিছু নিয়ে সাহায্য করার জন্য সরকার বিবেচনা করবেন কি না?

শ্রীদশরথ দেব :—মিঃ স্পীকার, স্যার, ঘর পুড়ে গেলে ইমিডিয়েট কাজ হল ঘর তৈরী করা এবং এর জন্য টাকা সেংশানও হয়েছে। ঘর তৈরী হয়ে গেলে ১০ হাজার টাকা দেওয়া হবে আসবাব ইত্যাদি কেনার জন্য। তার পরেও যদি টাকার প্রয়োজন হয় সরকার নিশ্চয়ই ব্যবস্থা করবেন।

মিঃ স্পীকার :—আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হল "গত ৪ঠা জানুয়ারী ১৯৮০ ইং তারিখে উদয়পুর মহকুমার চন্দ্রপুর নিবাসী ছবি মিঞা দুষ্কৃতকারীদের হাতে খুন হওয়া সম্পর্কে।"

শ্রীদশরথ দেব :—গত ৪ঠা জানুয়ারী ১৯৮০ ইং তারিখ রাত্রি ৯টার সময় উদয়পুরের ৫ কিঃ মিঃ দূরে বেলতলীতে এক দোকানের নিকটে খেজুরের রস নিয়ে উত্তর চন্দ্রপুর গ্রামের ছবি মিয়া এবং শ্রীবুটা মিঞার মধ্যে কথা কাটাকাটি আরম্ভ হয়। শ্রীবুটা মিঞা উত্তেজিত হয়ে লোহার রড দিয়ে শ্রীছবি মিঞার মাথায় আঘাত করে। আঘাতের ফলে গুরুতর অবস্থায় তৎক্ষণাৎ উদয়পুর হাসপাতালে নিয়ে

আসা হয়। সেখানে থেকে চিকিৎসার জন্য সেই দিন রাত্রেই আহত ছবি মিঞাকে আগরতলা জি, বি, হাসপাতালে প্রেরন করা হয়। গত ৫ই জানুয়ারী ১৯৮০ইং তারিখ ভোরে আহত ছবি মিঞা জি, বি, হাসপাতালে প্রাণত্যাগ করেন। এই ঘটনায় উত্তর চন্দ্রপুর গ্রামের শ্রীআলি মিঞা রাধাকিশোরপুর থানায় গত ৪ঠা জানুয়ারী ১৯৮০ইং তারিখ এক অভিযোগ দায়ের করে। অভিযোগটি ভারতীয় দণ্ডবিধির ৩২৫ ধারায় থানায় লিপিবদ্ধ করা হয়। আহত ছবি মিঞার মৃত্যুর পরে অভিযোগটি ভারতীয় দণ্ডবিধির ৩০২ ধারায় অন্তর্ভুক্ত করা হয়। আসামী শ্রীবুটা মিঞা ঘটনার পরেই গা ঢাকা দেয়। স্থানীয় পুলিশ মধ্যরাত্রেই ঘটনাস্থলে উপস্থিত হয়ে তদন্ত কার্য্য আরম্ভ করেন। আসামী এখনও পলাতক আছে। তদন্তে দেখা যায় আসামী এবং নিহত ব্যক্তি কেহই কোন রাজনৈতিক দলের অন্তর্ভুক্ত নয়। ঘটনাটির তদন্ত চলিতেছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের এটা জানা আছে কি না যে বুটা মিঞা একজন সি, পি, আই (এম) সমর্থক এবং সদস্য।

শ্রীদশরথ দেব ঃ— মাননীয় স্পীকার, স্যার, এই ধরনের কোন খবর জানা নেই। তবে এই দুই ব্যক্তির কেউই কোন পলিটিকেল পার্টির সঙ্গে যুক্ত নয়।

শ্রীকেশব চন্দ্র মজুমদার ঃ— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, এই ঘটনায় কংগ্রেস (আই) এর তরফ থেকে একটা শোক মিছিল বের করার জন্য চেষ্টা করা হয়েছিল এবং তার পার্মিশনও চাওয়া হয়েছিল, সেটা মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি না ?

শ্রীদশরথ দেব ঃ— মাননীয় স্পীকার স্যার, এই ধরণের কোন খবর জানা নেই, তবে এটা কংগ্রেস আইয়ের পক্ষে অসম্ভবের কিছু নয়।

মিঃ স্পীকার ঃ— আজ আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় ইনচার্জ মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ—

"গত ২৮শে ডিসেম্বর বাইখোড়ায় সি, পি, আই (এম) প্রচার মিছিলের উপর কিছু সংখ্যক দুর্বৃত্ত কর্তৃক হামলা এবং গত ৩১শে ডিসেম্বর নলুয়ায় (বিলোনীয়া) সি, পি, আই (এম) পার্টি অফিসের উপর হামলা ও লুঠ করা সম্পর্কে।"

শ্রীদশরথ দেব ঃ— মিঃ স্পীকার, স্যার, মাননীয় চীফ মিনিষ্টার আজ বিকালে আসার কথা। এই সম্পর্কে উনিই বিবৃতি দেবেন।

মিঃ স্পীকার ঃ— আপনি ডেট্‌টা সেক্রেটারিয়েটে জানিয়ে দেবেন।

শ্রীদশরথ দেব ঃ—আচ্ছা, স্যার।

মিঃ স্পীকার ঃ— আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় ইনচার্জ স্বরাষ্ট্র বিভাগীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীসুনীল চৌধুরী মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ— "সাব্রুমে গত ১২ই জানুয়ারী কংগ্রেস (আই) মিছিল হইতে বটতলীতে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির গেইট ভাঙ্গা, পতাকা ছিনতাই ও সাব্রুম বাজারে অশোক বসাকের দোকান আক্রমণ, উত্তম বসাক, প্রলয় বসাক ও সুখদেব বসাককে আহত করা ও রতন আচার্য্যকে গাড়ী চাপা দিয়া মৃত্যু ঘটান ও হরিণা বাজারের মাণিক দে ও ব্রজেন্দ্র মজুমদারের দোকান আক্রমণ আখে মগ, বিমল দে, পুলীন শীল, ব্রজেন্দ্র মজুমদার, দিলীপ মজুমদার ও সুনীল দেবনাথকে আহত করা সম্পর্কে।"

শ্রীদশরথ দেব ঃ— মিঃ স্পীকার, স্যার, এই সম্পর্কেও আমি সময় চাচ্ছি। তারিখটা আমি জানিয়ে দেব।

## Introduction of the Bihar Control of the use & Play of Loud-Speaker (Tripura Amendment) Bill, 1980.

মিঃ স্পীকার ঃ— সভার পরবর্তী কর্মসূচী হলো—দি বিহার কনট্রোল অব দি ইউস্ এ্যাণ্ড প্লে অব লাউড স্পীকার ( ত্রিপুরা এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৮০ ( ত্রিপুরা বিল নং ১ অব ১৯৮০ ) উত্থাপন। এখন আমি বিভাগীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

শ্রীদশরথ দেব ঃ— Mr. Speaker, Sir, I beg to move for leave to introduce the Bihar Control of the use and play of Loud-Speaker (Tripura Amendment) Bill 1980, (Tripura Bill No. 1 of 1980.)

মিঃ স্পীকার ঃ— এখন মাননীয় বিভাগীয় মন্ত্রীমহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি ভোটে দিচ্ছি। মোশানটি হল—দি বিহার কনট্রোল অব দি ইউস্ এ্যাণ্ড প্লে অব লাউড স্পীকার, ( ত্রিপুরা এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৮০ ( ত্রিপুরা বিল নং ১ অব ১৯৮০ ) হাউসের সামনে উত্থাপন করার জন্য অনুমতি দেওয়া হোক।

( প্রস্তাবটি ধ্বনি ভোটে সর্বসম্মতিক্রমে গৃহীত হয় এবং বিলটি উত্থাপিত হয় )

## Discussion on the Supplementary Grants—Contd..

মিঃ স্পীকার ঃ— সভার পরবর্তী কার্য্যসূচী হল ১৯৭৯-৮০ সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর আলোচনা। আমি মাননীয় মন্ত্রী শ্রীদশরথ দেব মহোদয়কে উনার আলোচনা আরম্ভ করতে অনুরোধ করছি।

শ্রীদশরথ দেব ঃ— মিঃ স্পীকার স্যার, এখানে সেই সমস্ত কাজের জন্যই অতিরিক্ত ব্যয় বরাদ্দের অনুমোদন সরকারের পক্ষ থেকে চাওয়া হয়েছে, যে সমস্ত কাজ অতিরিক্ত ব্যয় করা হয়েছে এবং যে সমস্ত কাজে আমরা হাত দিয়েছি, সেগুলিকে অগ্রসর করে নিয়ে যাওয়ার জন্য। যে সব জায়গায় আমরা অতিরিক্ত খরচ করেছি, তার জন্য যুক্তি ও কারণও দেখানো হয়েছে। প্রথম কারণ হিসাবে বলতে পারি, সরকারী কর্মচারীদের জন্য একটা এ্যাডিশনেল ডিয়ারনেস এ্যালাউন্স ১-৬-৭৯ এই তারিখ থেকে দেওয়ার সিদ্ধান্ত সরকার থেকে নেওয়া হয়েছে, সেই জন্যই অতিরিক্ত টাকা খরচ হয়েছে। এটার দ্বারা কর্মচারীদের দাবীর সবটা পূরণ হবে না। তবে আমরা আংশিকভাবে পূরণ করার জন্য সিদ্ধান্ত নিয়েছি। তারপর ইনটেরিম রিলিফ। আমরা পে-কমিশন গঠন করেছি এবং ওদের সেলারীর ব্যাপারে আমরা একটা রায় পাব। কিন্তু কয়েকটা ইনক্রিমেন্ট সরকারী কর্মচারীদের পাওয়ার কথা। আমরা সবটা দিতে পারি না বলেই ইনটেরিম রিলিফ দেওয়ার সিদ্ধান্ত নিয়েছি। তারপর লোক সভার যে ইলেকশন হয়ে গেল, তাতে আমাদের কিছু স্টাফ নিয়োগ করতে হয়েছে। নির্বাচন পরিচালনার ক্ষেত্রে, পুলিং এজেন্ট এর জন্য স্টাফ দরকার হয়েছে, ভেহিকেলের জন্য দরকার হয়েছে, ভোটার লিস্ট ইত্যাদি করার জন্য স্টাফ দরকার হয়েছে এবং সে জন্য অতিরিক্ত কিছু টাকা খরচ হয়েছে। এটা প্রথম বাজেটে আনফোরসিন ছিল। তারপরে মাননীয় সদস্য বলেছেন যে, ট্রেন্সফারের জন্য টাকা খরচ হয়েছে। ট্রেন্সফারের জন্য কিছু টাকা খরচ হয়েছে এটা ঠিক। দীর্ঘদিন ধরে এটা একটা অভিযোগ ছিল যে যারা শহরের কাছাকাছি দীর্ঘ সময় ধরে আছে এবং যারা দুর্গম অঞ্চলে আছেন ১৫।২০ বছর যাবত, তাদেরকে ট্রেন্সফার করতে হবে। তাই আমরা একটা সুষ্ঠু বদলি নীতি চালু করেছি। এবং এই ট্রেন্সফারের বাবত কিছু টাকা খরচ হয়েছে। পূজার সময়ে গেজেটেড অফিসার ছাড়া কর্মচারীদেরকে কিছু এক্সগ্রেসিয়া দেওয়া হয়েছিল, তার জন্যও অতিরিক্ত টাকা খরচ হয়েছে। আমরা যাতে এই খরচের অনুমোদন পাই তারজন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী হাউসে এনেছি। এই হাউস অবগত আছেন, আমাদের হোমগার্ড এবং অন্যান্য যারা নাকি কন্টিনজেন্ট বা দৈনিক ভিত্তিতে সরকারী ডিপার্টমেন্ট কাজ করছেন, যারা রেগুলার নন, তাদের দৈনিক যে ভাতা আমরা বৃদ্ধি করেছি, এর জন্য অতিরিক্ত টাকার দরকার আছে। এমন কি আমাদের দৈনিক মজুরী বৃদ্ধির ফলে সরকারী দপ্তরে যারা ঐ ভিত্তিতে কাজ করে তাদের ভাতা বেড়ে যাচ্ছে। কাজেই ঐ খরচ যদি আমাদের পূরণ করতে হয়, তাহলে অতিরিক্ত টাকা যদি আমরা না পাই, তাহলে আমরা যে প্রতিশ্রুতি তাদের দিয়েছি, তা আমরা ফুলফিল করতে পারবনা।

তারপরে আছে শিক্ষা দপ্তর। সেখানে আমরা জানুয়ারী মাস থেকে মিউনিসিপ্যাল এরীয়া ও নোটিফায়েড এরীয়া বাদে ক্লাস ওয়ান থেকে ফাইভ পর্য্যন্ত ক্লাসের ছাত্র ছাত্রীরা ৫০ পয়সা করে টিফিনের জন্য পাবে। এই জন্য আমাদের অতিরিক্ত ৪,১৬,০০০ টাকা বাজেট ধরতে হয়েছে। এটা আমাদের

বাজেটের মধ্যে ছিল না। কিন্তু এটার প্রয়োজন আছে বলেই আমাদের নিতে হয়েছে। আমরা ত্রিপুরার গরীব ছেলে মেয়েদের জন্য এই নূতন টাকা চাচ্ছি। আর একটি নূতন জিনিস এর মধ্যে ধরা হয়েছে। যেমন, বৃদ্ধ—বৃদ্ধাদের ভাতা, রতন মনি রিয়াং যখন বিদ্রোহ করেছিলেন তখন সেই সময়কার বিদ্রোহী রিয়াংদের জন্য পেনসন, অ্যাকস্—মিলিটারীদের জন্য অর্থ্যাৎ রাজার আমলের রাজ্য রক্ষীদের জন্য পেনসনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এর জন্য আমাদের অতিরিক্ত টাকার দরকার আছে। এই অতিরিক্ত টাকা ত্রিপুরার জনগণের কল্যাণের জন্য আমরা চাচ্ছি, এবং সেই সঙ্গে আশা রাখছি, হাউস এর মঞ্জুরী দেবে। মাননীয় স্পীকার স্যার, আরো কিছু টাকা ধরা হয়েছে। সিডুল কাষ্টস্ এবং সিডুল ট্রাইবস্ ছেলে মেয়েদের জন্য আলাদা আলাদা হোষ্টেল করার জন্য আমরা নূতন স্কীম হাতে নিয়েছি। তারপরে ১০ লক্ষ টাকার উপর অতিরিক্ত টাকা চেয়েছি নিত্য প্রয়োজনীয় জিনিস ইত্যাদি আনার জন্য। যেমন, লবন আমাদের বেশী দরে কিনতে হয়েছে ত্রিপুরা রাজ্যের সাপ্লাই ঠিক রাখার জন্য। কিন্তু তাও আমরা ভর্তুকী দরে দিচ্ছি কারণ কলকাতা থেকে যখন আমরা লবণ কিনতে যাই তখন '৫০ পয়সা দরে পাই না।

(ভয়েস ফ্রম অপজিশন বেঞ্চ ঃ—এত খারাপ লবণ এত বেশী পয়সা)

লবন খারাপ নয়। লবণ ভালই। কাজেই এই হচ্ছে ব্যাপার। তারপরে আছে, বাংলাদেশ থেকে যে রিফিউজী এসেছিল তাদের জন্য বেশ কিছু টাকা খরচ করা হয়েছে। তখন যদি এ টাকা খরচ না করা হত, তাহলে এই বিরোধী দল থেকেই বলা হত, অমানবিক কাজ হয়েছে।

(ভয়েসেস ফ্রম অপজিশন বেঞ্চ ঃ—এর জন্য কেন্দ্র টাকা দিচ্ছে)

সব টাকা কেন্দ্র দেয় না। রাজ্য সরকারকেও কিছু দিতে হয়। এর জন্য যখন আমরা টাকা চাই, তখন বলা হয়, আমরা টাকা চাই না। কিন্তু এই কথা বলার যুক্তি আমরা খুঁজে পাই না। এটা মেটার অব অপিনিয়ন। এর ভেতরে আমি যেতে চাই না। এছাড়া আছে ৩০০ পঞ্চায়েৎঘর নির্মাণ করা। এর জন্য ৪,৫০,০০০ এর মত টাকা পঞ্চায়েৎ কমিটিকে দিতে হবে। এটার খুবই প্রয়োজন। সে বাবদও কিছু টাকা নুতনভাবে করা হয়েছে। তারপরে আছে এই বিরাট খরা। বাজেট করার আগে এত বড় যে একটা খরা হবে এটা ধারণা করা যায় নি। সেই খরার সময়ে রিলিফ হিসাবে, কিছু সাব-সিডি হিসাবে ধানের বীজ আমাদের দিতে হয়েছে। আগের বাজেট থেকে ২১ লক্ষ টাকার মত বেশী দিতে হয়েছে। এ ছাড়া আছে ফুড ফর ওয়ার্কের জন্য কিছু ষ্টাফ, কিছু ভেহিকেলস আমাদের আনতে হয়েছে। ষ্টাফরা বিভিন্ন জায়গায় যাবে এই কাজগুলি ঠিকমত হচ্ছে কিনা দেখার জন্য। এই সমস্ত ব্যাপারে প্রায় ২৩,৯১,০০০ টাকার মত আমাদের ধরতে হয়েছে তিনটি ডিষ্ট্রিকটের জন্য। তারপর আছে সাইক্লোন। সাইক্লোনে অনেক ক্ষতিগ্রস্ত হয়েছেন। সরকারী কর্মচারীদের এর জন্য অ্যাডভান্স দিতে হয়েছে। এর ফলে অতিরিক্ত ৫,০০,০০০

টাকা ধরতে হয়েছে। এ ছাড়াও আছে হাউস বিল্ডিং বাবদ অ্যাডভান্স। এর জন্য আরো অতিরিক্ত ২৫ লক্ষ টাকা আমাদের অতিরিক্ত বাজেটে ধরতে হয়েছে। কাজেই সামগ্রিকভাবে জনগণের কল্যাণে এটা আমরা করেছি। যেগুলি চাওয়া হয়েছে এগুলি খুব যুক্তি সঙ্গত। আমরা যে সমস্ত স্কীম নিয়েছি সেগুলি যাতে দ্রুত কার্যকরী করতে পারি সেইজন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ হাউসের কাছে চাওয়া হয়েছে। এখন এই বাজেটের বিরোধীতা করতে গিয়ে বিরোধী দলের সদস্যরা বিশেষ করে দ্রাউ বাবু বলেছেন, কংগ্রেসী আমলে উপমন্ত্রী ছিল। এখন সবই পুরো। হ্যাঁ, আমাদের সব সমান। উপ বলে আমাদের মধ্যে কিছু নেই।

(ভয়েস অব অপজিশন বেঞ্চ :—তাহলে তো বেশী টাকা খরচ হবে। বেশী কাজ হচ্ছে কি ?)

আমরা সবাই সমান। আর গাড়ীর কথা যা বলছেন, তাতে আমি বলতে চাই নুতন করে মন্ত্রীদের জন্য কোন গাড়ী কেনা হয় নি। প্রয়োজন আছে বলেই কিছু গাড়ী কেনা হয়েছে। দ্রাউ বাবু আরো বলেছেন, আমরা দপ্তরবিহীন মন্ত্রী করে রেখেছি। কোথায় তাঁরা তা এপ্রেসিয়েট করবেন তা নয় উল্টা সমালোচনা করছেন। এর জন্য তিনি একটি পয়সাও পাবেন না। ভারতবর্ষের কংগ্রেসী ইতিহাসে এই ঘটনা নেই, তিনি মন্ত্রী থাকা সত্ত্বেও সরকারী গাড়ী ব্যবহার করেন নি। পার্টির গাড়ীতে করে ঘুরেছেন। এই দৃষ্টান্ত দ্রাউবাবুরা দিতে পারবেন কংগ্রেসী আমলে ? একটু আগেও যারা বলেছেন, কংগ্রেসী আমলে উপজাতিদের হস্তান্তরিত জমি ফেরৎ দেওয়া হয়েছে বলে কংগ্রেসের প্রশংসা করেছেন, তাদের এমন কোন নজীর দেখাতে পারবেন, এইভাবে কোন প্রার্থী যিনি মন্ত্রী ছিলেন তার কাছ থেকে সরকারী সমস্ত কাজকম ফিরিয়ে দেওয়া হয়েছে। এটা খুবই ভাল হয়েছে। তারা এ কাজের এপ্রিসিয়েট না করতে পারেন কিন্তু ত্রিপুরা রাজ্যের সমস্ত মানুষ এপ্রিসিয়েট করবে। তারপরে তিনি আরো অনেকগুলি কথা বলেছেন। যে কাজের বদলে খাদ্য প্রকল্প এই প্রকল্পের টাকা দিয়ে নাকি পার্টি গঠনের কাজ করা হয়েছে।

তারপর উনারা আরও অনেক কথা বলেছেন—খাদ্যের বদলে কাজের টাকা দিয়ে নাকি পার্টি গঠন করা হচ্ছে। এটা দ্রাউ বাবুদের ভুল ধারণা। তাদেরই দলের লোক বগাফার পঞ্চায়েত প্রধান অর্ধেক টাকা আত্মসাৎ করেছেন। জনগন গিয়ে যখন তাকে ঘেরাও করল, তখন তিনি তার নিজের পকেট থেকে টাকা ফিরিয়ে দিতে বাধ্য হলেন। আমরা গণতন্ত্রে বিশ্বাসী বলে তাকে জেলে দেই নি। সে যখন ভুল করেছে, তার সেই ভুলের শাস্তি দিয়েছে জনগণ। দ্রাউ বাবুদের জানা উচিৎ যে, একমাত্র বামফ্রন্ট মন্ত্রীরাই তাদের বেতনের শতকরা ১০ ভাগ সরকার তহবিলে দিচ্ছেন। যা ভারতবর্ষের কোন পার্টিই কোনদিন দেয়নি, দেবেও না। তারপর আইন শৃংখলা সম্পর্কে উনারা আরও অনেক কথা বলেছেন—রাজ্যে আইন শৃংখলা বলতে কিছুই নেই। রাজ্যপালের ভাষণেও ঐই কথা বলেছেন এবং এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে ঐ একই কথাই বলেছেন। রাজ্যে আইন

শৃংখলা এখন ভালই চলছে। তবে ছোটখাট দুই একটি ঘটনা ছাড়া তেমন কিছু হচ্ছে না। সেগুলি সব রাজ্যেই থাকবে। এবং সেগুলি দমন করার জন্য আমরা চেষ্টা করছি। মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া এখানে আক্ষেপ করে বলেছেন—বামফ্রন্টের আমলে পুলিশের দুর্নীতি দূর হল না। হ্যাঁ এটা ঠিক যে পুলিশের মধ্যে কিছু দুর্নীতি আছে। বর্জোয়া সমাজ ব্যবস্থায় ব্রিটিশের আমল থেকে পুলিশ যে দৃষ্টিভংগীতে গড়ে উঠেছে, সে দৃষ্টিভংগী থেকে পুলিশকে ফিরিয়ে আনতে একটু সময় লাগবে। তবে আমরা চেষ্টা করছি যাতে দুর্নীতি কম হয় এবং বন্ধ করা যায়। নগেন্দ্র বাবুরা কি ভুলে গেছেন, যাদেরকে ক্ষমতায় ফিরিয়ে আনার জন্য আজকে সকালেও সমর্থন করেছেন সেই কংগ্রেস রাজত্বে পুলিশের দুর্নীতি হয়নি ? শ্রীমতী গান্ধী আজকে বিপুল ক্ষমতা নিয়ে সরকারে বসেছেন, তিনিও পারবেন না পুলিশের এই দুর্নীতি রোধ করতে। তবে যতদূর এটা কমানো যায় তজ্জন্য আমরা চেষ্টা করে যাচ্ছি। তবে পুলিশ যে কতখানি নিরপেক্ষ এই বামফ্রন্ট সরকারের আমলে সে সম্পর্কে আমি নগেন্দ্রবাবুদের দৃষ্টি আকর্ষণ করছি। অমরপুরে মিজো হামলা করেছে কিছু ট্রাইবেলদের সহযোগিতায়। সেটা কংগ্রেস রাজত্বে হলে কি করত ভাবতে পারেন ? গ্রামের পর গ্রাম তারা হয়রানি করত, সারা এলাকায় যেখান দিয়ে মিজো পাস করছে, সমস্ত ট্রাইবেলদের গ্রেপ্তার করত, টাকা পয়সা লুট করত, তাদের জেলে পুরে দিত। কিন্তু এই বামফ্রন্ট সরকারের আমলে এরকম একটিও ঘটনা হয়নি। শুধু যাদেরকে দোষী সাব্যস্ত করা হয়েছে তাদেরকেই গ্রেপ্তার করা হয়েছে। নগেন্দ্র বাবুরা যদি কংগ্রস আমলে প্রাক্তন বিধায়ক কমরেড কালিদাস দেববর্মার মত একটা খুন করতেন, তাহলে ঐ কংগ্রেস সরকার তাদের সবাইকে জেলে ঠেলে দিত। কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে পুলিশ প্রকৃত দোষীকে খুঁজছে। কাউকে হয়রানী করেনা। কংগ্রেস সরকার পলিটিক্যাল অপোনেন্টদের দমনের নামে সারা ত্রিপুরায় পুলিশ ক্যাম্প বসিয়ে রেখেছিল। ১০ হাজার ট্রাইবেলকে গ্রেপ্তার করেছিল এই দশরথ দেবকে গ্রেপ্তার করার জন্য। বিজয় রাংখলের বিরুদ্ধে অভিযোগ আছে, সুতরাং বিজয় রাংখলকে কোথায় পাওয়া যায়, তার জন্য ঐ কংগ্রেস সরকারের পুলিশের মত বামফ্রন্ট সরকারের পুলিশ তো বাড়ী বাড়ী গিয়ে হামলা করে নি। কংগ্রেস সরকারের সংগে বামফ্রন্ট সরকারের পার্থক্য এখানেই।

(ভয়েসেস ফ্রম দি অপোজিশান বেঞ্চ ঃ —তাঁর বিরুদ্ধে অভিযোগ থাকলে, আপনারা তাকে গ্রেপ্তার করুন। তার বিরুদ্ধে যে কোন অভিযোগ নেই এবং আপনাদেরও যে কোন ক্ষমতা নেই এটাই প্রমান)।

মাননীয় সদস্যরা হয়তো এখনও অনুভব করতে পারেন নি কোনটা ঠাণ্ডা কোনটা গরম। এই পার্থক্য যাদের নিরূপণ করার ক্ষমতা নেই, তাদের কাছে বক্তৃতা করা মূল্যহীন। পুলিশ তাকে গ্রেপ্তার করবে এবং গ্রেপ্তার করে বিচারের জন্য হাজির করবে। গ্রেপ্তারের নামে আপনাদের সেই কংগ্রেস সরকারের পুলিশ কি করেছে, সেই সত্য কি প্রমানিত করতে হবে ? যার বিরুদ্ধে অভিযোগ আছে তাকে গ্রেপ্তার

না করে হাজার হাজার নিরীহ লোককে হয়রানি করেছে। কিন্তু বামফ্রন্ট সরকার তো তা করেন নি। যার বিরুদ্ধে সুস্পষ্ট অভিযোগ আছে তাকেই তার বাড়ীতে গিয়ে গ্রেপ্তার করেছে। অন্য মানুষের উপর হামলা করেনি। আমাকে গ্রেপ্তার করার জন্য খোয়াই শহরে ৩ হাজার ট্রাইবেলকে দিনের পর দিন গ্রেপ্তার করে রেখেছিল ঐ কংগ্রেস সরকার। ঐ কংগ্রেস সরকারের সঙ্গে বামফ্রন্ট সরকারের চেহারার পার্থক্য কি ? গণতন্ত্র সম্পর্কে আপনাদের যদি বিন্দুমাত্র ধ্যান ধারণা থাকত, কিছু চেতনাবোধ থাকত তাহলে আপনারা পার্থক্য নিরূপন করতে পারতেন। যারা এখনও বিচার করতে শেখেন নি, তারা যেন গণতন্ত্র শব্দের উচ্চারণ না করেন। একটা বাড়ীতেও হামলা করেনি, লুট করেনি। শুধু যাদের বিরুদ্ধে অভিযোগ আছে, তাদেরকেই গ্রেপ্তার করেছে। ঐ কংগ্রেস আমলে বিরোধী দলের সদস্য প্রাক্তন বিধায়ক রামচন্দ্র দেববর্মাকে কোমরে দড়ি বেঁধে টেনে আনা হয়েছে। অভিযুক্তকে গ্রেপ্তার করার জন্য সারা এলাকায় সন্ত্রাস সৃষ্টি করেছে। কিন্তু বামফ্রন্ট সরকারের নীতি এটা নয়। ত্রিপুরার মানুষের চোখে আংগুল দিয়ে দেখিয়ে দিতে হবে না যে বামফ্রন্ট সরকার পুলিশকে ব্যক্তিগত কাজে বা পার্টির কাজে ব্যবহার করছেন না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, অতিরিক্ত ব্যয় বরাদ্দের উপর আলোচনা না করে আমার নাম করে আইরনিক্যাল একসপ্রেস করছেন ?

মিঃ স্পীকার ঃ—এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

শ্রীদশরথ দেব ঃ—তারপর আরেকটা কথা উল্লেখ করছি, আমরা সমবায়ের মাধ্যমে পাট কেনার সিদ্ধান্ত নিয়েছি। সমবায়ের কাছে দুপুর ১০ টার সময় পাট বিক্রী করলে রাত ১০ টার সময় টাকা পাওয়া যায় বলে মাননীয় সদস্য এখানে অভিযোগ করেছেন। সমবায়ের কাছে পাট বিক্রী করলে কিছু অসুবিধা হবে ঠিকই। কারণ সমবায়কে হিসাব নিকাশ করে পাটের দাম দিতে হবে। মহাজনদের কাছে পাট বিক্রী করলে সঙ্গে সঙ্গে টাকা পাওয়া যায়, আর সমবায়ের কাছে পাট বিক্রী করলে টাকা পেতে একটু সময় লাগে এটা আমরা জানি। তবে এটা কিভাবে উন্নতি করা যায় সে সম্পর্কে আমরা চেষ্টা করছি। তবে এই কথা দিয়ে কেউ যদি সিদ্ধান্ত নেন যে, দুপুর ১০ টায় পাট বিক্রী করলে রাত ১০ টায় দাম পাওয়া যায়, সুতরাং ভবিষ্যতে সমবায়ের মাধ্যমে পাট কেনা বন্ধ করে দিতে হবে, তাহলে ভুল করবেন। এবং সেই উদ্দেশ্য নিয়ে যদি কেউ মহাজনদের পক্ষে উকালতি করে থাকেন, তাহলে তাদের উকালতি উকালতিতেই থাকবে, বাস্তবায়িত হবে না। আমরা এই কাজটি নূতন আরম্ভ করেছি, সুতরাং তাতে কিছু অসুবিধা হবে। তবে আরও বেশী করে যাতে পাট কিনা যান এবং তাড়াতাড়ি দাম দেওয়া যায়, তার জন্য আমরা চেষ্টা করব এবং তার জন্য সবলের সহযোগিতা আমরা চাই। আরেকটা কথা আমি বলছি—নগেন্দ্রবাবুরা তখন শিশু ছিলেন, এই দশরথ বাবুকে খুনের আসামী বলে ফেরারী বলে, গ্রেপ্তার করার চেষ্টা করতে গিয়ে হাজার হাজার গ্রামবাসীর উপর অত্যাচার করেছিল।

মাননীয় স্পীকার স্যার, কাজেই এই সমস্ত দায়িত্বহীন, যুক্তিহীন এবং অর্থহীন কথা ত্রিপুরা রাজ্যের মানুষ কোনদিন গ্রাহ্য করবেন না। এই জন্য আমি বলতে চাই ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষের কল্যাণের জন্য যে কর্মসূচী গ্রহন করা হয়েছে সে কমসূচী গ্রহণ করার জন্য যে ব্যয় বরাদ্দে ধরা হয়েছে আমি আশা করছি সেটা সকলে গ্রহণ করবেন। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

ভোটিং অন ডিমাণ্ডস ফর সাপ্লিমেণ্টারী

গ্র্যাণ্টস ফর দি ইয়ার ১৯৭৯-৮০ইং

অধ্যক্ষ মহোদয় ঃ—সভার পরবর্তী কার্যসূচী হলো–১৯৭৯-৮০ ইং সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর ভোট গ্রহণ। কার্যসূচীতে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সমূহ এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের নাম দেওয়া আছে। ব্যয় বরাদ্দ মঞ্জুরী প্রস্তাব সমূহ সভার কার্যসূচীর সঙ্গে সদস্যদের কাছে দেওয়া হয়েছে। ব্যয় বরাদ্দের প্রস্তাব সমূহ একসঙ্গে হাউসে উত্থাপিত হয়েছে বলে গণ্য করা হলো। যে সমস্ত ব্যয় বরাদ্দ প্রস্তাবের উপর ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলিও উত্থাপিত হয়েছে বলে গণ্য করা হল। প্রথমে ডিমাণ্ডগুলোর উপর আলোচনা হবে এবং আলোচনার শেষে ব্যয় বরাদ্দের দাবীগুলি একটি একটি করে ভোটে দেওয়া হবে। যদি সংশ্লিষ্ট ডিমাণ্ডসের উপর কোন ছাঁটাই প্রস্তাব থাকে তবে সেটি প্রথমে ভোটে দেওয়া হবে তারপর মূল ডিমাণ্ডটি ভোটে দেওয়া হবে। আমি প্রথমে মাননীয় সদস্য শ্রীনরেশ চন্দ্র ঘোষকে ব্যয় বরাদ্দের দাবীগুলোর উপর আলোচনা আরম্ভ করতে অনুরোধ করছি।

শ্রীনরেশ ঘোষ —মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী ব্যয় বরাদ্দের উপর যে প্রস্তাব রেখেছেন, সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দুই একটা কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী অতিরিক্ত ব্যয় বরাদ্দের উপর প্রয়োজনীয় সমস্ত বক্তব্যই রেখেছেন। আমরা বামফ্রণ্ট আসার পর, প্রথম যে বাজেট এখানে উপস্থাপন করা হয়েছিল, সে সময় কি কি ঘটনা ঘটতে পারে এবং কি কি ঘটনা ঘটে চলেছে সেটা আমরা বুঝতে পারি নি। কারণ এর আগে আমরা কোন দিন সরকার আসিনি। তার জন্য আমাদের চোখে কিছু কিছু জিনিষ যেমন খরা, সাইক্লোন, শিক্ষা বিভাগের কতগুলি সংস্কার, পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়া, খাদ্য বন্টনের ব্যাপারে ভর্তুকি দিয়ে সেগুলিতে চাহিদা মেটানোর জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে সেটাকে আমি সমর্থন করছি এবং এর বিরুদ্ধে যে সংশোধনী প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করতে পারছি না। এই অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ—মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার ঃ—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী এই হাউসে যে সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডগুলি পেশ করেছেন আমি সেই ডিমাণ্ডগুলি সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে এই ডিমাণ্ডগুলির বিরুদ্ধে

যে বিরোধীতা করা হয়েছে আমি সেটা সমর্থন করতে পারছি না। মাননীয় স্পীকার স্যার, আমি এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ডগুলিকে সমর্থন করতে গিয়ে কতকগুলি দিক আলোচনা করবো। আমরা দেখেছি বিগত দু বছর যাবৎ বামফ্রন্ট সরকার ত্রিপুরার সাধারণ মানুষের স্বার্থে, কৃষক-শ্রমিক, ছাত্রযুবকের স্বার্থে এবং সর্বঅংশের মেহনতী মানুষের স্বার্থে, কাজ করে যাচ্ছেন। কাজ করতে গিয়ে জনগণের সমর্থন পাচ্ছেন এবং মানুষ আরো বেশী করে বামফ্রন্ট সরকারের পাশে এসে সারিবদ্ধ হচ্ছেন, সরকারের কর্মসূচীকে সমর্থন করেছেন এবং এই সমস্ত কর্মসূচী রূপায়িত হবার পরই গ্রামে এবং শহরের এক শ্রেণীর কায়েমী স্বার্থবাদীরা আজকে আঘাত প্রাপ্ত হচ্ছেন। আমরা দেখেছি এই যে ফুডফর ওয়াকের কাজ বিগত বৎসরগুলিতে খরার দিনে কংগ্রেস সরকার গরীব মানুষের জন্য সৃষ্টি করেন নি। কিন্তু সে জায়গায় আমাদের বামফ্রন্ট সরকার ফুডফর ওয়ার্ক চালু করেছেন। গরীব মেহনতী মানুষের অভাবের সুযোগ নিয়ে পূর্ব্বে মহাজনরা সাধারণ মানুষকে যে ভাবে শোষন করেছেন সেটা বলে শেষ করা যাবে না। আজকে সেই গরীব মেহনতী মানুষরা বামফ্রন্ট সরকারের কাছ থেকে কাজ পেয়ে সেই শোষণের হাত থেকে নিস্তার পেয়েছে। আমাদের সরকার কেন্দ্রের কাছে দাবী করেছেন যাতে আরো বেশী করে কাজ দিয়ে গরীব মানুষকে রক্ষা করা যায় তার জন্য যেন ব্যবস্থা রাখেন। শুধু ফুড ফর ওয়ার্ক নয়, বামফ্রন্টের বিভিন্ন কাজের ফলে মানুষ যে ভাবে উপকৃত হচ্ছে এবং কায়েমি স্বার্থবাদী লোকেরা যে ভাবে আঘাত প্রাপ্ত হচ্ছে তা কল্পনা করা যায় না। তারই ফলশ্রুতি হিসাবে শতকরা ১০০ জনই আমাদের কাজে খুশী হচ্ছেন। মাননীয় স্পীকার স্যার, বামফ্রন্ট সরকারের কাজের ফলে কংগ্রেস (আই), উপজাতি যুব সমিতি এবং আমরা বাঙ্গালী সবাই বাধা প্রাপ্ত হচ্ছেন তাই তাঁরা সবাই মিলে চেষ্টা করেছেন কি ভাবে বামফ্রন্ট সরকারকে হেয় প্রতিপন্ন করা যায় এবং তারই ফলশ্রুতি হিসাবে কোথাও কোথাও আইন শৃঙ্খলার অবনতি ঘটানো হচ্ছে, যেগুলি হাউসের মধ্যেও প্রকাশ পেয়েছে যে সরকারের প্রভাব প্রতিপত্তি থাকা সত্ত্বেও বামফ্রন্ট সরকার পুলিশকে তার দলীয় স্বার্থে ব্যবহার করেন নি। বামফ্রন্ট সরকারের আমলে সবচেয়ে বেশী আঘাত প্রাপ্ত হচ্ছেন ধনীক শ্রেণী, মুনাফা খোর এবং জোতদাররা এবং তাদেরই চেষ্টার ফলে আজকে এই সমস্ত ঘটনা ঘটেছে। পুলিশ খাতে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে সেই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করছি। এই যে হোম গার্ড, বিগত সরকারের আমলে তাদেরকে কি ভাবে ব্যবহার করা হতো বিভিন্ন জায়গায় ? কিন্তু ত্রিপুরার ক্ষেত্রে এবং পশ্চিম বাংলার ক্ষেত্রে বিশেষ করে ত্রিপুরার ক্ষেত্রে তার সম্পূর্ণ পরিবর্ত্তন হয়েছে ! হোম গার্ডদের আগে অফিসারদের বাড়ীতে কাজ করতে হতো এবং বাজার করতে হতো। কিন্তু আজকে আমাদের এখানে হোমগার্ডদের বাড়ীতে কাজ করতে হয় না, তারা তাদের নায্য কাজই করে। তারা সমিতি করার অধিকার পেয়েছে। তাদের দাবী আদায় অধিকার পেয়েছে। আজকে যারা হোমগার্ডদের নিজেদের কাজে ব্যবহার করতে পারছেন না সেই ক্ষুদ্র অংশের লোকেরা এটাকে আজকে বড় করে দেখছেন এবং সে জন্য সরকার এই যে কর্মসূচী রূপায়ন করেছেন সাধারণ মানুষের স্বার্থে, সেটা তাঁরা মানতে রাজী নন। আমরা দেখেছি, পঞ্চায়েত নির্ব্বাচন যে হয়ে গেল সেই নির্ব্বাচনের মাধ্যমে

গ্রামের মানুষ বুঝতে পেরেছে যে বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক পদ্ধতিতে কাজকর্ম করে যাচ্ছেন এবং সেই গণতান্ত্রিক চেতনা গ্রামের মানুষের কাছে স্পষ্ট হয়ে গেছে, পরিষ্কার হয়ে গেছে।

মানুষ যখন আজকে গ্রামে কোন অসুবিধায় পড়ে তখন সে তার গাঁও প্রধানের কাছে জানতে পারে। গ্রামের মানুষ পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন ধরণের উপকার পায়। পঞ্চায়েত এখন গ্রামের মধ্যে সরকারের প্রাথমিক স্টাফ হিসাবে কাজ করছে। গ্রামের মানুষকে ঋণ দেওয়া, আয়ের ব্যবস্থা করে দেওয়া সমস্ত কিছু পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে। পঞ্চায়েতকে আরো উন্নীত করার জন্য কিছু টাকা রাখা হয়েছিল এবং আরও অধিক অর্থ মঞ্জুর ব্যবস্থা রাখা হয়েছে। যে পঞ্চায়েতের সঙ্গে গ্রামের মানুষের নাড়ীর টান, যে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষের উপকার হতে পারে, পঞ্চায়েতের মাধ্যমে মানুষ তার নিজের অধিকারকে কাজে লাগাতে পারে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পঞ্চায়েতের জন্য যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে তাকে আমি সমর্থন করছি। খরায় কৃষকদের প্রচুর ক্ষতি হয়েছে। খরাকালীন অবস্থায় কৃষকদের সুযোগ সুবিধার জন্য বীজ বিতরণ করা হয়েছে। তার জন্য ব্যয় বরাদ্দ আছে তাকে আমি সমর্থন করি। ত্রিপুরা রাজ্যে কৃষকদের বিনা পয়সায় বীজ বিতরণ করা হয়েছে। নতুন করে শস্য পাবার জন্য তাদের নানা ধরনের বীজ বিনা পয়সায় বিতরন করা হয়েছে শস্য পাবার যে ব্যবস্থা, যে কর্মসূচী নিয়েছে সেই কর্মসূচী বামফ্রন্ট সরকার সুন্দরভাবে পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত করছে। ফলে গ্রামের মানুষ এই পঞ্চায়েতের মাধ্যমে কাজের সুবিধা পেয়েছে। এই জন্য যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে তাকে আমি সমর্থন করি। মাননীয় অধ্যক্ষ মহোদয় এই বরাদ্দ করতে গিয়ে রাবার প্ল্যানটেশানের জন্য যে কর্মসূচী হাতে নিয়েছে তার মধ্যে ১৯৭৯ সালে আমরা দেখি যে ৪ হাজার ১৪২'৫৫ হেকটর প্ল্যানটেশান হয়েছে। সেটাকে বাড়িয়ে ৬ হাজার হেক্টর পর্যন্ত রাবার প্ল্যানটেশান করা হয়েছে। তার জন্য ও ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। আমি এটাকে সমর্থন করি। এই রাবার প্ল্যানটেশানের মধ্য দিয়ে আয়ের ব্যবস্থা সরকার করেছেন, গ্রামীণ বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা হচ্ছে। গ্রামীণ বেকাররা ফুড ফর ওয়ার্কের মাধ্যমে প্রচুর কাজ পাচ্ছে। ৫ লক্ষ টাকার উপর ফুড ফর ওয়ারকের জন্য ধরা হয়েছে। এবং তাতে ৪ হাজার ৫০০ শ্রমবর্ষ ফুড ফর ওয়ারকের মাধ্যমে কাজ হবে। এই রাবার প্ল্যানটেশানের সাথে সাথে নূতন নূতন ফসল ও উৎপাদন হতে পারে। সেখানে বিভিন্ন ধরনের ঔষধের গাছ, বিভিন্ন ধরণের বায়বীয় গাছ লাগিয়ে আরো নতুন ফসল পাওয়া যেতে পারে। ফরেন্ট ডিপার্টমেন্ট রাবার প্ল্যানটেশানের মাধ্যমে গ্রামের মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করে দিয়েছে। এই রাবার প্ল্যানটেশানের মাধ্যমে ফরেন্ট ডিপার্টমেন্ট যাতে মানুষের সুযোগ সুবিধা করে দিতে পারে তার জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ রাখা হয়েছে। আমরা দেখেছি ফরেন্ট

দপ্তরের ৭৩০ এর ও বেশী পরিবারকে রিসেটেলমেন্ট দেওয়া হয়েছে। যাতে করে তারা সেখানে কাজ পেতে পারে এবং সুন্দরভাবে বসবাস করতে পারে। তাদের জন্য ভূমি সংরক্ষনের ব্যবস্থা রয়েছে এর জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ রাখা হয়েছে। আগে কংগ্রেস আমলে তাদের ভূমি সংরক্ষনের নাম করে, বন সংরক্ষনের নাম করে, তাদেরকে ভূমি থেকে উচ্ছেদ করে দেওয়া হয়েছে, তাদের ঘর বাড়ী ভেঙ্গে দেওয়া হয়েছে। তাদের জমি থেকে উচ্ছেদ করে দেওয়া হয়েছে। এই ভাবে তাদের উপর অত্যাচার করছে। এখন বামফ্রন্ট সরকার এসে এই ধরনের কাজ যাতে আর না হয়, তার দিকে নজর দিচ্ছে এবং তারা যাতে সুন্দরভাবে বসবাস করতে পারে, এবং তারা যাতে আরো উৎপাদন করে বসবাস করতে পারে তার জন্য বামফ্রন্ট সরকার ব্যবস্থা নিচ্ছেন। বিরোধী পার্টির সদস্যরা, তারা ত কেবল বিরোধীই করে গেলেন। তারা বলুন ত এই বামফ্রন্টের আমলে কতজন পরিবারকে ভূমি থেকে উচ্ছেদ করে দেওয়া হয়েছে, ফরেস্ট রিজার্ভ থেকে উচ্ছেদ করে দেওয়া হয়েছে, কতগুলি ঘর বাড়ী ভেঙ্গে দিয়েছে? এই ব্যবস্থা বামফ্রন্ট সরকারের আমলে একেবারে বন্ধ হয়ে গেছে। বিরোধী পার্টিরা চেষ্টা করছে আবার সেই আমল আসুক, তাদের প্রভুরা চাইছে আবার সেই আমল আসুক কিন্তু ত্রিপুরার মানুষ সেই আমলকে আর আসতে দেবে না। ত্রিপুরার মানুষ বুঝতে পেরেছে কে তাদের শত্রু আর কে তাদের মিত্র। ৩০ বছর কংগ্রেসী আর ২ বছরের বামফ্রন্টের শাসন এই দুইটি বিপরীত শাসনের মুখোমুখি হলেই বুঝতে পারা যায়, কোন আমলে ত্রিপুরার রাস্তাঘাট, গ্রাম, স্কুলঘর, ইত্যাদি ইত্যাদির সব দিক থেকে উন্নতি হয়েছে। বিরোধী সদস্যরা ত তা দেখবেন না। তারা বিরোধী সদস্য হিসাবে বিরোধিতা করেই তাদের কর্তব্য সম্পাদন করে যাবেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয় ঃ—মাননীয় সদস্য আপনি আপনার বক্তব্য রিসেসের পরে রাখবেন। এখন হাউস বেলা ২টা পর্যন্ত মুলতুবী রইল।

বিরতির পর

মিঃ ডেপুটি স্পীকার—মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে ফরেষ্ট প্লেনটেশানের জন্য বামফ্রন্ট সরকার যে পরিকল্পনা নিয়েছেন তাকে কার্য্যকরী করতে গিয়ে তাকে অনেক অসুবিধায় পড়তে হচ্ছে। কারন কিছু কিছু প্রতিক্রিয়াশীল উপজাতি যুব সমিতির, কংগ্রেস আই এর কর্মীরা এক ধরণের শক্তি দিয়ে এই পরিকল্পনাকে বাঁধা দেওয়ার চেষ্টা করছে। গঙ্গাছড়া, সখীরামবাড়ী, পতিছড়া এইসব জায়গায়। একদিকে তারা ফরেষ্টকে বাঁধা দেওয়ার চেষ্টা করছে, আর অন্যদিকে এসে বলেছে ফরেষ্ট প্লেনটেশান কিছুই হচ্ছে না। এইভাবে তারা চেষ্টা করছে সরকারী কাজকে বাধা দেওয়ার জন্য, কিন্তু সরকারের কাজ সঠিকভাবেই এগিয়ে চলেছে এবং তার স্বাক্ষ্য ত্রিপুরার মানুষের কাছে আছে। এইসব পরিকল্পনাকে রূপায়িত করার জন্য

এখানে যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে আমি তাকে সমর্থন করি এবং আশা করি যে সমস্ত বাধা সত্ত্বেও তা রূপায়িত হবে।

তাছাড়া এখানে আমি আরও দেখতে পাই যে মিউনিসিপ্যালিটি এরিয়াতে স্টল খোলার জন্য কিছু টাকা বরাদ্দ চাওয়া হয়েছে। এখানে এই কথা বলতে গিয়ে বলতে হয় এই যে বেকার সমস্যা, তা অফিসে আদালতে কিছু চাকুরী দিয়ে এবং স্কুলে কিছু শিক্ষকের চাকুরী দিয়েও, যে বেকার সমস্যা কংগ্রেস সৃষ্টি করে গিয়েছিল, তার সমাধান করা সম্ভব নয়। বিশেষ করে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার সঙ্গে যে বেকার সমস্যার প্রশ্ন জড়িত তা আদৌ সমাধান করা সম্ভব নয়। অথচ বামফ্রন্ট সরকার এর মধ্যেই ত্রিপুরায় ১৫-১৬ হাজার বেকারের কর্মসংস্থান করেছেন। কাজেই এখানে যে মিউনিসিপ্যালিটি পরিকল্পনা নিচ্ছে যে, সেখানে স্টল খুলে বেকারদের কর্মসংস্থান করবে, তাকে আমি সমর্থন করছি। যারা এই পরিকল্পনাকে সমর্থন করেনি, তাদের উদ্দেশ্য হচ্ছে যে বেকাররা যেন বেকারই থাকে, তাহলে তাদেরকে দিয়ে রাজনৈতিক কাজ করানো যাবে। এই যাদের চিন্তাধারা তারা কি বামফ্রন্টের কাজকে সমর্থন করবে। বামফ্রন্ট সরকার বেকারদের কাজ দেওয়ার চেষ্টা করছে স্টল খোলার মধ্য দিয়ে, এটাকে আমি সমর্থন করছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি।

ডেপুটি স্পীকার—মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ১৯৭৯-৮০ সালের যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ তার উপর আমি কাটমোশান এনেছি to effect economy on the particular matter viz. Failure to control & eliminate wasteful expenditure in the Police Department. মাননীয় ডেপুটি স্পীকার স্যার, পুলিশের জন্য খরচ করা হবে না তা নয় এবং খরচ করার প্রয়োজন নাই তাও আমি বলছি না। কিন্তু যখন একটা সরকার প্রশাসনের উপর নিভর করতে না পেরে বাহির থেকে কোটি কোটি টাকা খরচ করে সি, আর, পি, আনায়, তাকে সমথন করা যায় না। কারণ তাতে রাজ্যের স্বার্থের ক্ষতি হয় এবং মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে এই যে পুলিশের উপর বাজেট করা হয়েছে তার থেকে মোট দশ অংশ যায় সি, আর, পির জন্য। অথচ মাননীয় ডেপুটি স্পীকার স্যার, পুলিশ আমাদের সমাজের একজন বন্ধু। কারণ তাদের দিয়ে সমাজের আইন শৃঙ্খলা রক্ষা হয়। আমি দেখেছি যে গত বছর আমি যখন উদয়পুরে যাই তখন দুইজন রিয়াং উদয়পুর বাজারে মাংস বিক্রি করতে এসেছিল, আর দুইজন বাঙ্গালী এসে তাদেরকে তাড়িয়ে দিতে চায়। তখন আমি দেখেছি যে পুলিশ এসে নিজেরা পাহারা দিয়ে সেই মাংস বিক্রি করার কাজে সাহায্য করেছে। কিছুদিন আগে আমি আগরতলায় দেখেছি যে কামান চৌমুনীতে তিনজন লোক গ্রাম থেকে কিছু ঝাড়ু নিয়ে বিক্রি করতে বসেছে, আর তখনই কয়েকজন লোক ১০-১২টা ঝাড়ু দাম করে দাম না দিয়ে নিয়ে চলে যাচ্ছিল। আর আমি দেখলাম যে সঙ্গে সঙ্গে কিছু পুলিশ এসে তাদের কাছ থেকে দাম নিয়ে এই ঝাড়ুদারকে দিয়ে দেয়।

আমরা আরও দেখেছি যে পুলিশ রাত্রে অফিস পাহাড়া দেয়, আমরা পুলিশকে আইন শৃংখলা রক্ষা করতে দেখেছি। তবে তাদের মান উন্নয়ন করার জন্য ব্যয় বরাদ্দ করা দরকার। কিন্তু যখনই দেখা যায় যে সাধারণ মানুষকে পুলিশের করতলে, সি, আর, পির করতলে, আর, এস, পির করতলে, গণতান্ত্রিক মানুষকে পিশে মারার জন্য, গণতান্ত্রিক মানুষের গণতান্ত্রিক আন্দোলনকে দমন করার জন্য পুলিশকে ব্যবহার করা হয়, তখনই আমরা উৎবিগ্ন হয়ে পরি। এবং তার বিরোধীতা করতে বাধ্য হই।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, যে বরাদ্ধ করা হয়েছে, তাতে যদি শুধুমাত্র এই রাজ্যের পুলিশের স্বার্থে এটা খরচ করা হত তাহলে পরে পুলিশের চেহারা এমন হতনা। আমরা দেখেছি যে পুলিশের কি অবস্থা, অথচ এর বিরাট একটা অংশ আর, এস, পি এবং সি, আর, পির জন্য খরচ করা হচ্ছে। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই বাজেটে প্রশাসনকে যে পুলিশ মুখী করে, পুলিশের উপর নির্ভর করে তোলা হল, আর এখানেই আমার আপত্তি এবং এটাই রাজ্যবাসীর উদ্বেগের কারণ।

মাননীয় স্পীকার স্যার, এখানে বামফ্রন্ট সরকারের তরফ থেকে বামফ্রন্টের সদস্যরা প্রায়ই বলে থাকেন যে উপজাতি যুব সমিতির লোকেরা আইন শৃংখলার অবনতি ঘটাচ্ছে। কিন্তু যে স্কুল ঘরগুলি পোড়া গেছে সেগুলি কোথাকার? সেগুলি ত বামফ্রন্টের নির্বাচিত সদস্যদের কেন্দ্রগুলিতে পুড়েছে। আমাদের এলাকায় একটি স্কুল ঘরও পোড়া যায়নি।

শ্রীবিমল সিনহা ঃ—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য বলছেন যে বামফ্রন্টের সদস্যরা পোড়াচ্ছে, কোন সদস্যরা পোড়াচ্ছে তা মাননীয় বিরোধী দলের সদস্যরা জানাবেন কি?

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—আপনারাই ত আইন শৃংখলার কথা বলছেন। তাই পুলিশের বাজেট বাড়িয়ে চলেছেন। বাস্তবিক পক্ষে উপজাতি যুব সমিতির নির্বাচিত সদস্যদের এলাকায় আইন শৃংখলা রক্ষার জন্য পুলিশের প্রয়োজন হয় না। প্রয়োজন হয় ঐ বামফ্রন্ট সরকারের নির্বাচিত সদস্যদের এলাকাগুলিতে। তারা নিজেরাই আইন শৃংখলার অবনতি ঘটাচ্ছে, আর দোষ দিচ্ছেন যুব সমিতির উপর। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা চাই এই সরকার যদি ঠিক গণতান্ত্রিক সরকার হিসাবে স্বীকৃতি পেতে চান, তাহলে পুলিশ খাতে ব্যয় কমান। জনসাধারণের উপর রাজনৈতিক মোকাবিলা করুন। যে কাল হাতগুলি রয়েছে তা গুটিয়ে ফেলুন। মাননীয় সদস্য সুনিল চৌধুরি নিজেই বলেছেন গরু পাচারের কথা। কাদের দ্বারা এই পাচার হচ্ছে তার হিসাব আমাদের হাতে আছে। কাজেই যারা আজকে পুলিশের বাজেট বাড়াচ্ছে তারাই ত গরু পাচার করার কাজে মদত দিয়ে যাচ্ছে। তা না হলে কেন গরু পাচার বন্ধ হয় না। আর কেনইবা স্কুল ঘরগুলি পোড়া যাচ্ছে? কাজেই মাননীয় সরকারকে আমি সাবধান করে দিতে চাই যে পুলিশের উপর নির্ভরশীল না হয়ে নিজের ক্ষমতার উপর নির্ভরশীল হউন।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমার আরেকটি কাটমোশান আছে, সেটি হচ্ছে তেদু হাই স্কুলের বিল্ডিং সম্পর্কে। তৈদু সিনিয়র বেসিক স্কুল সম্প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয় পরিদর্শন করে এসেছেন এবং সেখানকার জনসাধারণ হাইস্কুল খোলার জন্য চেষ্টা করছে, তাই তারা ঘরও তৈরী করছে। আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়কে অনুরোধ করব উনি যেন সেখানকার মানুষের স্বার্থে এবং অগনিত দরিদ্র ছেলেদের স্বার্থে ঐ স্কুলটি যেন সরকার নিয়ে নেন। স্যার আমার আরও কয়েকটা কথা আছে। এমন কতগুলি স্কুল আছে যেখানে ছাত্রদের পড়ার উপযুক্ত ব্যবস্থা নেই। মাষ্টার নেই অথচ শহরের এমন অনেক স্কুল আছে যেখানে প্রয়োজনের অতিরিক্ত ব্যবস্থা আছে, মাষ্টার আছে। আবার সেই তৈদু স্কুলের যিনি হেডমাষ্টার ওনার নামে আমি স্থানীয় জনসাধারণের কাছ থেকে অনেক অভিযোগ পেয়েছি এবং তা তদন্তের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করেছি। আমি শুধু নই, যেখানে এষ্টিমেট কমিটি পর্য্যন্ত সুপারিশ করেছেন সেখানে শিক্ষাদপ্তর থেকে কিছুই করা হয়নি। আমি একজন জনপ্রতিনিধি হয়ে বহুবার এই বিধানসভায় একই অভিযোগ করেছি। কিন্তু তা সত্ত্বেও সেই কর্মচারীর শাস্তি হয়নি এবং এই সমস্যা সমাধানের জন্য কোন ব্যবস্থা করা হয় নি। এষ্টিমেট কমিটি যে সমস্ত রিকমেণ্ডেশন করেছেন যে সমস্ত অভিযোগগুলি মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই গিয়ে প্রমাণ পেয়েছেন তার কোন একশান নেওয়া হয়নি। তাহলে প্রশাসন বলে কিছু আছে? আপনি কি স্বীকার করবেন যে প্রশাসন আছে? মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই হচ্ছে অবস্থা। আমার আরেকটা কাটমোশান আছে, সেটা হচ্ছে গ্রামাঞ্চলে প্রাইমারী স্কুল ঘর কনসট্রাকশনের ব্যাপারে। গ্রামাঞ্চলে ঘুরলে পরে আমরা দেখতে পাই যে গ্রামাঞ্চলে অনেক স্কুলঘর নেই। মাষ্টার ঠিকমত স্কুলে যায় না। ছাত্ররা স্কুলে যায় কিন্তু মাষ্টার সমন্বয়ভুক্ত হয়ে ইলেকশনের কাজ করতে যায়। যেখানে মাষ্টার আসেন না, সেখানে ত স্কুল চলতে পারে না। সেখানে ছাত্রদের শিক্ষার অগ্রগতি ব্যাহত হচ্ছে, ক্ষতিগ্রস্ত হচ্ছে, মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য দ্রাউ কুমার রিয়াং একখানা কাটমোশন এনেছেন, এসেমব্লি প্রসিডিং এর উপর। এসেমব্লি প্রসিডিং টাইমলি পাবলিশড হচ্ছে না ষ্টেশনারী ডিপার্টমেন্ট ঠীকমত ছাপানো হচ্ছে না, এটা বড় দুঃখজনক।

শ্রীসমর চৌধুরী ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, দ্রাউবাবুর কাটমোশান নিয়ে দ্রাউ বাবুই আলোচনা করবেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত বাজেট সেশানে আমরা এই হাউসে তুলে ধরেছিলাম যে কিভাবে ওখানে কাজ চলছে। আমি অত্যন্ত দুঃখের সহিত জানাচ্ছি যে আমরা এখানে দেখতে পাচ্ছি অরিজিন্যাল গ্রেন্ট ১৬ লক্ষ ৬১ হাজার অথচ ওখানে দেখতে পাচ্ছি ১৮ লক্ষ ৬১ হাজার তাহলে কোনটা ঠিক?

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আরো আছে, যেমন ডিমাণ্ড নাম্বার—৩, সেখানে অরিজিন্যাল গ্রান্ট হচ্ছে ৪৭ লক্ষ ৮৩ হাজার টাকা। সেখানে বলা হয়েছে ৫০ লক্ষ ৭৮ হাজার টাকা। কোথায় সেই ৫২ লক্ষ ৬৬ হাজার টাকা হবে আর সেখানে লিখা হয়েছে ৫০ লক্ষ ৭৮ হাজার টাকা। এবং আরো অনেক এ রকম ভুল আছে, যেমন এখানে রয়েছে ৮১ লক্ষ ৭৮ হাজার টাকা সেখানে একচুয়ালী হবে ৮৩ লক্ষ ৬৫ হাজার টাকা। অবশ্য আরো কয়েকটি ভুল আছে আমি সেগুলি আর এখানে তুলতে চাইনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইভাবে যদি বাজেটকে নিয়ে খেলা করা হয়, বাজেটে নানা রকমের ভুল থাকে এতে আমি মনে করব সেটা সরকারের কোন একটা ষড়যন্ত্র হবে, কোন একটি গোপনীয়ভাবে এই টাকাটা ব্যয় করা হয়েছে, ইলেকসনের খাতে,—পার্টির চাঁদা দেওয়া হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এমনতর ধারণা করা খুব একটা অন্যায় হবে না। এই বিধান সভায় যে সমস্ত আলোচনা হয়, যে সমস্ত আলোচনা জনগণের স্বার্থে, সার্বিক কল্যাণেই আলোচনা করা হয়। এখানকার আইন শৃংখলা, এখানকার জনকল্যাণমূলক এবং উন্নয়নমূলক কাজ, এখানকার অর্থনৈতিক চিত্র গুরুত্বপূর্ণ তথ্য দেওয়া হয়, গুরুত্বপূর্ণ বয়ান দেওয়া হয় অথচ জনসাধারণ তা আর জানতে পারেন না। এটা লুকিয়ে রাখা হয়। এই বিধানসভাতে বিরোধী দলের সদস্যরা কি করছেন তা আর জনগণ জানতে পারেন না, তাদের জানতে দেওয়া হয় না।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি যখন অম্পিতে যাই তখন সেখানকার জনগণ আমাকে প্রশ্ন করেন, আপনারা বিধানসভায় টি,আর,টি,সি সম্পর্কে কি কোন দরবার করেন না? তখন আমি তাদের বললাম যে, আমি বহুবার মন্ত্রীর কাছে চিঠি দিয়েছি, কিন্তু এই ব্যাপারে তারা কোন ব্যবস্থা করেন নি। অনেক বেকার ছেলে, সাধারণ মানুষ আমাকে প্রশ্ন করেন বিধান সভায় আপনারা কিসব আলাপ আলোচনা করেন? কিন্তু আমি তাদের সে সব তথ্য দিতে পারিনা কারণ সেসব তথ্য দেবার অধিকার আছে একমাত্র সরকারের উপর। আর এই বিধান সভায় যেসব আলোচনা হচ্ছে তা প্রসিডিং ছাপিয়ে প্রচার করা হয়। কিন্তু আমরা দেখছি বামফ্রন্ট সরকার গত ২ বৎসরে কি করলো, গত ১ বৎসরে কি করলো, ঘন্টার পর ঘন্টা তাঁরা সে সম্পর্কে বিবৃতি দিয়ে যাচ্ছেন, আর তা ছাপাখানার প্রিন্টিং মেসিন থেকে বের হয়ে আসছে। কিন্তু এসেম্বলি প্রসিডিংস এটা বের হতে পারবে না। এই এসেম্বলি প্রসিডিংস বাইরে বের করার মত মানসিকতা বামফ্রন্ট সরকারের আছে কি না, এ বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এ ব্যাপারে যে ইঙ্গিত বহন করছে তা খুবই দুঃখজনক। কাজেই আমি এখানে আহ্বান রাখব যে, বামফ্রন্ট সরকার এই এসেম্বলি প্রসিডিংসকে এসেম্বলির মধ্যে সীমাবদ্ধ না রেখে সাধারণ মানুষের নিকট তুলে ধরুন। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে যে কাট মোশান আনা হয়েছে আমি তা সমর্থন করছি। কারণ এটা জনগণের কল্যাণেই আনা হয়েছে এবং এই হাউসও এই কাট মোশানকে সমর্থন করবেন বলে আমি আশা করছি। এই বলে

আমি আমার বক্তব্য শেষ করছি।

**উপাধ্যক্ষ মহাশয় ঃ**—মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন দেববর্মা।

**শ্রীনিরঞ্জন দেববর্ম ঃ**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই হাউসে ১৯৭৯-৮০ সালের জন্য যে ব্যয়-বরাদ্ধ পেশ করা হয়েছে তা আমি সমর্থন করি আর বিরোধী দলের পক্ষ থেকে এখানে যে কাট মোশান আনা হয়েছে আমি তার বিরোধীতা করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদর, সামগ্রিকভাবে এই অতিরিক্ত ব্যয়-বরাদ্ধ ত্রিপুরার আগামী ৩১শে মার্চ ১৯৮০ সাল এর জন্য করা হয়েছে। এবং এই ব্যয়-বরাদ্ধ অত্যন্ত প্রয়োজন। এই সম্পর্কে আমি বিস্তারিত বলছিনা, তবে ডিমাণ্ড নাম্বার-২৭, মেজর হেড ৩১৪ সি.ডি. পঞ্চায়েত। ডিমাণ্ড নং ৩২ মেজর হেড-৩১৪ কমিউনিটি ডেভেলপেমেন্ট এর উপর আমি কিছু বক্তব্য রাখব।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কমিউনিটি ডেভেলপমেন্ট এবং পঞ্চায়েত এর জন্য যে ব্যয় বরাদ্ধ ধরা হয়েছে ২৫ লক্ষ ৩০ হাজার টাকা এবং ডিমাণ্ড নং-৩২ মেজর হেড-৩১৪ পশ্চিম ত্রিপুরা ফুড ফর-ওয়ার্ক-এর জন্য ৫ লক্ষ ২০ হাজার টাকা, ইমপ্রেভমেন্ট অব ভিলেজ লিংক রোড বাবদ ৮ লক্ষ ৫২ হাজার টাকা। নর্থ ত্রিপুরার জন্য ফুড-ফর-ওয়ার্ক বাবদ ৬ লক্ষ টাকা, ইমপ্রোভমেন্ট অব ভিলেজ লিংক রোড বাবদ ৭ লক্ষ ৩৪ হাজার টাকা, সাউথ ত্রিপুরার ফুড ফর ওয়ার্কের জন্য ৫ লক্ষ ৮০ হাজার টাকা, ইমপ্রোভমেন্ট অব ভিলেজ লিংক রোড বাবদ ৮,৫২,২০০ টাকা চাওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা বিগত ২ বৎসরে দেখেছি যে ফুড ফর ওয়ার্কের মাধমে গ্রামের লক্ষ লক্ষ মানুষকে অর্থাৎ গরীব মানুষকে কিভাবে কাজ দিয়ে রক্ষা করা হয়েছে, অতীতের কংগ্রেসী আমলের ইতিহাসও ম্লান হয়ে গিয়েছে তা আমরা লক্ষ্য করেছি। আর আমাদের বিরুধী দলের সদস্যরা বলেছেন যে এই ফুড-ফর ওয়াক এর কাজ নাকি কেন্দ্রীয় সরকার দ্বারা চালু হচ্ছে এবং বামফ্রন্ট দুর্নীতি করছে। কিন্তু আমরা দেখেছি ভারতবর্ষে অন্যান্য যে সকল রাজ্যে জনতা শাসন আছে, কংগ্রেস শাসন আছে সেখানে এই ফুড-ফর-ওয়ার্কের কাজ চালু করা হয়নি। একমাত্র ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গে এই কাজ চালু আছে। আর জনতা শাসিত রাজ্যে, এই ফুড-ফর ওয়ার্কের কাজ এখনো চালু হতে আমরা দেখিনি। তার প্রমান রয়েছে আমাদের নিকটবর্তী রাজ্য, জনতা শাসিত রাজ্য আসাম। সেখানে এই রকমভাবে ফুড-ফর-ওয়ার্কের কাজ এখনো চালু হয়নি। এই ফুড-ফর ওয়ার্কের কাজ চালুর ফল লক্ষ লক্ষ গরীব মানুষ আজ উপকৃত হয়েছেন। একথা অস্বীকার করার কোন জো নেই। অত্যন্ত দুঃখের ব্যাপার মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে কতগুলি গাঁওসভার মধ্যে যেভাবে ফুড ফর ওয়ার্কের কাজে চুরি হচ্ছে, সাত পাঁচ তেরো হচ্ছে, এই ঘটনা অত্যন্ত দুঃখজনক। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, অমরপুর বিভাগের পশ্চিম তুইছলং গাঁওসভার

প্রধান শ্রীআদ্রিয় মলছম ওরফে আন্তাজি মরশুমকে ৩১ মন চাল জুম নিড়ানীর জন্য বরাদ্দ করা হয় এবং সেখানে দেখা গেছে যে ৫১ কেজি চাল দিয়ে শ্রীমঙ্গল দেববর্মা ও শ্রীদেবপ্রসাদ মলছমের নিকট হতে দুটো ছাগল বিনিময় করা হয়েছে এবং গ্রামীণ ব্যাংক থেকে ঋণ দেওয়া হবে বলে ৫০ জনের নিকট থে:ক জনে ২০ টাকা করে এক হাজার টাকা ঘুষ আদায় করা হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, জেনারেল ডিস্কাশন কি শেষ হয়ে গিয়েছে? সাপ্লিমেন্টারী বাজেটে বলা হয়েছে স্পেসিফিক বলতে। সেখানে তিনি জেনারেল ডিস্কাসন করছেন।

শ্রীনিরঞ্জন দেববর্মা----মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার আলোচ্য বিষয় ডিমাণ্ড নাম্বার ২৭ এবং ৩২। এখানে ফুড ফর ওয়ার্ক এবং ইমপ্রুভমেণ্ট অব লিংক রোড সম্বন্ধে আছে। সেখানে বিভিন্ন গাঁওসভায় কিভাবে গরীবদের টাকা নিয়ে পকেট ভর্তি করছে সেটাই আমি এখানে বলতে চাই। অমরপুর এই প্রধান ফুড ফর ওয়ার্কের শ্রমিকের ৮০০ টাকা (চাল ও আটা) আত্মসাৎ করেছে। এই সম্পর্কে পি, ই, ও, এর নিকট অভিযোগ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই তুইছলং গাঁওসভার প্রধান সনাতন রিয়াং এর কাছ থেকে ২০ কেজি চাল ২ টাকা দরে ৪০ টাকায় বিক্রি করেছে, নারায়ন রিয়াং এর কাছে ৪০ কেজি চাল ৮০ টাকায় বিক্রি করেছে, মংলোরাই রিয়াং এর কাছে ২০ কেজি চাল ৪০ টাকায় বিক্রি করেছে। খেলাতের রিয়াং এর কাছে ২০ কেজি চাল ৪০ টাকায় বিক্রি করেছে। জলাজয় মলছম এর নিকট ২০ কেজি চাল ৪০ টাকায় বিক্রি করেছে। সাঙ্গাও রিয়াং এর কাছে ১৫ কেজি চাউল ৩০ টাকায় বিক্রি করেছে। এইরকম ১৩৫ কেজি, চাল বিক্রি করেছে। তৈদু গাঁওসভার প্রধান নারায়ন কাইপেং রেশন কার্ড ইস্যু করার ব্যাপারে জনসারণের নিকট থেকে ৫০ পয়সা করে আদায় করেছে। এই সম্পর্কে অমরপুর এস, ডি, ও ও পি, ই. ও, এর কাছেও অভিযোগ করা হয়েছে। আর দেখা গেছে ফুড ফর ওয়ার্কের কাজে যেখানে কুপনে ২ কেজি ৪০০ গ্রাম চাল পাওয়ার কথা সেখানে ইস্যু করা হয়েছে ২ কেজি ২০০ গ্রাম। বাকী ২০০ গ্রাম চাল ক্যারীং খরচ বাবত রেখে দেওয়া হয়েছে। ৪০টি জুমিয়া পরিবারকে বীজ বিলি করতে গিয়ে তাদের নিকট থেকে রেভিনিউ টিকিটের বাবতে ১ টাকা করে ৪০ টাকা রেখে দেওয়া হয়েছে। এটাও অভিযোগ করা হয়েছে। তাও তাদের সমর্থকদের নিকটের মাত্র বিলি করা হয়েছে এবং তাদের সমর্থকরা সবাই অবস্থাপন্ন লোক। উপজাতি যুব সমিতির সমর্থিত নির্দল প্রধান উত্তর তৈদু গাঁওসভার শ্রীহরিদাস বিশ্বাস তেলিয়ামুড়া এবং অমরপুর রাস্তার ফুড ফর ওয়ার্কের মাধ্যমে তিন কুইন্টাল চাল আত্মসাৎ করেছে এবং পরে প্রচার করেছে যে ইঁদুরে খেয়ে ফেলেছে এবং জনসাধারণের চাপে পড়ে সে স্বীকার করতে বাধ্য হয় যে চাল সে নিজের তহবিল থেকে শোধ করে দেবে। জুম বীজের ৮০০ টাকা আত্মসাৎ করে। সভ্যদেরকে ৭৫ টাকা করে আর বাকী ১৭৫ টাকা নিজের পকেটে ভরেছে। বরো চাষের জন্য বাঁধ নিজের জমিতে দিয়েছিল। পরে যখন জল বেশী হয়ে যায়

তখন রাতের অন্ধকারে বাঁধ কেটে দেয় এবং সি, পি, এম কর্মী কমরেড কৃষ্ণ সরকারের নামে থানাতে ডায়েরী করে। প্রধানের বিরুদ্ধে কর্তৃপক্ষের নিকট লিখিত অভিযোগ দেওয়া হয়েছে। পরন্তু গাঁওসভার প্রধান উপজাতি যুব সমিতির শ্রীহয়পদ কলই জুমিয়াদের বীজধান একই ব্যক্তিকে বার বার বিলি করে এবং তার সহকর্মীদের যোগসাজসে সে টাকা আত্মসাৎ করে। এরপর রঙমালা গাঁওসভার প্রধান সুরেন্দ্র দেববর্মা। সেখানে ফুড ফর ওয়ার্কের রাস্তার কাজ হয়। সেই রাস্তার কাজ করতে নিয়ে তার মেম্বারদেরকে ৩।৪টি করে কুপন দিয়েছেন। সুতারমুড়া গাঁওসভায় উপজাতি যুব সমিতির প্রধান শ্রীনরেন্দ্র দেববর্মা পঞ্চায়েত সেক্রেটারীর নিষেধ সত্ত্বেও ফুড ফর ওয়ার্কের চাল সাদা কাগজে সই রেখে বিলি করেছে। অবশ্য ওয়ার্ক অর্ডার ও কুপন সরকারীভাবে তখনও আসেনি। এই সম্পর্কে বি, ডি, ও এর কাছে অভিযোগ এসেছে। তারপর মাননীয় সদস্য হরিনাথ দেববর্মা বি, ডি, ও, এর নিকট এসেছে একটা ফয়-সালা করার জন্য। মাননীয় সদস্য হরিনাথ দেববর্মা এই ঘটনা সম্পূর্ণ জানেন, কারণ তিনিও বি, ডি, সি এর সদস্য। রামনগর গাঁওসভার প্রধান ননীগোপাল দেববর্মা বীজ ধান আত্মসাৎ করে পরে সিদ্ধ ধান বিতরণ করে ধরা পড়ে। তিনি গরু চোরের কাছ থেকেও ঘুষ নিয়েছেন। গত লোকসভার নির্বাচনে এই প্রধান ফুড ফর ওয়ার্কের চাউল এবং টাকা দিয়ে নির্বাচনের কাজ করিয়াছেন, সেই অভিযোগ বি, ডি, ও অফিসে আছে। এছাড়া জাম্বুরা গাঁওসভার উপজাতি যুব সমিতির প্রধান শ্রীদেবনয়ন জমাতিয়া জুমবীজ তার একান্ত সমর্থকদের মধ্যে বিলি করে যারা অবস্থা সম্পন্ন। তাদের কাছ থেকে ৫টা, ১০টা ও ১৫টা করে টাকা নিয়েছে। ফুড ফর ওয়ার্কের ২ কেজি ৪০০ গ্রামের মধ্যে ২০০ গ্রাম ক্যারীং খরচ রেখে ২ কেজি ২০০ গ্রাম করে শ্রমিকদেরকে দিয়েছে। উত্তর পাথালিয়াবাড়ি (বিশালগড়) উপজাতি যুব সমিতির প্রধান বি, ডি, ও অফিস থেকে গাড়ীর এনে ডিস্ট্রিবিউশন করছে এবং দুর্নীতি করেছে। ফুড ফর ওয়ার্ক এর দেশন ডিলারের কমিশন তিনি গত ১৭।৮।৭৯ তারিখে ৮৩০ টাকা ড্র করে আত্মসাৎ করে। তারপরে গত ৩।৭।৭৯ তারিখে কনটিনজেন্ট চার্জের ৫৯.০২ টাকা ড্র করে আত্মসাৎ করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যেখানে ফুড ফর ওয়ার্কের মাধ্যমে গরীব মানুষকে কাজ দিয়ে রাস্তাঘাট তৈরী হচ্ছে, যাতে শহরের সংগে গ্রামের একটা যোগসূত্র সাধিত হয়, আর উপজাতি যুব সমিতির প্রধানেরা গরীব মানুষের জন্য যে সাহায্য দেওয়া, সেগুলিও নিজেরা আত্মসাৎ করে উন্নয়নে বাধার সৃষ্টি করছে, এই ঘটনাগুলিই তার জ্বলন্ত প্রমাণ। কিন্তু বিরোধী সদস্যরা এখানে বলেছেন যে বামফ্রন্টের লোকেরা দুর্নীতি করছেন, উনারা দুর্নীতিমুক্ত এটা আদৌ ঠিক নয়। স্যার, আমি যে অভিযোগগুলির কথা বললাম, সবগুলিই বি, ডি, ও অফিসে লিখিত, ভাবে করা হয়েছে। আসল কথা হচ্ছে প্রবাদ আছে চোরের মার বড় গলা। কাজেই উরা নিজেরা যে চোর তা ঢাকবার জন্যই আজকে এখানে বড় গলা করে এসব কথা বলতে চেষ্টা করছে। (শ্রীনগেন্দ্র জমাতিয়া—স্যার, উনি যে সব কথা বলছেন, সেগুলির সবই বিভ্রান্তিজনক এবং অত্যান্ত আপত্তিকর) স্যার, অনেকগুলি খুনের ঘটনা তারা ত্রিপুরা রাজ্যের বিভিন্ন

জায়গাতে ঘটিয়েছেন, অথচ সেগুলি তারা প্রমাণ করবেন না যে সেগুলি মিথ্যা। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এছাড়া কমিউনিটি ডেভেলাপমেন্ট এর জন্য যে সব টাকা পয়সা ধরা হয়েছে, এটা অত্যান্ত যুক্তিসঙ্গত, আর তা যদি না হয় তাহলে গ্রামের মধ্যে যে সমস্ত রাস্তাঘাট করার কথা আছে, সেগুলি করা সম্ভব হবে না। কিন্তু উপজাতি যুব সমিতির লোকেরা এখানে এসে বিভ্রান্তিমূলক কথা বলছেন, তারা উপজাতিদের ঐক্যের কথা বলে বিভ্রান্তি এবং ঐনৈক্যের সৃষ্টি করেছে। কিন্তু আমরা দেখছি যে গত নিবাচণের সময়েও অনেকগুলি খুন খারাপি বিভিন্ন জায়গাতে তারা সংগঠিত করেছে। যেমন প্রাক্তণ এম. এল. এ কালীদাস দেববর্মাকে গত ৩০শে ডিসেম্বর তারিখে মধু চৌধুরী পাড়া থেকে ফিরার পথে অভিচরণ বাজারে তারা খুন করেছে। তারপর গত ৮ই ডিসেম্বর টাকারজলাতে শ্রীগিরীন্দ্র দেববর্মার বাসাতে গিয়ে রাত্রির অন্ধকারে তার উপর আক্রমণ করা হয়েছে। শুধু কি তাই, ঘর-দোর ভাঙচুর করে দেওয়া হয়েছে, যার ফলে শেষ পর্য্যন্ত তাকে হাসপাতালে ভর্তি হতে হয়েছে এবং তার শরীরের দুইটি স্থানে স্টিচ করতে হয়েছে। এসব জগন্য এবং ঘৃনা কাজ যারা করেছে, তারাই আজকে উপজাতিদের জন্য দরদের কথা বলছেন। কিন্তু আমরা লক্ষ্য করছি গত নির্বাচনের সময়ে এবং তার আগেও তারা কংগ্রেস (আইর) সংগে একই ঘাটে জল খেতে যে কংগ্রেস (আই) স্বগাশিত জেলা পরিষদ বাতলের জন্য আন্দোলন করছে এবং করবে। অবশ্য এটা বিরোধী দলের সদস্যরা স্বীকার করবেন না। তাদের কি এই কথা বলার সাহস আছে যে তারা প্রকাশ্যে আমরা বাঙালীর বিরোধীতা করেছেন? কাজেই সত্যিই কি তারা উপজাতিদের কল্যাণ চান—তা তাদের এই সমস্ত ঘটনা থেকে বুঝা যাচ্ছে। ওরা আজকে যে ভাবে স্বৈরতন্ত্রী ও সাম্প্রদায়িক শক্তির সংগে মিলিত হয়ে কাজ করছেন, তাতে উপজাতিদের ক্ষতি ছাড়া লাভ আদৌ হবে না। গত নির্বাচনের সময়ে রেডিওতে তারা যে বক্তব্য রেখেছেন তাতে তারা বলেছেন ত্রিপুরা রাজ্যের সংখ্যালঘু মনিপুরী এবং মুসলমানদের স্বার্থ সম্পর্কে তারা সংগ্রাম করবেন, কিন্তু তাদের সেই বক্তব্যের মধ্যে ত্রিপুরা রাজ্যে যারা সংখ্যাগুরু রয়েছেন, তাদের সম্পর্কে একটি কথাও বলা হয়নি। কাজেই তাদের বক্তব্য থেকে এটাই প্রনাণিত হয় যে তাদের দ্বারা ত্রিপুরা রাজ্যের মানুষের গণতান্ত্রিক সম্প্রীতি বিঘ্নিত হতে পারে। ত্রিপুরা রাজ্যে পাহাড়ী এবং বাঙালীর দীর্ঘদিন ধরে শান্তিতে প্রতিবেশী হিসাবে বসবাস করছেন, এত দিন যাবত তাদের মধ্যে কোন রকম সাম্প্রদায়িক বিদ্বেষ ছিল না। কিন্তু এখন উপজাতি যুব সমিতি উপজাতি ঐক্য জিন্দাবাদ, আর অন্য দিকে আমরা বাঙ্গালীরা শ্লোগান দিয়েছেন— বাঙালী ঐক্য জিন্দাবাদ। ফলে জাতি উপজাতির মধ্যে তিক্ততার জন্ম লাভ ঘটেছে। কাজেই এই দুইটি শ্লোগানের দ্বারা ত্রিপুরা রাজ্যের পাহাড়ী বাঙালীর সম্প্রতির মধ্যে একটা সাম্প্রদায়ীক বিষ ছড়াবার ইঙ্গিত বহন করছে। লোকসভা নির্বাচনে বিভিন্ন উপজাতি এলাকায় শিক্ষা মন্ত্রী মহোদয় যখন নির্বাচনী সভা করতে যান, তখন

উপজাতি যুব সমিতির লোকেরা সেই সভা ভণ্ডুল করার নানা রকম চেষ্টা করেছিল। কিন্তু স্বশাষিত জেলা পরিষদ বাতিলের শ্লোগান যারা দিচ্ছে কংগ্রেস ( আই ) ও আমরা বাঙ্গালীর বিরুদ্ধে তারা একটি কথাও বলেন নাই। তাই একটা উদাহরণ আমি এখানে তুলে ধরতে চাই। সেটা হচ্ছে গত ৩১শে ডিসেম্বর তারিখ মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয় যখন জম্পইজলাতে নির্বাচনী সভা করতে গিয়েছিলেন, তখন উপজাতি যুব সমিতি তার সভাকে ভণ্ডুল করার জন্য পাশেই আর একটা সভার আয়োজন করেছিল। কিন্তু দেখা গেল যে তাদের সভাতে মাত্র ৩০০ লোক হয়েছিল, আর উনার সভাতে ৫০০০ এরও বেশী লোক হয়েছিল। মাননীয় শিক্ষামন্ত্রী সভা শেষ করে ফিরতে অসুবিধায় পড়েন কারণ উপজাতি যুব সমিতির লোকেরা রাস্তার উপর বড় বড় গাছ, ইট ও স্পান পাইপ ফেলে রাস্তা অবরুদ্ধ করেছিল। এভাবে তারা নানরকম ষড়যন্ত্র বামফ্রন্টের বিরুদ্ধে করছে। তারা কোন কোন জনসভাতে এই রকম কথাও বলেছে যে অজয় বিশ্বাসকে ভোটে দিলে ধানের গোলা পুড়িয়ে দেওয়া হবে। এই ধরণের জঘন্য প্রচার তারা নির্বাচনের সময়ে করেছিল। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিরোধী দলের উপজাতি বন্ধুরা এখানে অভিযোগ করেছেন যে কো-অর্ডিনেশানের সরকারী কর্মচারীরা অফিসের কাজে ফাঁকি দিচ্ছেন। এটা আমার জানা নাই, তবে কয়েক জন উপজাতি কর্মচারীর কথা আমি বলতে পারি যারা উপজাতি যুব সমিতি করে তারাও সরকারী কর্মচারী বটে, তারা স্কুল অথবা অফিস রীতিমত করছেন না। যেমন সরলপদ জমাতিয়া, উদয়পুর বিভাগের ছগড়িয়া স্কুলের মাষ্টার উনি কোন দিনই স্কুল যান না। তার বিরুদ্ধে অভিযোগ করা হয়েছে এবং সেই অভিযোগ তদন্তমূলে সত্য বলে প্রমানিত হয়েছে যে স্কুল না করে বসে বসে তিনি মাসে মাহিনা গুনছেন। তারপর বিনন্দ জমাতিয়া, কংগ্রেস আমলে মিজো হামলায় সংগে জড়িত থাকার অভিযোগে উদয়পুর জেলে জেল খেটেছিলেন। উনিও স্কুলের মাষ্টার অথচ স্কুলে যান না। তারপর আছে বিমল দেববর্মা, সুশীল দেববর্মা বিশালগড় ব্লক, মধুসুদন দেববর্মা, হরচন্দ্র দেববর্মা, অনিল দেববর্মা, মনোরঞ্জন দেববমা, গনেশ দেববর্মা, বিপিন কলই, সূর্য্য দেববর্মা তারা সবাই মাষ্টারী করেন, কিন্তু কোন দিনই স্কুলে যান না। তারা সর্বদাই উপজাতি যুব সমিতির সংগঠন নিয়ে ব্যস্ত থাকেন। কাজেই দেখা যাচ্ছে ভবিষ্যৎ নাগরিকদের গড়ে তোলার জন্য যাদের উপর ভার, তারা তাদের কর্তব্য না করে কাজে ফাকি দিয়ে যাচ্ছেন অর্থাৎ আমাদের ভবিষ্যৎ নাগরিকদের শিক্ষার জগৎ থেকে বঞ্চিত করছেন। স্যার, আমি এখানে মাত্র কয়েকটা নাম উল্লেখ করলাম, এরকম আরও অনেক আছে যাদের কথা এখানে তুলে ধরতে হলে সময়ের প্রয়োজন। উপজাতি যুব সমিতির আরও অভিযোগ হচ্ছে তাদের সমর্থকরা নাকি চাকুরী পাচ্ছেনা, যাকিছু চাকুরী দেওয়া হচ্ছে তারা সবাই সি, পি, এম। কিন্তু আমি বলব বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সরকারী রিজার্ভ কোটা অনুযায়ী এই পর্যন্ত যতগুলি চাকুরী হয়েছে এবং তাদের মধ্যে যে করেক জন উপজাতির চাকুরী হয়েছে, তাদের সবাই উপজাতি যুব সমিতির লোক না হলেও এক কথায় উপজাতি সম্প্রদায়ের লোকরাই পেয়েছেন। অবশ্য এটা তারা

স্বীকার করবেন না। গত দুই বছরের মধ্যে যে চাকুরী হয়েছে তাদের প্রশ্নের জবাবে বলব যে তার শতকরা ৭৫ ভাগ চাকুরী উপজাতি যুব সমিতির লোকেরাই পেয়েছে। অথচ উনারা এখানে চেঁচামেচি করছেন যে উপজাতি যুব সমিতির সমর্থকদের নাকি চাকুরী দেওয়া হচ্ছে না। কংগ্রেই তারা যে সমস্ত কাট মোশান এনেছেন আমি সেগুলির বিরোধীতা করছি এবং মূল ডিমাণ্ডকে সমর্থন করে আমার বক্তব্য আমি এখানে শেষ করছি।

শ্রীগোপাল চন্দ্র দাস ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই হাউসের সামনে যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্রেন্টস ১৯৭৯-৮০ উপস্থাপিত করা হয়েছে, তাকে আমি আমার সমর্থন জানাচ্ছি আর মাননীয় বিরোধী দলের সদস্যদের পক্ষ থেকে এই ডিমাণ্ডের উপর যে সমস্ত কাট মোশান আনা হয়েছে, আমি সেগুলির বিরোধীতা করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় ১৯৭৯-৮০ সালের জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ এর প্রয়োজন হয়েছে কেননা বামফ্রন্ট সরকার যে সমস্ত কর্মসূচী হাতে নিয়েছেন তাকে বাস্তবায়িত করার জন্য এবং গ্রামের গরীব অংশের মানুষের জন্য যে কর্মসূচী তাকে সম্পূর্ণ করার জন্য বামফ্রন্ট সরকারকে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করতে হয়েছে। এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দ এটা অত্যন্ত যুক্তিপূর্ণ বিশেষভাবে আমরা যখন দেখি যে কমি-উনিটি ডেভেলাপমেন্ট ক্ষেত্রে ডিমাণ্ড নং ৩২ মেজর হেড ৩১৪ এবং সেখানে ৬৬ লক্ষ ৯৩ হাজার টাকা পেশ করা হয়েছে। এই যে টাকা রাখা হয়েছে আমরা দেখেছি দুইবার ড্রটের কারণে আমাদের বামফ্রন্ট সরকার গ্রামের গরীব অংশের মানুষকে রিলিফ দিতে হয়েছে তার ফলেই অতিরিক্ত টাকা খরচ হয়েছে। বন্যা এবং খরার ফলে উদ্ভূত পরিস্থিতিকে মোকাবেলা করার জন্য এই ফুড ফর ওয়ার্কের এবং অন্যান্য কাজের মাধ্যমে বামফ্রন্ট সরকার যে কর্মসূচী নিয়েছিলেন তাতে অতিরিক্ত অর্থ ব্যয় হয়েছে তার জন্যই এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন হয়েছে। আমরা আজকে লক্ষ্য করছি বিপুল পরিমাণ এই ফুড ফর ওয়ার্কের কাজ সুষ্ঠু ভাবে পরিচালনার জন্য আরও বেশী ষ্টাফের দরকার ---ষ্টাফের অভাবে আমাদের ব্লক পর্যায়ে বিশেষভাবে কাজ বিঘ্নিত হচ্ছে এবং তার জন্য আমাদের আরো গাড়ী ক্রয় করার দরকার। এ সমস্ত কাজকে সুষ্ঠুভাবে সমাধান করার জন্য এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ তাকে সমর্থন না জানিয়ে পারছিনা। এছাড়া আমরা আরও দেখেছি যে ভিলেজ এণ্ড স্মল ইণ্ডাষ্ট্রির জন্য যে ডিমাণ্ড রাখা হয়েছে তাকেও আমি সমর্থন করছি। কেননা বামফ্রন্ট সরকার স্মল ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে আমরা দেখতে পাই যে সেখানে ভর্তুকী দিয়ে ক্ষুদ্র তাঁতীদের জনতা শাড়ী তৈরী করার জন্য যে কর্মসূচী হাতে নিয়েছেন তার জন্য আরো অর্থ প্রয়োজন। আমি বিশ্বাস করি এই সমস্ত অর্থ গ্রামের গরীব মানুষের কল্যাণে ব্যয়িত হবে। তাই আমি অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করি। তাই আমি ডিমাণ্ড নং ৩৫---মেজর হেড ৩০৬ মাইনর ইরিগেশান বামফ্রন্ট সরকার মাইনর ইরিগেশান আরও ঢেলে সাজানোর জন্য সেখানে ইরিগেশান এণ্ড ফ্লাড কন্ট্রোল ডিপার্টমেন্ট নামক একটি নতুন ডিপার্টমেন্ট খুলেছেন। এবং সেখানে আমরা

লক্ষ্য করেছি যে কৃষিকার্যে জলসেচ প্রকল্পকে উপযোগী করে তোলার কর্মসূচী নেওয়া হয়েছে। গোমতীর জলকে যাতে আরও বেশী করে মানুষের কল্যাণে লাগান যায় তার জন্য মহারাণীতে গোমতী ব্যারেজ করে জলসেচের জন্য বামফ্রন্ট সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন তাকে বাস্তবায়িত করার জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ রাখা হয়েছে কাজেই সেটাকে আমি সমর্থন না জানিয়ে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এইভাবে আমরা দেখেছি যে সার্বিক ভাবে আমাদের এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ সেটা অত্যন্ত যুক্ত সঙ্গত এবং জনকল্যাণমূলক হয়েছে সেটা আর বক্তব্য রেখে বুঝাবার দরকার হয় না। কারণ আমরা যদি গ্রামের দিকে লক্ষ্য করি তাহলে আমরা দেখব বামফ্রন্ট সরকারের যে কর্মসূচী ছিল আজকে এই সাপ্লিমেন্টারী গ্রান্টের মধ্য দিয়ে রূপায়ন হতে চলেছে। যদিও উন্নয়ন মূলক কাজকর্মে কিছু কিছু বাধার সৃষ্টি হচ্ছে তবুও আমরা আরও দ্রুত গতিতে এগিয়ে যেতে চাই। কিছু কিছু প্রতিক্রিয়াশীল চক্র, কংগ্রেসী চক্র বামফ্রন্ট সরকার বিরোধী চক্রান্ত শুরু করেছে। উপজাতি যুব সমিতি বামফ্রন্ট সরকারের কর্মসূচীকে কাটছাট করার জন্য এখানে কিছু কাটমোশান এনেছেন—এটা জনকল্যাণমূলক কাজে বাধা সৃষ্টি করার জন্য। আমরা দেখছি গত লোকসভা নির্বাচনের সময়ে কংগ্রেসের অশোকবাবু তার বক্তব্যে বলেছিলেন যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর নাকি ২২৮টা খুন হয়েছে। কিন্তু আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জানতে চেয়েছিলেন যে কোথায় সেই সব খুনের ঘটনা তার নাম ধাম ইত্যাদি সব তথ্য জানালে সরকার উপযুক্ত তদন্ত করে দেখবেন। কিন্তু আজ পর্য্যন্ত তার কোন লিস্ট দেওয়া হয় নাই। কিছু আগে আমাদের মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া বক্তব্য শুনা গিয়েছিল যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ১ হাজারটা খুন হয়েছে। আমি বলছি কোথায় সেই এক হাজার খুন হয়েছে নাম দিন। শুধু হাওয়ার উপর বক্তব্য রেখে গেলে চলবে না। এই বামফ্রন্ট সরকারকে ত্রিপুরা রাজ্যের গরীব অংশের ক্ষমতায় নিয়ে এসেছে কাজেই এই রকম বিভ্রান্তিমূলক কথা বললে গ্রামের মানুষ ভুলবে না। তারা জানে যে বামফ্রন্ট সরকার কাদের স্বার্থে কাজ করছে। তবে মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া নিজের মুখেই একটা কথার সত্যতা স্বীকার করেছেন যে বর্ডার এলাকায় কারা গরু চুরি করে তাদের নাম উনি জানেন। সত্যি কথা যারা চুরের পৃষ্ঠপোষক তারাতো জানবেনই কারা গরু চুরি করে। (ইন্টারাপশান) কাজেই বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা মুখে শুধু উপজাতিদের জন্য দরদের কথা বলেন তারা আসলে কতটুকু উপজাতিদের জন্য লড়াই করছেন তার প্রমান তাঁরা এখানেই দিয়েছেন। সে জন্যই গ্রামে বামফ্রন্ট সরকার যে কর্মসূচী নিয়েছেন তাতে যে ভাবে উপজাতি যুব সমিতির সদস্যরা কারচুপি করছেন এবং গ্রামের গরীব মানুষের রিলিফ নিয়ে তারা ছিনিমিনি খেলছেন সেটা সত্যই দুঃখজনক। এই রকম বহু ঘটনা সারা ত্রিপুরা রাজ্যে ছড়িয়ে আছে উদয়পুরের দক্ষিণ মহারাণীর প্রধান ভুবণ মোহন জমাতিয়া ফুড ফর ওয়ার্কের টাকা নিয়ে ছিনিমিনি খেলছে এবং তার জন্য বি. ডি. ও.র কাছে অভিযোগ পেশ করা হয়েছে এবং দেখা গেছে যে ফুড ফর ওয়ার্কের টাকা দিয়ে কাজ না করিয়েই

প্রধান এবং অন্যান্য সদস্যরা ভাগ করে নিয়েছেন। এই রকম বহু দৃষ্টান্ত আছে। এই সব অভিযোগগুলি এই বিধান সভায় রাখা হয়েছে এবং এইগুলি তদন্তের পর সেগুলির সততা প্রমানিত হবে। মাননীয় উপধ্যক্ষ মহোদয়, কাজেই আজকে এই যে বিধান সভায় সাপ্লিমেন্টারী ডিমাণ্ড এখানে পেশ করা হয়েছে তাকে আমি সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার ঃ---শ্রীদ্রাউ কুমার রিয়াং।

শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ---মাননীয় ডেপুটী স্পীকার স্যার, ১৯৭৯-৮০ সালের সাপ্লিমেন্টারী বাজেটের উপর আমার কতগুলি কাট মোশান আছে, সেগুলি হচ্ছে (১) ডিমাণ্ড নং ৩ মেজর হেড ২১৫-- Failure to prepare the voter list properly. সাপ্লিমেন্টারী বাজেটে ইলেকশানের জন্য প্রায় ২৫ লাখ ৭২ হাজার টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। এই বাড়তি টাকা ভোটার লিষ্ট তৈরী করার জন্য যাদেরকে নিযুক্ত করা হয়েছিল তাদের টি. এ. ও ডি এ দেয়ার জন্য খরচ করা হয়েছে। কিন্তু আমরা অত্যন্ত মর্মাহত ও দুঃখিত যে ইলেকশনের জন্য যে ভোটার লিষ্ট তৈরী হয়েছে, একটা ভুল তথ্য সেখানে সন্নিবেশিত করা হয়েছে। এটা দেখলে অবাক লাগে। বামফ্রন্ট সরকার কি বিরাট ভুল করেছেন এটা দেখলে বুঝা যায়। স্বামীর নাম আছে, কিন্তু স্ত্রীর নাম অপর পৃষ্ঠায় নিয়ে নেওয়া হয়েছে। উদ্দেশ্য যাতে ভোটদাতাকে ভোট দান থেকে বাদ দেওয়া যায়। ভোটদান যে একটা পবিত্র কাজ, যে কাজের মধ্যে দিয়ে একটা সরকার গঠিত হয়, সেই পবিত্র কাজ থেকে বঞ্চিত করা হয়েছে। এটা কারা করেছে, সেটা পরিস্কার বুঝা যাচ্ছে। বামফ্রন্ট সরকারের যারা বিরোধীতা করছে, তাদেরকে ভোটার লিষ্ট থেকে বাদ দিয়ে, তাদেরকে ভোটদান থেকে বঞ্চিত করা হয়েছে। সাতনালাতে প্রায় ১০০ জন উপজাতি দশদাতে পাহাড়ী ও বাংগালী প্রায় শ খানেক লোককে ভোট দান থেকে বঞ্চিত করা হয়েছে। এইভাবে ভোটার লিষ্ট তৈরী করা হয়েছে। কাজেই সমন্বয় কমিটির মেম্বার, যারা ভোটার লিষ্ট তৈরী করেছে, তাদেরকে সেলামী দেওয়ার জন্য এই যে ২৫ লক্ষ ৭২ হাজার টাকা খরচ করা হয়েছে, সেটাকে আমরা সমর্থন করতে পারি না। এই বামফ্রন্ট সরকার যে ভুল ভোটার লিষ্ট তৈরী করেছে, সেটা তদন্ত করলে দেখা যাবে যে হাজার হাজার ভোটার, যাদের নাগরিকত্ব আছে, তাদের নাম ভোটার লিষ্ট থেকে বাদ দেওয়া হয়েছে। এটা অত্যন্ত গর্হিত কাজ। এই যে কারচুপি করা হয়েছে, সেটা তদন্ত করে এটার সত্য উদ্‌ঘাটন করা হবে বলেই আমার বিশ্বাস। কাজেই এই ডিমাণ্ড যে টাকা খরচ করা হয়েছে, সেটাকে আমরা সমর্থন করতে পারি না। ডিমাণ্ড নং ১৩, মেজর হেড ২৫৮---প্রিন্টিং অ্যাণ্ড ষ্টেশনারী ডিপার্টমেন্ট- সে সম্পর্কে আমি গতবারও বলেছি যে এইটা গভর্ণমেন্ট প্রেস, বামফ্রন্ট সরকার এটাকে পার্টির প্রচার মাধ্যম হিসাবে ব্যবহার করছে। কাজেই ওটা থেকে আমাদের ফর্ম, এসেম্বলির প্রসিডিং ইত্যাদি বের করে আনা সম্ভব নয়। আমরা জানি 'ত্রিপুরার কথা', আমার বৌ ইত্যাদি কয়েকটা বামফ্রন্ট গভর্ণমেন্টের পত্রিকা এই প্রেস থেকে

বের হচ্ছে। এই সমস্ত পত্রিকা দিয়ে উনারা কি করছেন। সেটা ডকুমেন্টারীর কাজে ব্যবহার করছেন। সেই কাগজগুলি পাহাড়ে জংগলে বিলি করছেন। ছোট ছোট হ্যাণ্ড বিল ছাপিয়ে পাহাড়ে জংগলে ছড়ানো হয়েছে। তাছাড়া কয়েকটা পুস্তক ছাপিয়ে বামফ্রন্ট সরকার এক বৎসরে কি করল, লেফট ফ্রন্ট গভার্ণমেন্ট দুই বৎসরে কি করল, দুই মাসে কি করল, এক মিনিটে কি করল সেগুলি সেখানো দেখানোর চেষ্টা করেছেন। এইভাবে বামফ্রন্ট সরকার এটাকে প্রচার যন্ত্র হিসাবে ব্যবহার করেছে। কাজেই ১০ লক্ষ ২৫ হাজার টাকা এই হেডে যে চাওয়া হয়েছে এটাকে আমরা সমর্থন করতে পারি না। যদি জনকল্যাণের জন্য খরচ করা হত, তাহলে নিশ্চয়ই আমরা এটা সমর্থন করতাম। মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া বলেছেন যে, এই সরকার বাজেট করতে গিয়ে ফিগারগুলিকেও ঠিকমত বসাতে পারে নি। আমরা এই সরকারকে অনুরাধ করছি যে এটাকে প্রচার যন্ত্র হিসাবে ব্যবহার না করে জনস্বার্থে ব্যবহার করুন। এই দাবী আমরা রাখছি। ডিমাণ্ড নং ১৫ মেজর হেড ৩৩৪ এর উপর আমার একটা ফেইলিউর কাট মোশান আছে টু মেনটেইন রেগোলারিটি অব ইলেকট্রিসিটি সাপ্লাই। আমরা জানি যে ডুম্বুর প্রজেকট থেকে ইলেকট্রিসিটি সাপ্লাই দেওয়া হয়। আসাম থেকে যে সাপ্লাই আসত সেটাকে বাদ দেওয়া হয়েছে। কিন্তু ডম্বুর ইলেকটিসিটি সেটা অনিয়মিত। এটা সরকারও স্বীকার করেছেন যে পাওয়ার না থাকায়, বিদ্যুৎ না থাকায়, সেচ প্রকল্পের কাজে ব্যাঘাত ঘটছে। বগাফায় বিশালগড়ে মেশিন চলছে না। ডম্বুর প্রজেকটের থার্ড টারবাইন এখনও বসানো হয় নি। কাজেই এই অপদার্থ ডিপার্টমেন্টের জন্য যে টাকা এখানে চাওয়া হয়েছে ২২ লক্ষ ৭২ হাজার টাকা, সেটাকে সমর্থন করতে পারছি না। বামফ্রন্ট সরকার মনে করে শুধু টাকা দিলেই কাজ হবে। কারণ টাকা ছাড়া কোন কাজই চলছে না। আমার বক্তব্য হল যে সেখানে কাজের একটা সুষ্ঠু পরিবেশ তৈরী করতে হবে। তা না করে শুধু টাকা বরাদ্দ করে দিলেই কাজ হয় না। গত দুই বৎসরে কোটি কোটি টাকা খরচ হয়েছে, কিন্তু আজও অনেক স্কুল ঘর ভাংগা দেখা যায়, হাসপাতাল চলছে না, এসেম্বলির প্রসিডিংস্ বের হয় না ইত্যাদি ইত্যাদি। এই সাপ্লিমেন্টারী বাজেটে যে টাকা অতিরিক্ত চাওয়া হয়েছে, সেটা সঠিকভাবে খরচ হবে না, মিস ইউজ হবে, বামফ্রন্ট সরকার মিস ইউজের দিকে আরও অগ্রসর হবে, এই জন্য ডিমাণ্ড গুলিকে সমর্থন করতে পারছি না।

শ্রীমতী গৌরী ভট্টাচার্য্য ঃ— মাননীয় ডেপুটি স্পীকার স্যার আজকে হাউসের সামনে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করা হয়েছে, সেটাকে আমি সমর্থন করছি এবং তার সাথে সাথে বিরোধী গ্রুপের পক্ষ থেকে যে কাটমোশান আনা হয়েছে, সেটার আমি বিরোধীতা করছি। আমরা দেখতে পেয়েছি, এই ব্যয় বরাদ্দের মধ্যে বামফ্রন্ট সরকার যে চিন্তা নিয়ে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন সেটা অভিনন্দন যোগ্য। কারণ সেটা একমাত্র বামফ্রন্ট সরকারের পক্ষেই সম্ভব। যারা

ত্রিপুরার সমস্ত অংশের মানুষ বিশ্বাস করে তাঁদেরকে এখানে পাঠিয়েছে সেই ১৮ লক্ষ মানুষের কথা চিন্তা ভাবনা করে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন। তার জন্য এটা অভিনন্দনযোগ্য। আমরা দেখতে পাই যে, দীর্ঘদিন কংগ্রেসী রাজত্বের আমলে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর কথা চিন্তাই করতে পারে নি। আজকে সাধারণ মানুষের কল্যাণার্থে যে ব্যয় বরাদ্দ দেখতে পাচ্ছি, ত্রিপুরার বুকে এত বড় একটা খরা গেল, তাতে একটি মানুষও না খেয়ে মরে নি, একটি মানুষকেও উপোস থাকতে হয় নি। কারণ সারা ভারতবর্ষের মধ্যে ত্রিপুরাই একমাত্র ফুড ফর ওয়ার্কের মাধ্যমে তাদের বাঁচিয়ে রেখেছে। তার জন্য এটা সত্যিই অভিনন্দন যোগ্য। আমরা আগে দেখেছি, গ্রামাঞ্চলের গরীব দুঃস্থ মানুষের নাম এ্যামপ্লয়মেন্ট এক্সচেঞ্জে লেখা থাকত না, তারাই আজকে ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কাজ পাচ্ছে। ত্রিপুরার বামফ্রন্ট সরকারই তা করতে পেরেছেন। আজকে গ্রামাঞ্চলের নেংটি পরা মানুষেরা কাজ পাচ্ছে। এই জন্যই এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীকে আমরা সমর্থন করছি এবং সাথে সাথে আরো যে কয়টা ডিমাণ্ড এখানে এসেছে সেগুলিকেও সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় স্কুল ঘর সম্পর্কে বলতে গেলে বলতে হয়, উপজাতি যুব সমিতির যাঁরা এখানে আছেন তাঁরা বলেছেন, উপজাতি এলাকায় স্কুল ঘর পুড়ানো হয় নি। যেখানে বামফ্রন্টের কর্মীরা আছেন, যেখানে এম, এল, এ, আছেন, যেখানে মুক্তাঞ্চল, সেখানে স্কুল ঘর পুড়ান হচ্ছে। এই কথার দ্বারা একটা জিনিষ পরিষ্কার হয়ে গেছে কারা এই সমস্ত স্কুল ঘর পুড়াচ্ছে। এটা তাঁদের কার্য্যকলাপের দ্বারাই বুঝা যাচ্ছে। আজকে উপজাতি যুব সমিতির সদস্যরা আইন শৃঙ্খলার অবনতি হচ্ছে বলে চেচাচ্ছেন। কিন্তু সেটা কারা করছে? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে উপজাতি যুব সমিতির সদস্যরা পুলিশ বাজেট নিয়ে সমালোচনা করছে। কিন্তু এই বাজেট দেখে তাঁদের বুকে কাঁপন ধরেছে এই আমি বলতে চাই। কারণ ঠিক ঠিক ভাবে যদি দোষীদের ধরা হয়, তাহলে উনারা ধরা পরবেন এবং পরছেনও। তার জন্যই এই সমালোচনা, এটা আজকে বুঝতে পারা যাচ্ছে। আজকে পুলিশের প্রয়োজনের জন্য, তাদের ন্যূনতম বাঁচার যে প্রয়োজন, সেটাকে তারা সমর্থন করতে পারছেন না। কিন্তু পুলিশ এই সমাজেরই জীব এটা ভুলা উচিত নয়। কাজে কাজেই আজকে এখানে এই ধরণের কথা বলে ত্রিপুরার জনগণকে বামফ্রন্ট থেকে বিচ্ছিন্ন করা যাবে না। কাজে কাজেই আজকে এখানে যে সমস্ত কাটমোশান এসেছে সেগুলির বিরোধীতা করে এবং অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রীসমর চৌধুরী ঃ— স্যার, এখানে আমি আমার সামান্য বক্তব্য রাখতে চাই। মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া এই হাউসের মধ্যে বলেছেন, এখানে ডিমাণ্ড ফর গ্র্যান্টস-এ টাকার অঙ্ক যা ধরা হয়েছে তা ভুল। তা একটুখানি খুটিয়ে দেখেছি। এই দেখার পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই, নগেন্দ্র জমাতিয়া জিনিষটা বুঝতে পারেন নি। ডিমাণ্ডে যে ভাবে হিসাব রাখা হয়েছে তা সবই ঠিক। অরিজিন্যাল গ্র্যান্টসেও ঠিক ভাবে লেখা হয়েছে। যেসব মেজর হেড এবং ডিমাণ্ড নাম্বারে অতিরিক্ত টাকার প্রয়োজন

সেটার অ্যামাউন্টই দেওয়া হয়েছে। তার জন্যই হয়ত মাননীয় সদস্যের বুঝতে অসুবিধা হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— আমি একশবার চ্যালেঞ্জ করতে পারি যে, ডিমাণ্ড নাম্বার ৬-তে দেখা যাচ্ছে, অরিজিন্যাল ২টা হেড অব অ্যাকাউন্ট আছে। এখানে ১টা। তাহলে ৬ নাম্বার যদি ডিমাণ্ড ওয়াইজ হয়, তাহলে বাকীগুলি কেন ধরা হবে না?

মিঃ ডেপুটি স্পীকার :--- শ্রীমতহরি চৌধুরী।

শ্রীমতহরি চৌধুরী :--- মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে আমি সেটাকে সমর্থন করি। সমর্থন করি এই জন্য, এই বামফ্রন্ট সরকার অনেক কাজ হাতে নিয়েছেন। সেই উন্নয়নমূলক কাজ সফল করতে হলে টাকার দরকার আছে। আমাদের বামফ্রন্ট সরকারে আসার পরে আমরা জনসাধারণের জন্য অনেক কিছু করেছি। গত ৩০ বছরের কংগ্রেসী রাজত্বে কোন রাস্তাঘাট ত্রিপুরায় ছিল না। ছিল না কোন ল্যাম্পস।

( ভয়েস ফ্রম অপজিশন বেঞ্চ :--- রাস্তাঘাট না থাকলে সাব্রুম থেকে আসা যাওয়া করতেন কি ভাবে? )

আজকে আমরা ল্যাম্পসের মাধ্যমে অনেক কর্মচারী নিয়োগ করতে পারছি। দ্বিতীয়তঃ দুর্গম এলাকায় ফুড ফর ওয়ার্কের সুবিধার্থে অতিরিক্ত ক্যারিং কস্ট দিয়ে কাজ করান হচ্ছে। এই সমস্ত উন্নয়ন মূলক কাজের জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ দরকার। তাই আমি এটাকে সমর্থন করি। তারপরে কংগ্রেসী আমলে দেখেছি, অনেক কেন, প্রায় সব স্কুলগুলিতেই স্কুল ঘর ছিল না। বামফ্রন্ট ক্ষমতায় আসার পরে সেগুলি করা হয়েছে। অনেক স্টাফ নিয়োগ করা হয়েছে। করা হয়েছে প্রচুর বাঁধ এবং জল সেচের ব্যবস্থা। এই সবের জন্য অতিরিক্ত টাকার দরকার। কাজে কাজেই এটাকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :--- শ্রীরতিমোহন জমাতিয়া।

শ্রীরতিমোহন জমাতিয়া :--- মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই হাউসে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ১৯৭৯-৮০ সালের জন্য চাওয়া হয়েছে, এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়াকে আমি সমর্থন যোগ্য বলে মনে করি না। কেননা ঐখানে দেখা যাচ্ছে যে, বিগত দিনগুলিতে যে ভাবে অর্থের অপচয় ঘটান হয়েছিল, কেবল বামফ্রন্ট সরকার সি,পি,এম-এর সমর্থকদের জন্যই এই টাকাগুলি ব্যয় করছেন।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি ডিমাণ্ড নং ৬ সম্পর্কে আলোচনা করছি। আমরা দেখেছি বিগত নির্বাচনে অনেক ভোটার তাদের ভোটাধিকার প্রয়োগ করতে পারেন নি। গত ৬ই জানুয়ারী আমি আমার নিজের গ্রামে গিয়ে দেখেছি যে শ্রীমতিলাল জমাতিয়া, ১০০ বৎসর বয়স, উনি যখন ভোট দিতে গেলেন তখন উনাকে ফিরিয়ে দেওয়া হল। ভোটার লিস্টে মতিবাবুর জায়গায় লাল কালির দাগ দিয়ে প্রিসাইডিং অফিসার পরিষ্কার বলে দিলেন---আপনার ভোট দেওয়ার অধিকার নেই, যেহেতু ভোটার

লিপ্টে আপনার জায়গায় কালির দাগ দেওয়া। এইভাবে বিভিন্ন জায়গায় আমরা দেখেছি ভোটার দিয়ে নিয়ে নানারকম হয়রানি ও কারচুপি করা হয়েছে। আমার নিজের এরিয়া কাশীগাং জুনিয়ার বেসিক এবং বড়বাড়ী জুনিয়ার বেসিক স্কুল এই দুইটি কেন্দ্রে দেখেছি ২০৫ জন ভোটার তাদের ভোটাধিকার প্রয়োগ করতে পারেন নি। কারণ, কাশীগাং জুনিয়ার বেসিক স্কুলে তারা যখন ভোট দিতে গেল, তখন সেখানকার প্রিসাইডিং অফিসার তাদেরকে বলে দিলেন আপনাদের কেন্দ্র বড়বাড়ী জুনিয়ার বেসিক স্কুলে। তারপর তারা যখন বড়বাড়ী জুনিয়ার বেসিক স্কুলে গেল, তখন সেখানকার প্রিসাইডিং অফিসার তাদেরকে বলে দিলেন আপনাদের কেন্দ্র হচ্ছে কাশীগাং জুনিয়ার বেসিক স্কুলে। অনেক হয়রানি হওয়ার পর শেষ পর্য্যন্ত অসহ্য হয়ে যারা চালিতাপাড়া বা অন্যান্য জায়গা থেকে ভোট দিতে এসেছিল তারা ভোট না দিয়েই বাড়ী চলে গেছে। কাজেই ঐ সমন্বয় গোষ্ঠীর জন্য এই টাকাগুলি ব্যয় করা হচ্ছে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, পুলিশ মিজো আক্রমণ রোধ করতে পারেনি বলে শেষ পর্যন্ত ঐ উপজাতি যুব সমিতির কর্মীদের উপর ঐ আক্রমণের দোষ চাপিয়ে দিয়ে মামলা দায়ের করা হয়েছে। এখনও আমাদের ৮ জন কর্মী আটক আছে। আমি যখন বিগত ৪ঠা ডিসেম্বর রতননগরের গাঁওপ্রধান আনন্দবাবুর বাড়ীতে গিয়ে উনার স্ত্রীকে জিজ্ঞাসা করি---ইহা কি সত্য যে ১ জন মিজো অজ্ঞাত অবস্থায় আপনার বাড়ীতে আশ্রয় নিয়েছে। তখন তিনি বললেন হ্যাঁ। শুধু তাই নয়, মিজোরা তাকে ধমক দিয়ে গেছে, তার যদি কোন ক্ষতি হয় তাহলে তারা গ্রাম কি গ্রাম ধ্বংস করে দিয়ে যাবে। এই হুমকী দেওয়ার পর ঐ রতননগরের গাঁওপ্রধানের স্ত্রী পুলিশের কাছে কোন ইনফরমেশান দিতে সাহস পেলেন না। গ্রামবাসীরা পরে থানায় জানালে পুলিশ তাদেরকে বলল যে এই বন্দুক দিয়ে তোমাদের গুলি করব। এই পুলিশরা মিজো আক্রমণ রোধ করতে পারলনা। শুধু তাই নয় এই মিজো যে সেই প্রধানের বাড়ীতে এক রাত থেকে গিয়েছিল, তাকে প্রধান তার বাড়ীর কুকুরের মাংস খাওয়াতে বাধ্য হয়েছিল। অথচ উনারা বলছেন তাদেরই সহযোগিতাই নাকি অমরপুরে গত ১৮ই আগষ্ট মিজো আক্রমণ হয়েছে। কাজেই এই যে পুলিশ, যারা মিজো আক্রমণ প্রতিরোধ করতে পারলনা, তাদের জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া মানেই টাকাটার অপব্যয় করা। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ৮ই জানুয়ারী কৈলাশহরে যখন ভোট কাউন্টিং হচ্ছিল, তখন আমি নিজে সেখানে উপস্থিত ছিলাম, তখন দেখেছি কিভাবে ভোট কারচুপি হয়েছে। আমাদের এজেন্টরা যখন প্রতিবাদ জানাল যে ডাউট ফুল সেগুলিকে আলাদা রাখার জন্য, তখন কাউন্টিং অফিসার তাদের ধমক দিয়ে বললেন যে তোমাদের কিছু বলার অধিকার নেই। আমার ক্ষমতার বলে যা ইচ্ছা তা করব। আমি সেগুলিকে একসংগে রাখব। এরপর দেখা গেল আমাদের এম. পি. মাননীয় বাজুবাবুর বাণ্ডিল। যখন খোলা হল, তখন দেখা গেল ঐ বাণ্ডিলে উপজাতি যুব সমিতির পাতার উপর ছাপ দেওয়া। কাজেই আমরা দেখেছি এই ভাবে নানা জায়গায় ভোটের ব্যাপারে কারচুপি ঘটেছে। অথচ এই ত্রিপুরার মানুষ আশা করেছিল যে, এই বামফ্রন্ট সরকার নিরপেক্ষ ও শান্তিপূর্ণভাবে নির্বাচন করবে। কিন্তু তাদের সেই আশা নিরাশায়

পর্যবসিত হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা দেখেছি উপজাতি যুব সমিতির বিরুদ্ধে বিভিন্ন ভাবে এই বামফ্রন্ট সরকারের এম, এল, এ, থেকে শুরু করে মন্ত্রী পর্যন্ত অপপ্রচার চালিয়েছেন। আমাদের বর্ত্তমান শিক্ষামন্ত্রী কমলপুর নিউজীয়ল ফরেস্ট অফিসে বাজুবন বাবুর স্বপক্ষে নির্বাচনী প্রচারে উপজাতি যুব সমিতির বিরুদ্ধে অনেক বক্তব্য রেখেছেন। উনার সেই সমস্ত বক্তব্য শুনে একজন রিয়াং যুবক উনাকে প্রশ্ন করলেন-আপনি যে কথাগুলি বলেছেন, সেগুলি তো অপপ্রচার। উনি সেখানে বলেছেন—শ্যামাচরণ ত্রিপুরা এই কয়েক বৎসর আগে বাংলাদেশ থেকে এসেছেন। সুতরাং উনাকে আপনারা ভোট দেবেন না।

শ্রীদশরথ দেব—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য এখানে সম্পূর্ণ অসত্য ভাষণ পরিবেশন করেছেন। কোন লোকই আমাকে ইলেকশানের ব্যাপার নিয়ে প্রশ্ন করেন নি। ইলেকশানের বহু আগেই আমি মিটিংএ গিয়েছিলাম। কাজেই মাননীয় সদস্য এখানে অসত্য বক্তব্য রাখছেন। হাউসে বক্তব্য হলে একটু দায়িত্ব নিয়েই বক্তব্য রাখতে হয়।

শ্রীরতিমোহন জমাতিয়া—আমি প্রমাণ দিতে পারব। শ্যামা বাবুকে নিয়ে নানা রকম বিভ্রান্তিমূলক প্রচার চালিয়েছেন। উনারা বলেছেন শ্যামা বাবু নাকি মেয়ে নিয়ে ব্যাবসা করে. উনি নাকি মদের চালান দেন বিভিন্ন জায়গায়। এই সমস্ত কথা উনারা বলেছেন। উনারা আরও বলেছেন, উপজাতি যুব সমিতির সমর্থক সরকারী কর্মচারীরা নির্বাচনে বিভিন্ন জায়গায় কাজ করছে। সংগে সংগে আমি এই কথাটাও তাদের স্মরণ করতে বলি যে কাদিরমুন্সা জুনিয়ার বেসিক স্কুলের মাষ্টার চিত্তরঞ্জন জমাতিয়া, উনি নিজেই বলতে পারবেন না যে কোনদিন কাজ করেছেন কিনা? পবিত্ররাম বাড়ীর জুনিয়র বেসিক স্কুলের মাষ্টার অজিত সাহা এবং আমবাসার একজন কর্মচারী সুরেন্দ্র মোহন, তারা সবাই মিলে আমার সংগে সংগে এবং আমার আগে ও পরে বিভিন্ন জায়গায় নির্বাচনী প্রচারে নেমেছেন। কাজেই আমরা ধরে নিতে পারি সমন্বয় কমিটির যারা, তারা নির্বাচনে অংশ গ্রহণ করে তাদের প্রার্থীকে জয় করবার জন্য বিভিন্নভাবে কাজ করেছেন। কাজেই এখানে লক্ষ্য রাখতে হবে যে, সুরেন্দ্র মোহন, ডিসেম্বরের ২ তারিখ থেকে জানুয়ারীর এক তারিখ পর্যন্ত বিভিন্ন জায়গায় প্রচারে নেমেছেন। চিত্তরঞ্জন জমাতিয়া ডিসেম্বরের ১৫ তারিখ থেকে শুরু করে সমস্ত মাসই বিভিন্ন জায়গায় জনসভা করেছেন। কাজেই এইগুলি থেকে আমরা ধরে নিতে পারি যে বামফ্রন্ট সরকার সমন্বয় কমিটিকে খুশী করার জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ করেছেন।

শ্রীকেশব মজুমদার—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য শ্রীরতি মোহন জমাতিয়া যে কথা বলেছেন আমরা জানি চিত্তরঞ্জন জমাতিয়া একজন সরকারী স্কুলের শিক্ষক এবং নির্বাচনের সময় মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির পক্ষ থেকে যতগুলি নির্বাচনী সভা ঐ এলাকায় আমরা করেছি চিত্তরঞ্জন জমাতিয়া কোনদিনই সেখানে

উপস্থিত ছিলেন না এবং এই ধরণের কোন সভার সংগে চিত্তরঞ্জন জমাতিয়ার কোন যোগাযোগ নেই। এখানে তিনি সম্পূর্ণ অসত্য তথ্য পরিবেশন করে হাউসকে বিভ্রান্ত করার জন্য চেষ্টা করছেন।

শ্রীদ্রাউ কুমার রিয়াং—পয়েন্ট অব অর্ডার স্যার, প্রতিবাদ করার নমুনা দেখে মনে হচ্ছে চিত্তরঞ্জন জমাতিয়া সেখানে উপস্থিত ছিলেন।

শ্রীরতিমোহন জমাতিয়া—মাননীয় স্পীকার, স্যার, চিত্তরঞ্জন জমাতিয়াকে জিজ্ঞাসা করুন এবং সেই এলাকাবাসীকে জিজ্ঞাসা করুন বামফ্রন্টের পক্ষ থেকে সেখানে যে জনসভা হয়েছিল, চিত্তরঞ্জন জমাতিয়া মাঠে দাঁড়িয়ে জনসভা করেছিলেন কিনা ? কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমার তথ্যগুলি সম্পূর্ণ সত্য।

শ্রীকেশব মজুমদার – পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য যে কথা বলেছেন উনার যদি সামান্যতম শুভ বুদ্ধি থাকতো তাহলে আমি উনাকে এই কথা বলবো যে উনি যে প্রকৃত ঘটনার কথ'ই বলেন। উদয়পুরে সমন্বয় কমিটি এবং ৬ই ফেব্রুয়ারী কমিটি মিলে সাম্প্রদায়িকতা এবং স্বৈরতন্ত্রের বিরুদ্ধে একটা কনভেনশান করেছিলেন এবং কিল্লাতেও এই ধরণের একটা কনভেনশান করা হয়েছিল। সেই কনভেনশনে নীরবেন্দ্র দাস, চিত্ত জমাতিয়া ওরা সকলেই উপস্থিত ছিলেন। কিন্তু মাননীয় সদস্য সেটাকে বলছেন যে নির্বাচনী মিটিং। ওটা নির্বাচনী মিটিং নয় ওটা স্বৈরতন্ত্র এবং সাম্প্রদায়িকতার বিরুদ্ধে যে প্রগ্রাম, সেই প্রগ্রামের ইংগিত। সুতরাং আমি মাননীয় সদস্যকে অনুরোধ করবো যে এখানে সত্য ঘটনা পরিবেশন করার জন্য।

মিঃ ডেপুটি স্পীকার—এইভাবে তো হাউস চলতে পারে না, আপনারা ডিমাণ্ডের উপর আলোচনা করুন।

শ্রীরতিমোহন জমাতিয়া – মাননীয় ডেপুটি স্পীকার স্যার, চিত্ত জমাতিয়া কিল্লা বাজারে জনসভা করেছিলেন এবং সংগে সংগে পত্র-পত্রিকায় এটা প্রকাশ করা হয়েছে যে পশ্চিম ত্রিপুরায় অজয় বাবুকে ভোট দিয়ে জয়যুক্ত করুন। তাহলে পরও কি করে বলা যায় যে এটা স্বৈরতন্ত্রের বিরুদ্ধে ?

শ্রীদ্রাউ কুমার রিয়াং—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, তখন চিত্ত জমাতিয়ার হাতে সি, পি, এম এর ভোটার শ্লিপ ছিল।

শ্রীকেশব মজুমদার—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য একটু ভুল করেছেন। চিত্ত জমাতিয়ার হাতে ভোটার শ্লিপ দেওয়া হয় নি। স্বনামপদ জমাতিয়া, উপেন্দ্র জমাতিয়া, যোগেন্দ্র জমাতিয়াদের হাতে ভোটার শ্লিপ ছিল এবং ভোটার শ্লিপ সহ তারা ধরা পড়েছেন। আমি যাদের নাম বললাম তারা সকলেই মাইক লাগিয়ে পবিত্ররাম বাজারে প্রচার করেছেন এবং তারা বলেছেন যে সি, পি, এম এর কর্মীকে দেখলেই খুন করবে। এটাই হচ্ছে উপজাতি যুব সমিতির প্রধান কর্তব্য এবং তাঁরা সেটাই করেছিলেন, স্যার।

শ্রীরতিমোহন জমাতিয়া—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় সদস্য যে

বলছেন যে, সি, পি, এমের কর্মীকে দেখলেই উপজাতি যুব সমিতি খুন করবেন, এই বক্তব্য সম্পূর্ণ অসত্য এবং ভিত্তিহীন।

শ্রীকেশব মজুমদার—পয়েন্ট অব অর্ডার স্যার, আমি যে কথা বলেছি অত্যন্ত দায়িত্ব নিয়েই বলেছি এবং সেটা আমি প্রমাণ করতে পারবো।

শ্রীদ্রাউ কুমার রিয়াং—পয়েন্ট অব অর্ডার স্যার, আমরা দায়িত্ব নিয়েই বলতে পারি।

শ্রীকেশব মজুমদার—পয়েন্ট অব অর্ডার স্যার, এই জন্যই শ্যামাপদ জমাতিয়ার ৬ মাস থেকেই অফিস বন্ধ হয়েছিল এবং সেই স্কুলের নথিপত্র ইত্যাদি হাওয়া করে দেওয়া হয়েছিল। কারণ ডিপার্টমেন্টাল সমস্ত প্রসিডিংস তার বিরুদ্ধে আছে। তাই দায়িত্ব নিয়েই আমি বলছি এইরকম কাজ চিত্ত জমাতিয়া করেন নি, করেছেন শ্যামাপদ জমাতিয়া।

শ্রীদ্রাউ কুমার রিয়াং—পয়েন্ট অব অর্ডার স্যার, তাহলে তদন্ত করা হোক।

মিঃ ডেপুটি স্পীকার—মাননীয় সদস্য আপনার বক্তব্য শেষ হয়েছে?

শ্রীরতিমোহন জমাতিয়া—হ্যাঁ, স্যার, হয়েছে।

মিঃ ডেপুটি স্পীকার—আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে বলার জন্য অনুরোধ করছি।

শ্রীদীনেশ দেববর্মা—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, ডিমাণ্ড নাম্বার ৩২ এবং ডিমাণ্ড নাম্বার ২৭ এই দুটি ডিমাণ্ড সম্পর্কে আমি এখানে বলতে চাই। ডিমাণ্ড নাম্বার ৩২ এ টোটাল এমাউন্ট হচ্ছে ৪৬ লক্ষ, ৯৩ হাজার টাকা এবং ডিমাণ্ড নাম্বার ২৭ এর টোটাল হচ্ছে ১৯ লক্ষ, ৬০ হাজার টাকা। এই দুটি ডিমাণ্ডের উপর অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য আমি অনুমতি চেয়েছিলাম। কিন্তু তাতে বিরোধী পক্ষের সদস্যরা আপত্তি করেছেন। আমার মনে হয় এই আপত্তি করার আগে তাদের একটু বুঝা দরকার। যে জিনিষগুলির উপর উনারা বিরোধীতা করেছেন সেটা অন্ধপ্রবনতা থেকেই করছেন। মাননীয় বিরোধী সদস্যরা যদি মনে করেন যে ত্রিপুরা রাজ্যের বুনিয়াদকে এবং তার কাজকে সঠিক এবং সুষ্ঠুভাবে পরিচালনা করবেন, তাহলে পর তার অনেক আনুষঙ্গিক খরচ লাগবে। সমষ্টি উন্নয়নের জন্য যে ব্যয় বরাদ্দ যেটা আমি বলেছিলাম যে, সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে রিংওয়েল, টিউব-ওয়েল এবং অন্যান্য যে সমস্ত উন্নয়নমূলক কাজ ত্রিপুরা রাজ্যের তুলনায় আমরা সব কাজ করতে পারছি না, বাজেটের বয়ানগুলি নিশ্চয়ই উনাদের হাতে আছে এবং উনারা যখন বিভিন্ন এলাকায় যাবেন তখন নিশ্চয়ই দেখবেন যে রিং-ওয়েল, টিউব-ওয়েল কিভাবে বসানো হয়েছিল এবং দু বছর আগে কোথায় সেগুলি করা হয়েছিল সেটাও তাদের একটু অনুসন্ধান করে দেখা দরকার। কাজেই এখন যে পঞ্চায়েতের উন্নয়নমূলক কাজ আমরা করছি, যেমন মার্কেটের জন্য শেড্ তৈরী করে দেওয়া এবং মার্কেট ডেভলাপমেন্ট করে দেওয়া।

আমার হাতে ১৯৭৮-৭৯ সনের বাজেটের যে টাকা ছিল সেই টাকা শেষ হয়েছে। সেই বাজেটের মধ্যে সেনেটারী লেট্রিন. ইউরিন্যাল ইত্যাদি যে করা এই সমস্ত কাজের জন্য এই টাকাগুলি কোথা থেকে পাওয়া যাবে ? তাছাড়া গ্রামের মধ্যে আরো অনেক বাজার আছে, অনেক জায়গায়, নূতন করে ঘর উঠেছে এবং সেখানে কয়েকটি অস্থায়ী বাচারী ঘর আছে, সেখানে কি আমরা চিরকালই অস্থায়ী বাচারী ঘর রাখবো ? সেই বাজারগুলিকে উন্নয়ন করার মানেই হচ্ছে কৃষক এবং দরিদ্র জনসাধারণকে সাহায্য করা, তার বিক্রয় কেন্দ্র গড়ে তোলা, তার ক্রয় কেন্দ্র গড়ে তোলা কাজেই সেখানে সেই টাকাগুলি বরাদ্দ করা নিশ্চয়ই দরকার। আজকে পঞ্চায়েতের মাধ্যমে অনেক কাজ করা হয়েছে। আমি এই বিধানসভার আরম্ভ হওয়ার সময় বলেছি যে পঞ্চায়েতের মাধ্যমে যে সমস্ত কাজ হয়েছে, যেমন রাস্তা, ঘাট তৈরী করা, রাস্তা ঘাট মেরামত করা, ফিশারী তৈরী করা, স্কুলমাঠ সমতল করে তৈরী করা, ছোট ছোট বাঁধ দিয়ে সেখান থেকে জলোত্তলন করা কৃষকদের সুবিধার জন্য ইত্যাদি ইত্যাদি যে সমস্ত কাজ করা হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে। সুতরাং এই কাজগুলি নাগরিক জীবনের অগ্রগতির পথে সাহায্য করেছে। কোন আপত্তি করার কারণ নাই। আর যারা আপত্তি করেন তারা হচ্ছেন সেই বিরোধী দলের সদস্য। তারা বিরোধী দলের সদস্য বলেই তারা তাদের বিরোধিতা করছে। আপনারা যদি বলেন যে পঞ্চায়েতের মাধ্যমে কোন কাজ হয়নি তাহলে সম্পূর্ণ অসত্য আপনারা যদি আমার সঙ্গে যান, বেশী দর নয়, এখান থেকে ৬—৭ মাইল দুরে লক্ষ্মীপুর। তাহলে দেখাতে পারব সেখানে কার কার কথায় ফিশারী পুকুর করা হয়েছে। কার পরামর্শ নিয়ে এটা করা হয়েছে। বর্ষাকালে সেখানে কয় ফোটা জল থাকবে ? কাজেই আমি বলতে চাই এর অর্থ কি বিরোধিতা করা নয় ? আমার পঞ্চায়েত নিশ্চয় পরবর্তী সময়ে সেটা দেখবে এবং জনগণ তাদের টুঁটি চেপে ধরবে। দীর্ঘদিন ফাঁকি দিয়ে রাখা যায় না। আমার কাছে নালিশ এসেছে যে ৪৮ বস্তা চাউল তছনছ করেছে এই দলের সদস্যরা। আমি সঙ্গে সঙ্গে বি. ডি. ওকে বলেছি তদন্ত করার জন্য। তদন্ত এখনও চলছে। আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের বলতে চাই তারা এটার বিচার করবেন কিনা। আপনাদের প্রধান যদি এই চাউল তছনছ করে থাকে তবে তাকে দল থেকে বিতাড়িত করবেন কিনা। এই হচ্ছে একটা জিনিষ। দ্বিতীয় হচ্ছে তাদের বুঝতে হবে এইভাবে ফাকি দিয়ে তারা দীর্ঘদিন চলতে পারবে না। কাজেই আমার পঞ্চায়েত সি. পি. এমের পঞ্চায়েত, উপজাতিদের মত এত জিনিষ কোন সময়ই লুন্ঠন করেনি। এই ধরনের প্রমাণ তারা করতে পারবেনা। তাদের গাঁওসভার গাঁওপ্রধান যদি অভিযোগ করে থাকে তাদের গ্রামে রিং-ওয়েল দেওয়া হয়নি, বা টিউবওয়েল দেওয়া হয়নি। তাহলে বলব তারা বিরোধী দলের সদস্য বলেই এই কথা বলতে পেরেছেন। তিনি ব্লক ডেভালাপমেণ্টের মেম্বার নন। তিনি যদি ব্লক ডেভালাপমেণ্টের মেম্বার হতেন তাহলে তিনি একথা বলতে পারতেন না। কোন গাঁওসভার গাঁওপ্রধানই এই কথা বলতে পারবে না। এই সব ব্যাপার সরকারের

দেখার নয়। শুধু টাকা অনুদান করে সরকার। তারা শুধু ডিস্ট্রিবিউশান করে। কাজেই বিরোধী মেম্বারদের জানা উচিত যে আমার পঞ্চায়েত, উপজাতি যুব সমিতির মত টাকা লুণ্ঠন করেনা এবং অসত্য তথ্য পরিবেশন করে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—পয়েণ্ট অফ অর্ডার স্যার, উনি যে সমস্ত উপজাতি যুব সমিতির নামে অসত্য তথ্য পরিবেশন করছেন, তা যদি উনি প্রমাণ করতে পারেন তাহলে করুন আর না হলে উনার এই সব কথা বলার মানে কি?

শ্রীদীনেশ দেববর্মা ঃ—সাপ্লিমেণ্টারী বাজেট যখন করা হয়, তখন তারা এই কথা বলেছেন যে, উপজাতি যুব সমিতির গাঁওসভাতে রিং ওয়েল দেওয়া হয়নি, টিউব ওয়েল দেওয়া হয়নি। আপনারা হচ্ছেন জনগণের দায়িত্বপূর্ণ প্রতিনিধি। হাউসের সামনে আপনারা কিভাবে এই অসত্য তথ্য পরিবেশন করেছেন? আমি এখন বলতে চাই আমাদের পঞ্চায়েতের অসমাপ্ত কাজগুলি আমাদের করতে হবে। ফুড ফর ওয়ারকের মাধ্যমে রিংওয়েল, টিউব ওয়েল গ্রামে গ্রামে বসাতে হবে। আপনারা না জনপ্রতিনিধি? আপনারা কিভাবে এই অসত্য তথ্য পরিবেশন করছেন হাউসে। আর যারা এই টাকার দরকার নাই বলে মনে করেন, তাদের কথামত ত আর চলতে পারে না। তাদের কথামত আমরা কাজ করবনা। কাজেই আমি হাউসের যে প্রস্তাবটা পেশ করেছি সেটা সর্বসম্মতিক্রমে হাউসে গৃহীত হবে বলে আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ—শ্রীবৈদ্যনাথ মজুমদার।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ—মাননীয় স্পীকার স্যার, আমরা এই হাউসে বিভিন্ন ডিপার্টমেন্টের জন্য যে ব্যয় বরাদ্দ অর্থাৎ সাপ্লিমেণ্টারী বাজেট পেশ করা হয়েছে আমি মনে করি এটা যুক্তিসংগত। এই বাজেটের বিরুদ্ধে যে সমস্ত বিরোধী সদস্যরা কাটমোশান এনেছেন আমি মনে করি সেগুলি যুক্তিসংগত নয়। ওদের গলা শুনলে মনে হয় এ কার লাউড স্পীকার—আমার তখনই মনে হয়ে যায় রতনে রতন চেনে। এদের মধ্যে যে সমস্ত গণ্যমান্য ব্যক্তি রয়েছেন তারা তা আসতে পারছেন না। এরা এদের দিয়ে বলাচ্ছেন। এরা তা বলছে। ত্রিপুরা রাজ্যে একটি লোকও যে অতি বিরোধী সেও হয়ত একথা বলবে না যে গত ২ বছরে যে গতিবেগ বামফ্রণ্ট সরকার সৃষ্টি করেছেন সেই গতিবেগ আগে কখনও ছিল? এই কথা শুধু বিরোধী দলের সদস্যরাই বলতে পারেন। তাঁরা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছেন। বিরোধী পার্টি হিসাবে তাঁদের দায়িত্ব পালন করছেন না। ফলে তাঁরা এইসব কথা বলতে পারছেন। আমরা এখানে দেখি ডিমাণ্ড নং ৩৫ মেজর হেড ৩৩৪ এ তারা একটি কাটমোশান এনেছেন। আমাদের ত্রিপুরাতে যে গোমতী নদী আছে, তাতে যে টারবাইন আছে, সেখানে আমাদের প্রথম যে বিদ্যুৎ উৎপাদন হয়, তার পরিমাণ হচ্ছে ৮'৬ মেগাওয়াট। এখন আমাদের যা লাগে তার পরিমাণ হচ্ছে প্রতিদিনে ৯'৩ মেগাওয়াট, প্রায় '৭ মেগাওয়াট আমাদের ঘাটতি যাচ্ছে। হাজার হাজার টাকার ডিজেল খরচ করে, ডিজেল মেসিন

চালিয়ে আমাদের বিদ্যুৎ সরবরাহটাকে ঠিক রেখেছি। বিরোধী দলের সদস্য যারা এখানে আছেন, আমরা নিশ্চয়ই আশা করতে পারি যে, তারা পত্রপত্রিকা পড়েন। সারা ভারতের বিদ্যুতের অবস্থা তারা জানেন, সেই তুলনায় ত্রিপুরাতে আমাদের অনেক ঘাটতি আছে ঠিক, অনেক সুবিধা আছে ঠিক, কিন্তু তা সত্ত্বেও আমরা গর্বের সঙ্গে বলতে পারি যে, আমাদের বিদ্যুৎ সরবরাহ অনেক ভাল। আমরা পরিকল্পনা নিয়েছি সেখানে আরও একটা সেট বসানোর, এইভাবে আরও অনেক ক্ষুদ্র ক্ষুদ্র বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র তৈরী করবার পরিকল্পনা আমরা নিয়েছি। সেগুলিকে ভারত সরকারের কাছে দিয়েছি এবং সেগুলি মঞ্জুর হলে আমরা তা ত্রিপুরায় চালু করব। ১৯৭৭-৭৮ এর জানুয়ারী মাসে আমরা যখন ক্ষমতায় আসি তখন ১৯৭৭-৭৮ইং সনের যে বাজেট পরিকল্পনা তাতে ছিল মাত্র ১২০ টাকা। আমরা যখন এলাম তখন মাত্র ৩ মাস সময় আছে আমাদের হাতে আর্থিক বছরের, আমরা এসে দেখি তখন পর্য্যন্ত কিছুই হয়নি। এই তিন মাসের মধ্যেই আমরা আমাদের দাবীকে পুরণ করেছি। গেল বার ১৯৭৮-৭৯ ইং সনে আমরা এটাকে বাড়িয়ে করেছি ২০০ গ্রাম। এই বছরে আমরা পরিকল্পনা নিয়েছি ২০০ গ্রামের, যদিও আমি জানি যে আমাদের এখানে জুট মিল চালু হয়েছে, আমরা এত ডিজেল কোথা থেকে পাব? আমরা আসাম থেকে যে প্রতিশ্রুতি পেয়েছিলাম যে ২রা অক্টোবর থেকে আমরা ২ মেগাওয়াট করে ডিজেল পাব, কিন্তু আসাম থেকে মেঘালয় থেকে আমরা তা পাইনি। মাত্র সেদিন এই মাসে এসে তারা আমাদেরকে বললেন যে তারা আমাদেরকে ২ মেগাওয়াট করে ডিজেল দেবে, কিন্তু তাও পাইনি। পরে জানুয়ারী মাসের ৭ তারিখ থেকে ৩০০ কি ৫০০ কিলো ওয়াট করে পেয়েছি। কাজেই আগামীতে যে আমাদের বিদ্যুতের সংকট হবে তা আমরা জানি। কারণ গোমতীতে যে পাওয়ার টারবাইন আছে, তাদের মধ্যে একটা মাঝে মাঝে গোলমাল করছে। তবে ত্রিপুরার মানুষ এই কথা বলতে পারবে না যে ক্রমাগত তারা বিদ্যুতের ঝামেলা পোয়াচ্ছে, অসুবিধা করেছে। ১৯৭৭-৭৮ ইং সনে যেখানে সমস্ত ত্রিপুরাতে ৭০০ কানেকশান দেওয়া হয়েছিল, আমরা সেখানে ইতিমধ্যে আরও প্রায় ৭৭ হাজারের মত নুতন কানেকশান দিয়েছি, কাজেই এই যে আমাদের চেষ্টা এই চেষ্টাকে বানচাল করার যে চেষ্টা, এটা তাদের একটা অভ্যাসগত ব্যাপার। আমরা জানি এইভাবে ত্রিপুরার মানুষকে বিভ্রান্তি করা যাবে না।

এখানে আর একটা ডিমাণ্ডের মধ্যে আছে ইরিগেশানের কথা, এই ইরিগেশানের জন্যও অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। বিগত ৪-৫ বৎসরের পরিকল্পনার টোটেল ৫৭ লক্ষ টাকা খরচ করে মাত্র ১৯৬৫ হেক্টর জমিকে জল সেচের আওতায় আনা হয়েছে, পঞ্চম পঞ্চ বার্ষিক পরিকল্পনায় মোট ১০১ কোটি ১৯ লক্ষ টাকা খরচ করে মোট ২২৪৬ হেক্টর জমিকে জলসেচের আওতায় আনা হয়েছে। আমরা শুধ ১৯৭৭-৭৮ ইং সনের ১ বছরে সে ক্ষেত্রে ১ কোটি ৩৬ লক্ষ, করে গোটা ৫ বছরে তারা যা করতে পারেন নি, তার চেয়ে বেশী আমরা করেছি এবং এখানে যে বাজেট ধরেছি মাইনর ইরিগেশানের

জন্য, তার দ্বারা আরও ২৫০ হেক্টর জমিকে জল সেচের আওতায় আনতে পারব। কাজেই আমাদের এই যে চেষ্টা এই চেষ্টাকে বানচাল করার জন্য এবং শুধু বিরোধিতা করার জন্যই এই সমস্ত ভুল তথ্য এখানে তুলে ধরেছেন। সেটা দিনকে রাত করা, আর রাতকে দিন করার মত।

তাছাড়া আর একটা ডিমাণ্ড এখানে আছে সেটা হল ডিমাণ্ড নং ১৪ শিক্ষার ক্ষেত্রে আমরা দেখেছি যে হায়ার সেকেণ্ডারী স্কুল চালু করার জন্য আমরা যে টাকা রেখেছি, মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া বলেছেন দুইটা স্কুলের কথা। সেই টাকা দিয়ে নাকি স্কুলের নামে অন্য দিকে বিল্ডিং করা হবে। আমাদের পক্ষে তার কথাটা বুঝতে খুব কষ্ট হচ্ছে যে তিনি কি বলতে চান। তবে তার পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য হচ্ছে যে আমাদের কাজের উপর আমাদের খুব বিশ্বাস আছে। আমরা এমন কোন কথা বলিনি যে আমরা রাতারাতি কিছু করে ফেলবে। আজকে জনসাধারণের যে বিশ্বাস আমাদের উপর স্থাপন করেছে, তাদের সেই বিশ্বাস এবং আমাদের প্রতিশ্রুতিকে আমরা রক্ষা করতে সক্ষম হয়েছি। কাজেই এখানে বিরোধী সদস্য যারা আছেন, তাদেরও দায়িত্ব আছে দেশকে পুনর্গঠন করার ক্ষেত্রে। কারণ আজকের উন্নয়নমূলক কাজগুলিতে যে শুধু বামফ্রন্টের লোকেরাই লাভবান হবেন তা নয়। কাজেই বিরোধী দলের সদস্যরা যদি কোন সঠিক তথ্য নিয়ে সমালোচনা করেন, তাহলে আমরা গ্রহণ করতে রাজী আছি। কিন্তু সেই তথ্যের যদি কোন ভিত্তি না থাকে তাহলে আমরা তা কি করে গ্রহণ করব? এখানে যে ডিমাণ্ড আনা হয়েছে সেটা সমর্থন যোগ্য। এখানে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে সেগুলি হাউস অনুমোদন করবেন এই আশা নিয়েই আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় শ্রীঅনিল সরকারকে আমি এই ডিমাণ্ডের উপর কিছু বলতে অনুরোধ করছি।

শ্রীঅনিল সরকার ঃ—স্যার, আমার এই ডিমাণ্ডের উপর কিছু বলার নাই।

মিঃ স্পীকার ঃ—মাননীয় মন্ত্রী শ্রীবীরেন দত্তকে আমি এই ডিমাণ্ডের উপর কিছু বলতে অনুরোধ করছি।

শ্রীবীরেন দত্ত ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এই আলোচনায় অংশ গ্রহণ করছি, যদিও আমার উত্থাপিত ডিমাণ্ডের উপর কোন কাটমোশান নাই। অবশ্য এটার উপর কোন কাটমোশান থাকতে পারেনা এই জন্য যে, ত্রিপুরা রাজ্যে ভূমি সংক্রান্ত বিলটা ঠিক ভাবেই হয়েছে। সারা ভারতের মধ্যে এটা একটা দৃষ্টান্ত স্বরূপ। ত্রিপুরা রাজ্যের উপজাতি জনগণের যে ভূমি সংরক্ষণের ব্যবস্থা সেটার দিকে আমরা পরিপূর্ণ ভাবে নজর রেখেছি। তাদের আলোচনার মধ্যে আমরা যা পাই, সেটা এই রূপ যে যত দিক থেকে উপজাতিদের শোষণ করার রাস্তা আছে, সেগুলিকে ত্রিপুরার বামফ্রন্ট সরকার সঙ্কুচিত করার চেষ্টা করেছে। এই সরকার ত্রিপুরা রাজ্যের ভূমিকে সংক্ষণের জন্য যথেষ্ট চেষ্টাকরেছে এটা তাদের জানা আছে ওনারা এটাও জানেন যে ত্রিপুরা রাজ্যে ভূমি সংরক্ষণের যে প্রশ্ন সেটা মৌলিক প্রশ্ন

প্রকাশ্যে উপজাতি জেলা পরিষদ বিলের বিরোধিতার নাম করে যে কংগ্রেস যে আমরা বাঙালী নির্বাচনের প্রতিদ্বন্দ্বিতা করেছিল তাদের বিরুদ্ধে তাদের কিছু বক্তব্য নেই। তারা কি উপজাতিদের প্রকৃত দরদী? যেখানে এখনও তারা প্রকাশ্যে সমালোচনা করে চলেছেন। যারা উপজাতিদের সত্যি সত্যি এমন একটা অবস্থার মধ্যে ফেলতে চান যাতে তারা ধ্বংস হয়ে যায়, তাদের বিরুদ্ধে কিছু বক্তব্য নেই। আর যারা অত্যন্ত সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে, তাদের যা কিছু আছে তা দিয়ে উপজাতিদের কল্যাণের জন্য স্ব-শাসিত জেলা পরিষদের মাধ্যমে ভূমি বন্টন করতে পারেন, তাদের হস্তান্তরিত জমিগুলি দ্রুত তাদের হাতে ফিরিয়ে দিতে পারেন তার জন্য চেষ্টা করছেন তার বিরোধিতা করছেন। এ ব্যাপারে সব সংস্থা যদি এগিয়ে না আসে তবে সত্যিকারের গণতান্ত্রিক শক্তির বিকাশ ঘটতে পারে না। বামফ্রন্ট সরকার মূলতঃ সেই কাজটা করে চলেছেন। আমার রেভেনিউ দপ্তরের জন্য যে বরাদ্দ উপস্থিত করেছি তার বিরুদ্ধে কোন কাটমোশান আপনারা দেন নাই। আমি আশা করব যে আপনারা বাস্তব জগতে দাঁড়িয়ে এই বাজেটের বিরুদ্ধে কোন বক্তব্য রাখেন নাই। যারা আমাদেরও আপনাদের প্রধান শত্রু স্বৈরতান্ত্রিক, সাম্প্রদায়িক শক্তি, যারা সংখ্যালঘু সম্প্রদায়ের পক্ষে মারাত্মক তাদের বিরুদ্ধে আশা করি আপনারা লড়াই করবেন। আমার খুব দুঃখ যে ওনারা জানেন না, কংগ্রেস (ই), আমরা বাঙালী সব সময় ওনারা যা কিছু দাবী করেন তার বিরোধিতা করেন। ওনারা ও কংগ্রেস আই বলেছিলেন যে নির্বাচন সুষ্ঠু ভাবে হয়েছে। কিন্তু আজকে বলছেন যে নির্বাচন নিরপেক্ষ হয়নি। নির্বাচনে কারচুপি হয়েছে। আমি বুঝতে পারি নাই যে ওনারা এতখানি অন্ধ হয়ে গেছেন। সরকারের বিরোধীতার জন্য এমন একটা অন্ধ বিদ্বেষ ওনারা দেখিয়ে যাচ্ছেন। তারা ভেবে পাচ্ছেন না যে তারা কাকে সমর্থন করে যাচ্ছেন। প্রকাশ্য রাস্তায় ওরা সমস্ত লোককে বলছেন যে স্ব-শাসিত জেলা পরিষদ আমরা চাই না। আপনারা আজকে তাদের হয়ে এই এসেম্বিলিতে কথা বলছেন, তা হলে কি ত্রিপুরা রাজ্যের মানুষ আপনাদেরকে গ্রহণ করবে? তাই আমি আপনাদেরকে অনুরোধ করব যে নির্বাচন সংক্রান্ত ব্যাপারে আপনারা যে পয়েন্ট তুলছেন সেটির উত্তর ভারপ্রাপ্ত মন্ত্রী নিশ্চয়ই দেবেন। আমি আমার বক্তব্যের মধ্যে এটা বলতে চাই যে বামফ্রন্টের যে সমস্যা, সে সমস্যা সমাধান করার জন্য এটা ত আমরা বাঙালীর পথও নয়, কংগ্রেস ইর পথও নয়, সাম্প্রদায়িক শক্তির পথও নয়, অন্য একটা গণতান্ত্রিক পথ আছে। সেটা হচ্ছে স্বৈরতন্ত্র ও সাম্প্রদায়িক শক্তি প্রতিরোধ করা। কিন্তু আপনারা আপনাদের বক্তব্যে আমরা বাঙলী বা কংগ্রেস সম্পর্কে একটি কথাও বলেননি। আমার বাজেটে একটিও কাট-মোশান আনেন নি বলে আমি মনে করেছিলাম যে আপনাদের চেতনা এসেছে, কিন্তু আপনাদের বক্তব্য দেখে বুঝা যাচ্ছে যে আপনাদের পিছনে কেউ উস্কানি দিচ্ছে। যাই হউক আমি এই সাপ্লিমেণ্টারী বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ—মাননীয় মন্ত্রী শ্রীদশরথ দেব।

শ্রীদশরথ দেব ঃ—মাননীয় স্পীকার, স্যার, এখানে আমার যে ৩টি দপ্তর আছে সে দপ্তর থেকে অতিরিক্ত টাকা চাওয়া হয়েছে এবং এগুলিতে কোন কাট-মোশান নেই। তার মানে আমি ধরে নেব যে বিরোধী পক্ষ সেটা মেনে নিয়েছেন যে টাকাটা দরকার। কাজেই যে বক্তব্য ওরা রাখছেন ওদের সেটা কিছুই নয়। কারণ সোসিয়েল ওয়েলফেয়ার নামে যে ডিপার্টমেন্ট আছে সে ডিপার্টমেন্ট থেকে যে অতিরিক্ত টাকা চাওয়া হয়েছে প্রায় ১৭ লক্ষ ৮০ হাজার টাকার মত সেটা আগেই সেন্ট্রাল গভার্ণমেন্টের একটা স্কীম ছিল, তার নাম ছিল রুরেল ফাংশনাল লিটারারি প্রজেক্ট এবং এটা সেন্ট্রাল স্কীম। তার মধ্যে ত্রিপুরা সরকারের একটা অংশ আছে। যে ১৮,০০-র মতন বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে এবং আরও খোলার ইচ্ছা আছে। বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলার জন্য শুধু স্কুল ঘর করলেই চলবে না তার জন্য লক্ষ্য রাখতে হবে যে সেগুলি ঠিক মত চলছে কিনা। স্যার, আমি আগেই বলেছি ফুড ডিপার্টমেন্ট যে টাকা চাওয়া হয়েছে তাতেআরও ৮০ হাজার মেট্রিক টন চাল, ১৫ হাজার মেট্রিক টন গম আমাদের কিনতে হবে এবং এই ফিন্যান্স ইয়ারে তা রিকভারি করতে হবে। তার জন্য আরো কিছু অতিরিক্ত অর্থ আমরা এখানে চেয়েছি। কাজেই যে অতিরিক্ত টাকা এখানে চাওয়া হয়েছে সেগুলি এই হাউস নিশ্চয়ই স্বীকার করে নেবেন এবং ইতিমধ্যে তা বক্তব্যের মধ্যে প্রকাশিত হয়েছে এবং পাশ হয়ে গেছে। মাননীয় বিরোধী দলের সদস্যদের বক্তব্যের উপর আমার কিছু কথা বলার আছে যে তারা পুলিশ বাজেট সম্পর্কে খুব সমালোচনা করেছে এবং পুলিশকে শক্তিশালী করে বামফ্রন্ট সরকার নিজেকে শক্তিশালী করছে এরূপ বলছে। কিন্তু ওনারা জানেন যে ভাবে মিজো হামলা চলছে যা এখানে আগেই আলোচিত হয়েছে তাতে সি,আর,পি, বি,এস,এফ, রাজস্থান পুলিশ ফোর্স কেন এত টাকা দিয়ে রাখা হয়েছে তার কারণ। এগুলি ত্রিপুরা রাজ্যের প্রয়োজনে রাখা হয়েছে। বি,এস,এফ, কি তার বর্ডার সিকুরিটি রক্ষা করবে না? কারা সি,আর,পি, এবং রাজস্থান পুলিশকে ভয় পায় যারা ত্রিপুরা রাজ্যে অগণিত মানুষের নিরাপত্তাকে বিঘ্নিত করতে চায় যাতে মিজোরা ত্রিপুরা রাজ্যে হামলা করতে পারে, যাতে ত্রিপুরা রাজ্যের ১৯ লক্ষ মানুষ নিরাপত্তার অভাব বোধ করে। তাহলে তারা কি ত্রিপুরা রাজ্যের ক্ষতি করছে না? তারা কি বাহিরে থেকে কাজ করে যাচ্ছে না?

দ্বিতীয়তঃ যেখানে বিরোধী সদস্যরা বলেছেন যে পুলিশ বাহিনীকে গণতান্ত্রিক আন্দোলনের দমনের জন্য ব্যবহার করা হয়েছে কিন্তু তারা এই ব্যাপারে একটাও দৃষ্টান্ত দিতে পারবেন না। কোন গণ আন্দালনকে দমন করার জন্য ত্রিপুরা পুলিশকে, সি,আর,পি, বি,এস,এফ, ফোর্স বা রাজস্থান পুলিশ ফোর্সকে বামফ্রন্ট সরকার ব্যবহার করেন নি। তারা আমাদের একটা উদাহরণ দিন যে আমরা পুলিশ ফোর্সকে অন্যায়ভাবে গণ আন্দোলন দমন করার জন্য ব্যবহার করেছি। পুলিশ দিয়ে গণ আন্দোলন আগে কংগ্রেসী আমলে দমন করা হত। আর বামফ্রন্ট সরকার আসার পর পুলিশকে জনগণের সাহায্যার্থেই ব্যবহার করা হচ্ছে। আর যেখানে খুন হচ্ছে,

ডাকাতি হচ্ছে সেখানে পুলিশ ফোর্স কাজ করছে। পুলিশকে গণমুখী কাজে ব্যবহার একমাত্র বামফ্রন্টের সরকারের পক্ষে সম্ভব হয়েছে এবং এটা বামফ্রন্টের একটা সাফল্যের চিহ্ন। তবে পুলিশ ফোর্স যে জনগণের কল্যাণে, জনগণের সাহায্য করলে এটা নগেনবাবুর মত লোকের যুক্তির বাইরে আছে।

মাননীয় স্পীকার, স্যার, আর সমন্বয় কমিটির জন্য ইলেকশানের সময় টাকা দেওয়া হয়েছে নগেন বাবুর মত লোকেদের সংকীর্ণ চিন্তা ধারার পরিচয়। ইলেকশানের জন্য বামফ্রন্ট সরকার সরকারী অর্থ থেকে কোন তহবিল করেনি। আর বামফ্রন্ট সরকার ইলেকশানের জন্য নিজের ইচ্ছে মত কর্মচারী ইলেকশান কমিশনকে দিতে পারেনি। এটা হয়েছে ইলেকশান কমিশনের রিকুইজিশান এ'র উপর ভিত্তি করে। ইলেকশান কমিশন যাদের জন্য রিকুইজিশান দিয়েছেন তাকেই সেখানে পাঠানো হয়েছে। শুধু যে সমন্বয়ের লোককেই সেখানে পাঠানো হয়েছে তা ঠিক নয়, এ সব তথ্য শুধু নগেনবাবুদের দেওয়া। আর সমন্বয়ের বাইরে কোন লোক নিয়োগ করা হয়নি তার একটাও উদাহরণ তারা দিতে পারবেন না। আর নির্বাচনে যে ভোটার লিস্টে নামের ত্রুটির কথা বলা হয়েছে, তা হয়তো একটু আধটুকু হতে পারে। তবে নির্বাচনের আগে ভোটার লিস্ট অর্থাৎ খসড়া লিস্ট বাহির করে পত্রিকার মাধ্যমে, বিভিন্ন রাজনৈতিক দলকে চিঠির মাধ্যমে জানান হয়েছে তাতে যদি কোন ভুল থাকে তবে তা যেন তাঁরা সংশোধন করে নেন। এর জন্য অনেক সময়ও দেওয়া হয়েছে। এর পর যদি কোন ভুল থাকে তবে সেটা স্বাভাবিক। কারণ এ রকম ভুল মানুষেরই হয় এবং যারা আজ এ ধরণের কথা এখানে তুলেছেন তাদেরও এরকম ভুল হবে না এটা তারা নিশ্চয়ই করে বলতে পারেন না। তবে যাতে কোন রকম এর ভুল না থাকতে পারে তার জন্য সব রকম আইন কানুন মেনে নেওয়া হয়েছে। আর ভোটার লিস্টে যদি ২/১ টা ভুল থেকেই থাকে তার জন্য সারা ত্রিপুরা রাজ্যের ভোটারদের লিস্ট ভুল হয়েছে এ রকম চিৎকার করার কোন মানেই হয় না।

আরেকটি তারা বলেছেন শিক্ষক সম্বন্ধে। ত্রিপুরা রাজ্যে যত শিক্ষক আছেন তারা নাকি সকলেই বামফ্রন্টের হয়ে কাজ করছেন। এটা একটা হাস্যকর ব্যাপার। কেউ যদি নিজের ইচ্ছামত বামফ্রন্টকে ভোট দিয়ে থাকেন তবে তাতে কারোর করার কিছুই নেই। আর এর জন্য তাঁরা অভিযোগ করছেন। এতে তাঁদের লজ্জা পাবার কথা। আর আমাদের হাতে এমন ঘটনা আছে যে, উপজাতি যুব সমিতির একজন শিক্ষক যিনি নিজেতো স্কুল করতে পারেন না তাই তিনি নিজে অন্যের প্রক্সিতে স্কুলে উপস্থিতি দেখান আর নিজে সই করে টাকা নিয়ে নেন। পরে এ ব্যাপার ধরা পড়েছে। কাজেই বিরোধী সদস্যরা এখানে যেসব বক্তব্য রাখছেন বা রাখবেন তা যদি সত্যি সত্যি গণকল্যাণমুখী হয় তবে আমরা নিশ্চয়ই তা মানতে বাধ্য হব। শুধু এই বিধানসভায় কেন আরও যারা বাইরে আমাদের বিরোধিতা করছেন তারাও যদি জনগণের কল্যাণে আমাদের কোন ভুল ত্রুটি ধরে দেন এবং আমাদের সম্বন্ধে ক্রিটিসাইজ করেন তবে

আমরা আমাদের সেই ভুল ত্রুটি শুধরে নিতে পারবো। ভুলতো অনেক সময় হতে পারে ভুল মানুষেরই হয়। আর গণতান্ত্রিক রাষ্ট্রের নিয়মই হচ্ছে বিরোধী পক্ষ সরকার পক্ষের ভুল ত্রুটি ধরে দেওয়া আর সরকার পক্ষের ক্রিটিসাইজ করা তবে তা যেন দেশের কল্যাণে এবং জনগণের কল্যাণে হয়।

( ভয়েস অব্ অপোজিশন বেঞ্চ ঃ---আর তৈদুর স্কুলের হেডমাষ্টার সম্পর্কে যে অভিযোগ আছে সে সম্পর্কে আপনাদের কি মন্তব্য )

শ্রী দশরথ দেব ঃ---তৈদুর স্কুলের হেড মাষ্টার সম্পর্কে আমাদের কাছে অভিযোগ এসেছে। শুধু তৈদুর হেডমাষ্টার একাই নয়, এভাবে আরো অনেকের নামে অনেক অভিযোগ এসেছে। এদের বিরুদ্ধে তো চট করে আর কোন শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া যায় না। ডিপার্টমেন্টালি একটা প্রসিডিংস করতে হবে তার জন্য একটা ফরম্যালিটি আছে---একটা নিয়মে যেতে হবে এবং এসব ব্যাপার সংশ্লিষ্ট দপ্তরের এই হাউসের নয়। আর তৈদুর স্কুল এর ব্যাপারে আমি অনেকবার নগেনবাবুকে বলেছি। তৈদুর স্কুল বর্তমানে যেখানে আছে সেখানে স্কুল ঘর তৈরী করা সম্ভব নয় কারণ ঐ জায়গাটা একটা ছড়ার জলে প্রতি বৎসর ভেঙ্গে যাচ্ছে। আমরা তাদের বলেছি আপনারা আরেকটা ভাল জায়গা দেখুন যেখানে ছড়ার জলে কোন ক্ষতি করতে পারে না। সে জায়গা পাওয়া গেছে। আর তৈদুর সাত মাইল দুরে অম্পিতে একটি হাই স্কুল আছে সুতরাং তৈদুতে হাই স্কুল স্থাপনে প্রায়রিটি নিশ্চয়ই পাবে। এটা আমরা আগেও বলেছি। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

শ্রীব্রজগোপাল রায় ঃ—মাননীয় স্পীকার, স্যার, আমার তিনটা ডিমাণ্ডের মধ্যে, দুটোর উপর কোন কাটমোশান নেই, আর একটার উপর কাট মোশান এনেছেন। মাননীয় বিরোধী দলের সদস্য শ্রীদ্রাউ কুমার রিয়াং মহোদয়। তবে তিনিও বোধ হয় মনে মনে ভেবেছিলেন যে কাট মোশান আনা যায় না, তাই মাত্র ১০০ টাকা কেটে নেবার জন্য দাবী জানিয়েছেন। সেটা আমার মনে হয় কংগ্রেস ( আই ) এর পার্থী অশোক বাবু যে তাঁর বেতার ভাষণে নির্বাচনী বক্তব্য রেখেছেন তাই শুনে তিনি উৎসাহী হয়েছেন এবং সে জন্যই ১০০ টাকা কাটার প্রস্তাব এনেছেন। তবে এটা ঠিক সরকারী প্রেস এখন পর্য্যন্ত এসেম্‌ব্লি প্রসিডিংসগুলি শেষ করতে পারেন নি। তবে যারা খবর রাখেন তাঁরা জানেন যে অ্যাসেম্‌বলী প্রসিডিংস ছাপার কাজ প্রায় শেষ হয়ে এসেছে। তবে মুদ্রণ যন্ত্রের কাজ করবার যে ক্ষমতা তার একটা সীমাবদ্ধতা আছে। কাজের চাপ যেরকম বেড়েছে সেই দিক থেকে কর্মীর সংখ্যাও কম। টাইপ এবং মুদ্রণ সামগ্রী, এইগুলির অভাব কিছু কিছু রয়েছে যেগুলির অভাব আমরা ইচ্ছা করলেই সহজে দূর করতে পারি না। কতগুলি মেটেরিয়েলস্ বিদেশ থেকে আনতে হয়। সেগুলি আনতে ৬ মাস থেকে দুই বছর লেগে যায়। এরপর লোকসভার যে নির্বাচন গেল, সেই নির্বাচনের জন্য ত্রিপুরার জন্য যে ব্যালাট পেপার সেগুলি এখানে ছাপা হয়েছে। এগুলি একটা নির্দিষ্ট সময়ের মধ্যে করতে হয়। এছাড়া ১৯৭৮-৭৯ সালে আমরা ৫টা টেকসট বই

ছাপিয়েছিলাম এবং ১৯৭৯-৮০ সালে আমরা ৯টা টেকস্‌ট বই ছাপাচ্ছি। ফুড ফর ওয়ার্কের জন্য যে কুপন সেই কুপনও এখানে ছাপানো হচ্ছে। বিভিন্ন সরকারী দপ্তরের ফরমও এখানে ছাপানো হচ্ছে। এ সত্বেও আমরা চেষ্টা করছি অ্যাসেম্‌বলী প্রসিডিংস যাতে তাড়াতাড়ি ছাপানো যায়। তার জন্য প্রাথমিক পদক্ষেপ নেওয়া হয়েছে এবং আরও কিছু লোক আমরা নিয়োগ করছি। মুদ্রণ যন্ত্র এবং ব্লক, এটা নিশ্চয়ই গর্বের কথা যে ত্রিপুরাতে একটা ব্লক ইউনিট স্থাপিত হচ্ছে। আর শুধু আসেম্‌ব্লী প্রসিডিংস ছাপানোর জন্য টাকা চাওয়া হয় নি, টাকা চাওয়া হয়েছে বিভিন্ন দপ্তরের প্রিন্টিং এণ্ড ষ্টেশনারীর জন্যও। কাজেই মাননীয় সদস্যরা যদি প্রিন্টিং প্রেস বলতে শুধু অ্যাসেমব্‌লী প্রসিডিংস্‌ এর জন্য ব্যয় বরাদ্দ বুঝেন তাহলে দয়া করে শুনে রাখবেন যে শুধু অ্যাসেম্‌বলী প্রসিডিংস্‌ এখানে ছাপানো হয় না, এখানে বিরাট কর্মযজ্ঞ চলছে। মাননীয় সদস্য বিগত পূজা সেসনেও এই কথাটা তুলে ধরেছিলেন। কিন্তু তার চেয়েও অনেক বেশী কাজ এগিয়েছে। আমরা লক্ষ্য করেছি যে বিধানসভার একটিও প্রসিডিংস ছাপানো হচ্ছে না এই ধরণের কথা মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া বলেছেন। বিধানসভার প্রসিডিংস ছাপা হয়, সেটা তাঁরা পাবেন এবং আমি বলতে পারি আগামী বিধানসভায় একটা রিপোর্ট তাঁরা পেয়ে যাবেন। মাননীয় সদস্য দ্রাউ কুমার রিয়াং বলছেন যে সমস্ত কাজ বন্ধ করে সরকারী পত্রিকাগুলো দুই মাসে তিন মাসে কি করা হল তাই শুধু ছাপিয়ে চলেছে। তিনি কি বলতে চান আমি জানি না। তবে একটা সরকার চলবে, তার প্রচার থাকবে না এটা তো হতে পারে না। তবে শ্রীমতী গান্ধী তো ক্ষমতায় এসেছেন। তাঁরা দরবার করে দেখুন না প্রচার দপ্তরটাকে উঠিয়ে দেওয়া যায় কিনা। আমি অত্যন্ত দুঃখিত যে কাজটাকে তাড়াতাড়ি করবার জন্য আমাদের যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ দরকার তাই এখানে ধরেছি এবং তাই তাঁরা সমর্থন করছেন না। তাই আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি যে এই কাটমোশানকে প্রত্যাহার করুন এবং ব্যয় বরাদ্দকে সমর্থন করুন।

মিঃ স্পীকার ঃ—মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমি অনুরোধ পেয়েছিলাম যে এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে তার উপর আলোচনায় তিনি অংশ গ্রহণ করতে চান। হাউস সম্মতি দিলে আগামীকাল পর্য্যন্ত আলোচনা স্থগিত রাখা যেতে পারে। ( সকলে হ্যাঁ' )

মিঃ স্পীকার ঃ---তা হলে আগামী ১৭ই জানুয়ারী ১৯৮০ ইং বৃহস্পতিবার বেলা ১১ টা পর্যন্ত এই সভা মুলতুবী রইল।

## PAPERS LAID ON THE TABLE.

ANNEXURE—"A"

Admitted starred Question No. 24.

By—Sri Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state—

১। ইহা কি সত্য যে ত্রিপুরা রাজ্যের বন বিভাগ থেকে কিছু আগর গাছ ত্রিপুরার বাহিরের ব্যবসায়ী এসে নিয়ে যায় এবং এতে ত্রিপুরার কিছু ফরেষ্ট বিভাগের কর্মচারীও জড়িত আছেন।

২। মূল্যবান আগর গাছ যাতে ত্রিপুরার বন থেকে বে-আইনীভাবে পাচার না হতে পারে সেই জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

উত্তর

১। না, মহাশয়।

২। সদা সতর্ক দৃষ্টিও সজাগ প্রহরার ব্যবস্থা রাখা হইয়াছে।

Admitted Starred Question No. 42.

By—Shri Drao Kumar Reang

Will the Hon'ble Minister in-charge of the Employment and Man-power Planning Department be pleased to state :—

প্রশ্ন

১) কতজন উপজাতি ও তপশিলী জাতির মধ্যে রেজিষ্ট্রিকৃত (এইচ. এস ও বি. এ, পাশ) কতজন শিক্ষিত বেকার যুবক যুবতী আছেন;

২) যদি শিক্ষিত উপজাতি ও তপশিলী জাতি বেকার থাকেন তবে তাহাদের সম্বন্ধে বর্তমান সরকারের কোন পরিকল্পনা আছে কি না?

৩) থাকিলে তাহার বিবরণ।

উত্তর

১। উপজাতির মধ্যে স্কুল ফাইনাল, এইচ, এস ও সমতুল্য ১০৮২ জন এবং স্নাতক ৬০ জন। তপশিলী জাতির মধ্যে স্কুল ফাইনাল এইচ. এস ও সমতুল্য ১,৯৩৫ জন এবং স্নাতক ১৬৫ জন (১৯৭৯ ইং সনের আক্টোবর পর্যন্ত)।

২। হ্যাঁ।

৩। চাকুরীর ক্ষেত্রে উপজাতি এবং তপশিলী জাতির জন্য যথাক্রমে ২৯ শতাংশ এবং ১৩ শতাংশ আসন সংরক্ষিত আছে। সংরক্ষিত আসনে উপযুক্ত প্রার্থীর অভাবে নির্দিষ্ট সময় পর্যন্ত পদ খালি রাখার ব্যবস্থা আছে। নিয়োগ-নীতিতে নির্ধারিত শিক্ষাগত যোগ্যতার মান কমাইয়াও তপশিলী উপজাতি। জাতির প্রার্থীগণকে নিয়োগ করা হইতেছে। যে সব চাকুরীর ক্ষেত্রে প্রশিক্ষণান্তে নিয়োগ করার রীতি প্রচলিত সেই সব বিশেষ বিশেষ ক্ষেত্রে উক্ত সম্প্রদায়ের প্রার্থীগণকে চাকুরীতে নিয়োগের পর প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা হইতেছে। ইহাছাড়া স্ব-নির্ভর প্রকল্প রূপায়ণে সরকারী সাহায্যাদির প্রদানের ক্ষেত্রে ঐ শ্রেণীর প্রার্থীদের প্রতি বিশেষ গুরুত্ব দেওয়া হয়।

Admitted Starred Question. No. 63.

By—Shri Matilal Sarkar.
Shri Samar Choudhury.

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state :—

১। বামফ্রন্ট সরকার সারা-ত্রিপুরায় কত ভূমিহীন পরিবারকে ভূমি দিয়েছেন ;

২। প্রাপ্ত ভূমিতে ঘর-দরজা করার জন্য উক্ত ভূমিহীনদের কোন আর্থিক সাহায্য দেওয়া হয়েছে কিনা ;

৩। এ পর্যন্ত কত ভূমিহীন প্রকৃত পক্ষে প্রাপ্ত ভূমিতে স্থানান্তরিত হয়েছেন ?

উত্তর

১। মোট ৫৩০৬ জন ভূমিহীন, ৯৫০ জন গৃহহীন ও ৩৮৮৫ জন ভূমি ও গৃহহীন উভয় পরিবারকে ভূমি দেওয়া হইয়াছে ;

২। মোট ২৭৩৮ জন উপজাতি পরিবারকে ১০০০ টাকা হিসাবে গৃহ নির্ম্মাণের জন্য সাহায্য দেওয়া হইয়াছে। ইহা ছাড়া তপশীলভুক্ত কৃষকদের মধ্যে ১০৫৫ জনকে ২০০ টাকা হিসাবে ও ৩৮৩ জন অ-কৃষককে ১০০০ টাকা হিসাবে গৃহনির্ম্মাণ বাবদ অর্থ সাহায্য দেওয়া হইয়াছে।

৩। মোট ৫২২০ জন ভূমিহীন, ৯৪১ জন গৃহহীন ও ৩৮৩৫ জন ভূমি ও গৃহহীন উভয় পরিবার প্রকৃত পক্ষে প্রাপ্ত জমিতে বসবাস করিতেছে।

Admitted Starred Question No. 79.

by—Shri Harinath Debbarma

Will the Hon'ble Minister in-Charge of the Forest Department be pleased to state :—

প্রশ্ন

১। জুমিয়া উপজাতিদের বন্দোবস্ত প্রাপ্ত টিলা ভূমিতে রাবার বাগান করার জন্য সাহায্য দেওয়ার কোন সরকারী পরিকল্পনা আছে কি না ;

২। যদি থাকে তবে আগামী আর্থিক বছরে কয়টি জুমিয়া পরিবারকে এই ধরণের সাহায্য করার পরিকল্পনা সরকারের আছে ?

উত্তর

১। না। তবে ভারত সরকারের অনুমোদনে রাবার বোর্ড নিজ ভূমিতে রাবার বাগান করিতে ইচ্ছুক ব্যক্তিগণকে উৎসাহিত করার জন্য একটি "ঋণ ও ভর্তুকী" প্রকল্প গ্রহণ করিয়াছেন।

২। ১নং উত্তরের পরিপ্রেক্ষিতে, এই প্রশ্ন আসে না।

Admitted Starred Question No. 98

By—Shri Tarani Mohan Sinha.

Will the Hon'ble Minister in-charge of the Forest Departmedt be pleased to State :—

প্রশ্ন

১। বনমহোৎসব উপলক্ষে ১৯৭৮ ও ১৯৭৯ইং সনে ত্রিপুরা সরকার কত টাকা ব্যয় করেছেন।

২। তাতে কত বৃক্ষ লাগানো হয়েছিল।

৩। ইহা কি সত্য, বৃক্ষ রোপনের পর সেই গাছগুলি তত্বাবধানের অভাবে অধিকাংশই মরে যায় ?

উত্তর

১। বনমহোৎসব উপলক্ষে ১৯৭৮ইং সনে ৮,৭০৩ টাকা ৮১ পয়সা এবং ১৯৭৯ইং সনে ৪,৫৭০ টাকা ৬৫ পয়সা ত্রিপুরা সরকার ব্যয় করিয়াছেন।

২। ১৯৭৮ইং সনে ৪৫,৭০১টি চারাগাছ লাগানো হয়েছিল। যেহেতু বনমহোৎসব উপলক্ষে বিভিন্ন সরকারী প্রাঙ্গনে এবং মহকুমা শাসক ও সমষ্টি উন্নয়ন কার্যকারকের মাধ্যমে গরীব কলোনিবাসী ও উৎসাহী ব্যক্তিদের মধ্যে বিতরণ করা হয়, সেহেতু ১৯৭৯ইং সনে কত চারা গাছ লাগানো হইয়াছে, তৎসংক্রান্ত তথ্যাদি তাহাদের নিকট হইতে সংগ্রহ করা হইতেছে। এখন পর্যন্ত যে সমস্ত তথ্যাদি জানা গিয়াছে তাহাতে দেখা যায় ৩,১৪৬টি চারা গাছ লাগানো হইয়াছে।

৩। না, ইহা সত্য নহে। তবে যেহেতু বনমহোৎসব উপলক্ষে চারাগাছগুলি ক্ষুদ্রতর পরিসরে এবং বিক্ষিপ্তভাবে রোপিত হইয়া থাকে সেহেতু গরু, ছাগল ইত্যাদির দ্বারা ঐ চারা গাছগুলির নষ্ট হওয়ার সম্ভাবনা বেশী থাকে।

Admitted Starred Question No. 102

By—Shri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister in-charge of the Forest Department be pleased to state :—

প্রশ্ন

১। বামফ্রন্ট সরকার ক্ষমতার আসায় পর এ পর্য্যন্ত ত্রিপুরার কোন বিভাগে কত একর আবাদযোগ্য ভূমি ফরেষ্ট রিজার্ভ মুক্ত করে জুমিয়া অথবা ভূমিহীন পরিবারের হাতে তুলে দেওয়া হয়েছে ?

২। উত্তর ত্রিপুরার জুরি রিজার্ভ ফরেষ্ট-এর অন্তর্ভুক্ত আবাদযোগ্য ভূমি মুক্ত করে জুমিয়াদের হাতে তুলে দেওয়ার জন্য কোন আবেদন সরকার পেয়েছেন কি,

৩। বন্দোবস্ত পাওয়ার আবেদন করে থাকলে সরকার এই ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন এবং কত পরিবার আবেদন করেছিলেন ?

উত্তর

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এ পর্যন্ত ঃ—

| | | |
|---|---|---|
| কমলপুর মহকুমায় | ৫৪৯.৩৫ একর | (২২২.৩১ হেক্টর) |
| সদর মহকুমায় | ৮২.৭৬ ,, | (৩৩.৪৯ ,, ) |
| সোনামুড়া মহকুমায় | ৬১১.৬৬ ,, | (২৪৭.৫৩ ,, ) |
| উদয়পুর মহকুমায় | ১৭৬.০০ ,, | (৭১.২৩ ,, ) |
| বিলোনীয়া মহকুমায় | ১৭৫.৯১ ,, | (৭১.১৮ ,, ) |
| সাব্রুম মহকুমায় | ১২৫.২৬ ,, | (৫০.৬৯ ,, ) |

অর্থাৎ সর্বমোট ১,৭২০.৯৪ একর (৬৯৬.৪৩ হেকটর) আবাদযোগ্য ভূমি জুমিয়া ও ভূমিহীন পরিবারের মধ্যে বন্টনের জন্য সংরক্ষিত বন হইতে মুক্ত করিয়া দেওয়া হইয়াছে।

২। হ্যাঁ, জুরি সংরক্ষিত বনের অন্তর্ভুক্ত দমনফাবাড়ী বনপল্লী, কেউরীছড়া বনপল্লী এবং মুজাফ্‌ফর দোয়ার বনপল্লীতে পুনর্বাসিত ১০০ (একশত) জুমিয়া পরিবার আবাদযোগ্য ভূমি বন্দোবস্তের জন্য আবেদন করিয়াছিলেন।

৩। উপরোক্ত আবেদন পাওয়ার পর বনবিভাগীয় কর্মচারী ও মহকুমা শাসকের কর্মচারীবৃন্দের মধ্যে একটি যৌথ আলোচনাক্রমে সিদ্ধান্ত নেওয়া হয় যে সংশ্লিষ্ট ভূমির প্রয়োজনীয় জরীপ এবং মানচিত্র প্রস্তুতক্রমে উক্ত ভূমি রিজার্ভমুক্ত করার প্রস্তাব পেশ করা হইবে।

Starred Question No. 103

By—Shri Subodh Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১৯৮০-৮১ইং সনে কোন বিভাগে কত ভূমিহীন পরিবারকে পুনর্বাসন দেওয়ার পরিকল্পনা সরকারের আছে ?

উত্তর

১৯৮০-৮১ সালের জন্য কত পরিমাণ ভূমিহীন পরিবারকে বিভাগভিত্তিক পুনর্বাসন দেওয়া হইবে তাহা পূর্ব্বাহ্নে স্থির করা সম্ভব নহে। তবে এই রাজ্যের সকল ভূমিহীন পরিবারকে "এলটমেন্ট অব লেণ্ড রুলস্" এর বিধানানুযায়ী ক্রমান্বয়ে জমি দেওয়ার পরিকল্পনা সরকারের আছে।

Admitted Starred Question No. 104

By—Shri Subodh Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state :—

প্রশ্ন

১। ফরেষ্ট রিজার্ভের অন্তর্ভুক্ত জলাশয়গুলি গরীব মৎসজীবীদের হাতে তুলে দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২। উত্তর ত্রিপুরার জুরি (ধর্মনগর) রিজার্ভ ফরেষ্ট এলাকার মধ্যে মৎস্য চাষের উপযোগী কতটি জলাশয় আছে ; এবং

৩। ঐ জলাশয়গুলি মৎস্যজীবী সমবায় সমিতির তুলে দিতে সরকার রাজি আছেন কি ?

উত্তর

১। হ্যাঁ, কয়েকটি ক্ষেত্রে আছে।

২। উত্তর ত্রিপুরার জুরি সংরক্ষিত বন এলাকার মধ্যে মৎস্য চাষের উপযোগী ৯ (নয়)টি জলাশয় আছে।

৩। কোন কোন ক্ষেত্রে তুলে দেয়া যেতে পারে।

ADMITTED STARRED QUESTION NO. 123.

By—Shri Ratimohan Jamatia

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state—

১। বামফ্রন্ট সরকার গঠিত হওয়ার পর যে সমস্ত উপজাতি কৃষকরা বে-আইনী হস্তান্তরিত জমি ফেরৎ পেয়েছিল তাদের মধ্যে কত পরিবার উদ্ধারকৃত জমিতে চাষাবাদ করিতেছে ? এবং

২। ইহা কি সত্য যে কোন কোন অ-উপজাতি উপজাতিদের বে-আইনী হস্তান্তরিত জমি ফেরৎ দেওয়া বাবদে সরকার হইতে ক্ষতিপূরণ পাওয়া সত্বেও উপজাতিদের জমি দখল করিয়া রহিয়াছে ;

৩। যদি সত্য হয়, তাহা হইলে ইহার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

উত্তর

১। মোট ৬৯৪ জন উপজাতিকে বে-আইনীভাবে হস্তান্তরিত জমি ফেরৎ দেওয়া হইয়াছে তাদের মধ্যে ৬৯১ জন উদ্ধারিকৃত জমিতে চাষাবাদ করিতেছে।

২। হ্যাঁ কৈলাসহরে ৩টি ক্ষেত্রে উপজাতিদের জমি পূর্ণ দখল করিয়া রহিয়াছে।

৩। শান্তিপূর্ণ উপায়ে আলোচনার মাধ্যমে উক্ত জমি উদ্ধারের চেষ্টা চলিতেছে।

Admitted Starred Question No. 124.

By—Shri Ratimohan Jamatia

Will the Hon'ble Minister in-charge of the Forest Department be pleased to state—

প্রশ্ন

১। আঠারমুড়াস্থিত অভিরাম রিয়াং চৌধুরী পাড়া ফরেস্ট কলোনীতে কয়টি আদিবাসী পরিবার আছে,

২। কোন্ স্কীমে তাদেরকে পুনর্বাসন দেওয়া হয়েছিল, এবং

৩। বামফ্রন্ট সরকার উক্ত কলোনীকে আরও উন্নত করার জন্য কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি ?

উত্তর

১। আঠারমুড়াস্থিত অভিরাম চৌধুরী পাড়া বনপল্লীতে ১৯৭৫-৭৬ ইং সনে ৫০টি জুমিয়া পরিবারকে পুনবাসন দেওয়া হইয়াছিল।

২। উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদের পৃষ্ঠপোষকতায় "কন্ট্রোল অফ্ সিফ্টিং কাল্টিভেসন ইন ত্রিপুরা" প্রকল্পে তাঁহাদেরকে পুনর্বাসন দেওয়া হইয়াছিল।

৩। ২ নং উত্তরে বর্ণিত প্রকল্পে বরাদ্দকৃত সকল প্রকার সুযোগ সুবিধা ১৯৮০-৮১ ইং সনের মধ্যে পরিবেশন করা হইবে। পূর্বে পরিবার প্রতি ১টি করে বলদ গরু দেওয়া হয়েছিল। বর্তমানে এই সরকার পরিবার প্রতি আরও ১টি করে দুগ্ধবতী গাভী দেওয়ার ব্যবস্থা করিয়াছে। উপরোক্ত আদিবাসীদের ফলের বাগান উৎপাদনক্ষম হওয়া সাপেক্ষে বন উন্নয়ন কার্যাবলীতে দৈনিক মজুরীর ভিত্তিতে নিযুক্ত থাকিয়া যাহাতে জীবিকা নির্বাহ করিতে পারে, সেইদিকে লক্ষ্য রাখা হইবে।

STARRED QUESTION NO. 160.

By—Shri Ramkumar Nath

Will the Hon'ble Minister in-charge of Revenue Department be pleased to state ---

প্রশ্ন

ভূমিহীন ও গৃহহীন পুনর্বাসন দেওয়ার জন্য সরকার কি কি স্কীম গ্রহণ করেছেন ?

উত্তর

রাজস্ব বিভাগের অধীনে ভূমিহীন, গৃহহীনদের পুনর্বাসনের জন্য এলটমেন্ট অব লেণ্ড রুলসের বিধানানুযায়ী জমি দেওয়ার স্কীম আছে। এবং তাহাদের পুনর্বাসনের জন্য আর্থিক সাহায্য দেওয়ার দুইটি স্কীম বর্তমানে চালু আছে। ইহা ছাড়া Welfare

of Sch. Tribes and Sch. castes বিভাগের অধীনে উপজাতি এবং তপশীলির জন্য ২টি স্কীম চালু আছে।

রাজস্ব বিভাগের অধীনে—

নিম্নতম প্রয়োজনভিত্তিক কার্যসূচী অনুযায়ী বাসভূমি উন্নয়ন

সরকারী বন্দোবস্তকৃত বাসভূমি উন্নয়ন এর জন্য প্রত্যেক পরিবার ১৫০ টাকা পাইবেন। গৃহ তৈয়ারী উপকরণাদির জন্য বিশেষ ব্যবস্থানুযায়ী ১০ টাকা অথবা নামমাত্র রাজস্ব বন বিভাগে জমা দিয়া গৃহ নির্মাণের জন্য বনজ সম্পদ যথা ছন, বাঁশ সংগ্রহ করিবার বিশেষ ব্যবস্থা রহিয়াছে।

১৯৭৯-৮০ সালের আর্থিক বর্ষে মোট ৬৬৬ পরিবারকে এক লক্ষ টাকা অনুদান দেওয়ার ব্যবস্থা রহিয়াছে। অন্য পক্ষে ১৯৭৮-৭৯ সালে ৫,৭১,০০ টাকা ব্যয়ে মোট ৪১৫৬টি পরিবারক্রে এই সুযোগ প্রদান করা হইয়াছে।

সরকারী বিলিকৃত সমতল ভূমিতে অ-উপজাতি/অ-তপশীলি ভূমিহীন পরিবারের পুনর্বাসন।

এই প্রকল্প অনুযায়ী অ-উপজাতি/অ-তপশীলি ভূমিহীন পরিবার সমূহ এক হেক্টর সমতল ভূমি সরকার হইতে পাইবেন ঃ যে সকল বাস্তুত্যাগী পুনর্বাসন ঋণ পায় নাই তাহারাও এই প্রকল্পের সুযোগ পাইবেন। তাহাছাড়া, ভূমি উন্নয়নের জন্য ৫০০ টাকা এবং কৃষিকার্য্যের উপকরনাদি যথা সার, বীজ, কীটনাশক ঔষধাদি ক্রয় করিবার জন্য ৫০০ টাকা অর্থাৎ মোট ১০০০ টাকা নগদ অনুদান পাইবেন। ১৯৭৯-৮০ সালে এই খাতে ৫,০০,০০০ টাকা ব্যয়ে ৪০১টি পরিবারকে পুনর্বাসনের ব্যবস্থা রাখা হইয়াছে। অন্যপক্ষে ১৯৭৮-৭৯ সালে ৫,০০,০০০ টাকা ব্যয়ে ২০৬৫টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হইয়াছে।

উল্লেখ্য, এই প্রকল্প অনুযায়ী ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত ২৫০ টাকা ঋণ হিসাবে এবং ৭৫০ টাকা অনুদান হিসাবে দুই কিস্তিতে মঞ্জুর করা হইত। ১৯৭৯-৮০ সাল হইতে সম্পূর্ণ টাকা দুই কিস্তিতে অনুদান হিসাবে দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে যদিও ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত সুযোগ প্রাপ্ত পরিবার সমূহকে ২৫০ টাকা ঋণ কিস্তিতে এখনও দেওয়া হইয়াছে।

ইহাছাড়া Welfare of Sch. Tribes and Sch. Casts বিভাগের অধীনে উপজাতি ও তপশীলিভুক্ত সম্প্রদায়ের পুনর্বাসনের জন্য নিম্নোক্ত ২টি স্কীম চালু আছে।

উপজাতি কৃষক সম্প্রদায়ের পুনর্বাসনের জন্য বিভিন্ন খাতে ৬৫১০ টাকার স্কীম তপশীলিভুক্ত কৃষক ও অকৃষক সম্প্রদায়ের পুনর্বাসনের জন্য বিভিন্ন খাতে মোট ১৯৯০ টাকার স্কীম।

## ADMITTED STARRED QUESTION NO. 171

By—Shri Tapan Kumar Chakraborty

Will the Hon'ble Minister in-charge of the Forest Department be pleased to state :—

১। চলতি আর্থিক বছরে ত্রিপুরায় মোট কত একর জমিতে কফি চাষ করা হয়েছে,

২। কফি চাষ ও উৎপাদন বৃদ্ধির জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ?

উত্তর

১। ১৯৭৯-৮০ইং সনে ত্রিপুরায় মোট ৮১'২৫ একর (৩২'৫ হেকটর) জমিতে কফি চাষ করা হইয়াছে।

২। ত্রিপুরায় কফি চাষ ও উৎপাদন বৃদ্ধির জন্য রাজ্যিক পরিকল্পনার পরীক্ষামূলক ভাবে একটি প্রকল্প গ্রহণ করা হইয়াছে। উপরন্তু বর্তমান আর্থিক বৎসর অর্থাৎ ১৯৭৯-৮০ ইং সন হইতে উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদের পৃষ্ঠপোষকতায় আর একটি প্রকল্পও গ্রহণ করা হইয়াছে।

## Starred Question No. 176

By—Shri Tapan Chakraborty

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ভূমিহীন ও গৃহহীনদের তালিকা নূতন করে তৈরী করা হয়েছে কি ?

২। হয়ে থাকলে এই সংখ্যা নভেম্বর ১৯৭৯ পর্য্যন্ত কত ?

৩। বামফ্রন্ট সরকার গঠিত হবার পর নভেম্বর ১৯৭৯ পর্য্যন্ত কতজন ভূমিহীন ও কতজন গৃহহীনকে পুনর্বাসন দেওয়া হয়েছে ? তার মধ্যে কতজন তপশিল জাতি ও কতজন উপজাতি ভুক্ত আছেন ?

উত্তর

১। হ্যাঁ।

২। ১৯৭৮ইং সনের এপ্রিল মাস পর্য্যন্ত রেজিষ্টারীকৃত ভূমিহীন ও গৃহহীনদের সংখ্যা ঃ—

| | |
|---|---|
| ক) ভূমিহীন | ৪৫,৫৭০ জন |
| খ) গৃহহীন | ৯২,৯৫৬ ,, |
| গ) ভূমিহীন ও গৃহহীন | ৮২,০৪৯ ,, |

| | | উপজাতি | তপশীলি জাতি |
|---|---|---|---|
| ৩। ক) | ভূমিহীন ৫৩০৬ | ২৩১৪ | ৬৩৫ |
| খ) | গৃহহীন ৯৫৪ | ১২২ | ২০৫ |
| গ) | ভূমিহীন ও গৃহহীন ৩৮৮৫ | ২৫৯৪ | ৩০৪ |

Starrred Question No. 186.

By—Shri Rudreswar Das.

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১। বামফ্রণ্ট সরকারে আসার পর ত্রিপুরার কোন্ কোন্ মহকুমায় কত বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে ?

২। নাম রেকর্ড সত্বেও জমিতে দখল পায় নাই এমন বর্গাদারের সংখ্যা,

৩। এই বর্গাদারদের হাতে জমি তুলে দেওয়ার জন্য কি উদ্যোগ নেওয়া হয়েছে ?

উত্তর

১। মোট ১৫৭৫ জন বর্গাদারের নাম রেকর্ড করা হইয়াছে। বিভাগ ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল ঃ—

সদর—৩৭০
সোনামুড়া—৯
খোয়াই— ২১
কৈলাসহর—১৯
কমলপুর—৬৮৯
——————
১১০৮

B. F. — ১১০৮
ধর্মনগর—
উদয়পুর—৪৪২
অমরপুর—১১
বিলোনীয়া — ৮
সাব্রুম— ৬
——————
১৫৭৫

২। প্রশ্ন উঠে না, কারণ একমাত্র বর্গাদারের দখলিকৃত জমিই তাহার নামে রেকর্ড করা হয়।

৩। ২৮-২-৭৪ তারিখের পর যদি কোন রায়ত বর্গাদারকে অন্যায়ভাবে উচ্ছেদ করে তবে বর্গাদারের জমি তাহাকে পুনরুদ্ধার করিয়া দেওয়ার বিধান করা হইয়াছে।

